—উৎসর্গ—

মাতৃচরণ কমলে
শ্রদ্ধাঞ্জলী

বিন্দু

# প্র তি বে দ ন

প্রত্যেকেরই মাতৃভাষায় যে কোন বিষয়ে জ্ঞান অর্জন করার অধিকার আছে। কিন্তু নানা কারণে বাংলা ভাষায় কণ্ট্রাক্ট্ ব্রিজের উপর কোন প্রামাণ্য গ্রন্থ এখন পর্যন্ত লেখা হয় নি। বিনয়বাবুর **"সম্পুর্ণ কণ্ট্রাক্ট্ ব্রিজ্"** এই দিকে এক প্রয়োজনীয় ও সফল পদক্ষেপ।

এখন পর্যন্ত কণ্ট্রাক্ট্ ব্রিজের উপর যত বই পাওয়া যায় তা সবই ইংরাজীতে। বইগুলো ভয়ানক দুর্মূল্য, সাধারণ পাঠকের আর্থিক সামর্থের বাইরে। তাছাড়া এইসব গ্রন্থে লেখকেরা প্রমাণ করতে চেষ্টা করেন যে তাদের নির্দেশিত বিডিং শৈলীই সর্বোত্তম এবং শিক্ষার্থীদের পক্ষে সেই শৈলীই গ্রহণ করা শ্রেয়। এতে অন্যান্য গ্রন্থকারদের প্রদর্শিত বিডিং শৈলী সম্বন্ধে জ্ঞান অর্জন করতে হলে নতুন করে দুর্মূল্য বই কিনতে হয়। কিন্তু শ্রী মুখোপাধ্যায় বিভিন্ন গ্রন্থকারদের উল্লেখযোগ্য Convention তার গ্রন্থে লিপিবদ্ধ করে এক ছাদের নীচে একসঙ্গে বিভিন্ন মস্তিষ্ক প্রসূত ধারণাকে এনে দিয়েছেন শিক্ষার্থীদের সামনে। এর ফলশ্রুতি হল যে শিক্ষার্থী পাঠক অনুশীলনের মাধ্যমে বুঝতে পারবেন যে কোন Convention তার পক্ষে অনুসরণ করা শ্রেয়। এইখানেই "সম্পূর্ণ কণ্ট্রাক্ট্ ব্রিজের" জয়—ইংরাজীতে লেখা অন্যান্য গ্রন্থের উপর।

এ গ্রন্থের আরেক বৈশিষ্ট হল যে বিডিং ও খেলার সহাবস্থান। এখনকার রীতি হয়েছে যে বিডিং সম্পূর্ণ আলাদা ব্যাপার যার উপর নতুন ধ্যান ধারণার উদ্ভব হওয়া সম্ভব কিন্তু খেলার বেলায় আর নতুন কোন পদ্ধতি সম্ভাবনার বাইরে। সেইজন্য বিডিং ও খেলার উপর পৃথক পৃথক বই এবং এর অর্থ আরো অর্থের বিনিয়োগ। বিনয়বাবু তার এই গ্রন্থে এই দুই বিভাগের সন্নিবেশ করে বাংলা ভাষাভাষী পাঠকের কাছে ধন্যবাদার্হ হলেন।

এই গ্রন্থের খেলার অংশে Squeeze অধ্যায়ে পাঠকগণ অনেকরকম দুরূহ ও দুষ্প্রাপ্য Squeeze-এর নিদর্শন পাবেন। শিক্ষার্থী ছাড়া অনেক ঝানু খেলোয়াড়ও এর থেকে উপকৃত হবেন।

পরিশেষে বাংলাভাষাভাষী শিক্ষার্থীদের প্রতি আবেদন যে তারা এই গ্রন্থটি পড়ে দেখুন, যাচাই করে দেখুন যে ইংরাজীতে লেখা অন্যান্য গ্রন্থের অন্তঃত সমকক্ষ কিনা।

রবি রায়

# ভূমিকা

তাস নিয়ে বিভিন্ন ধরনের খেলা বহু শতাব্দী ধরে প্রচলিত থাকলেও ব্রীজের মত উত্তেজনাপূর্ণ খেলাটি ঠিক কত বছর পূর্বে আবিষ্কৃত হয়েছিল সে সম্বন্ধে কোন পরিষ্কার ধারণা পাওয়া যায় না। তবে কন্ট্রাক্ট্ ব্রীজ খেলাটি যে Harold S Vanderbilt আবিষ্কার করেছিলেন এ সম্বন্ধে সন্দেহের অবকাশ নেই। ব্রীজ্ খেলা তাঁর শৈশবাবস্থা থেকে আজকের পরিণত অবস্থায় হঠাৎ পৌছায়নি। এর জন্য দীর্ঘ দিনের অভিজ্ঞতার উপর নির্ভর ক'রে বিভিন্ন প্রতিভাধর ব্যক্তিদের অবদান রয়েছে এবং এ ব্যাপারে ব্রীজের জনক Ely Culbertson-এর অবদান নিঃসন্দেহে সবার উর্দ্ধে। পদ্ধতিগতভাবে নিজের হাতের ক্ষমতা partner-কে জানাবার জন্য তাঁর Quick-tricks method আজকের দিনেও অনেকে সাফল্যের সাথে ব্যাবহার করে থাকেন।

কিন্তু গবেষকদের চিন্তাধারা নিরন্তর উন্নত কিছু খুঁজে পাওয়ার কাজে ব্যাস্ত থাকার ফলে একদিন আবিষ্কৃত হ'ল Point count পদ্ধতি এবং tricks পাওয়ার সাথে points-এর সম্পর্ক। ফলে Culbertson-এর Quick tricks পদ্ধতি থেকে সহজভাবে খেলা অনুধাবন করা সম্ভব হ'ল এবং আজকের দিনে বেশির ভাগ খেলোয়াড়ই এই Point count-এর উপর নির্ভর করে বিভিন্ন Bidding System ব্যাবহার করে থাকেন যেমন Precision system ; Acol system ; Blue club ; Roman club , Schenken's big club ইত্যাদি।

অভিজ্ঞতা প্রমাণ করেছে যে, যে পদ্ধতিতে কৃত্রিম ( artificial ) bid যত কম থাকবে সেই পদ্ধতিতে সাফল্য তত বেশি হ'তে বাধ্য। অর্থাৎ কোন bid-এর সাথে সেই suit বা NT-এর স্বাভাবিক সম্পর্ক থাকলে ফল ভাল হওয়ার সম্ভাবনা বেশি থাকে। একমাত্র Standard Bidding System-ই এই ধারণাকে বাস্তবে পরিণত করেছে। আমাদের এই বইটি সেই Standard Bidding System-এর প্রতিফলন। বিদেশী ভাষায় এই System-এর উপর বহু পৃথিবী বিখ্যাত স্বনামধন্য খেলোয়াড়দের লেখনী বহু বই প্রকাশ করেছে। এই সব বিদেশী বই সহজলভ্য নয়। ফলে লক্ষ্য করা যায় মুষ্টিমেয় কিছু খেলোয়াড়-বৃন্দ প্রায় প্রত্যেক প্রতিযোগিতাতেই মূখ্য ভূমিকা গ্রহণ করেন। একথা ঠিক যে নতুন খেলোয়াড়দের অংশ গ্রহনের হার খুব কম হওয়ার নেপথ্যে আরও অনেক কারণ রয়েছে, কিন্তু একথা নিঃসন্দেহে বলা যায় বাংলা ভাষায় এই

ধরনের বই-এর অপ্রাচুর্য্যতা না থাকলে অনেক বেশি সংখ্যক নতুন খেলোয়াড় কন্ট্রাক্ট ব্রীজ-এ অংশ গ্রহণ করতে সক্ষম হ'তেন।

এই বই-এর উদ্দেশ্য হ'ল অসংখ্য ব্রীজ্ অনুরাগীদের মাঝে বাংলা ভাষায় Standard Bidding System পরিবেশন করা। বললাম বটে বাংলা ভাষা, কিন্তু ব্রীজের কিছু প্রচলিত কথা অনুধাবনের সুবিধার্থে ইংরাজীতে অপরিবর্তিত রাখা যুক্তিযুক্ত মনে করেছি, এমনকি ব্রীজের কথা নয় এরকম কিছু ভাষাও ইংরাজীতে রেখেছি যাঁর বাংলা প্রতিশব্দ বহুল প্রচলিত নয়। এই বই এর উদ্দেশ্য যেহেতু ভাষার পাণ্ডিত্য প্রকাশ নয়, সুতরাং এ ব্যাপারে খোলা মন নিয়ে মূল বক্তব্য পরিষ্কারের চেষ্টা করেছি এবং কতটা সফল হয়েছি সে বিচারের ভার পাঠকদের উপর ন্যাস্ত রইল।

আঠারজন পৃথিবী বিখ্যাত খেলোয়াড়ের চল্লিশটি বিখ্যাত বই এর ভাবধারা অবলম্বনে বইটি লেখা হ'লেও (তালিকা পরিশেষে দেওয়া হ'য়েছে) আমার নিজস্ব কিছু বক্তব্যও রেখেছি। আশা করি এই বক্তব্যও সাদরে গৃহিত হওয়ার দাবী করতে পারে। সুধীমহলে বইটি গৃহিত হ'লে এই ক্ষুদ্র প্রচেষ্টা সার্থক মনে করব।

ভারতের স্বনামধন্য ব্রীজ্ খেলোয়াড় শ্রীযুক্ত রবি রায় মহাশয় মূল্যবান সময় খরচ করে বইটি পড়ার পর তাঁর মহামূল্যবান মতামত প্রকাশের মাধ্যমে আমাকে চিরকৃতজ্ঞ করেছেন। তাঁর অবদানকে ধন্যবাদ দিয়ে লঘু করতে চাই না।

পাঠকদের দরবারে আমি বিনীতভাবে ক্ষমাপ্রার্থী কারণ অশেষ চেষ্টা থাকা সত্ত্বেও কিছু মুদ্রন ত্রুটি থেকে বইটি রেহাই পায়নি। আশা রাখি ভবিষ্যৎ সংস্করণে এই ত্রুটি সংশোধন করা যাবে।

শ্রীহরি প্রেস সম্বন্ধে দু-একটি কথা না বললে আমার এই প্রতিবেদন অসম্পূর্ণ থেকে যাবে মনে করি। প্রেসের কর্ণধার শ্রীযুক্ত অনিলকুমার ঘোষ এবং বিভূতিভূষণ রায় মহাশয় তাঁদের অকৃত্রিম হৃদয়তা, পরামর্শ, উৎসাহ এবং প্রয়োজনের অতিরিক্ত সাহায্যদানের মাধ্যমে আমাকে যেভাবে চিরকৃতজ্ঞতা পাশে আবদ্ধ করেছেন সে ঋণ পরিশোধ করার ক্ষমতা আমার নেই। শুধু ধন্যবাদ বা কৃতজ্ঞতা জানালে তাঁদের অবদানকে ছোট করা হবে মনে করি।

পরিশেষে কৃতজ্ঞতা জানাই কয়েকজন সুহৃদয় বন্ধুকে, যাঁদের উৎসাহে ও সাহায্যে এই কঠোর দায়িত্ব বহুলাংশে সহজ হয়েছে।

বিজয় ভূষণ মুখোপাধ্যায়

# সূচীপত্র

## ভূমিকা

## সূচনা



## প্রথম অধ্যায়—প্রতিযোগিতাহীন ডাক

### প্রথম পরিচ্ছেদ ঃ হাতের মূল্যায়ন ও প্রথম ডাক ( suit-এ একটি )।



### দ্বিতীয় পরিচ্ছেদ ঃ Suit-এ একটি opening-এর প্রথম response.



### তৃতীয় পরিচ্ছেদ ঃ Opener-এর rebids.

## তৃতীয় অধ্যায়—হাতের খেলা

## সূচনা

চারটি রঙের ( Suit ) 13টি করে মোট 52টি তাস নিয়ে বিভিন্ন রকমের খেলা বিভিন্ন সময়ে যাঁদের দ্বারা উদ্ভাবিত হয়েছিল তাঁরা তাস খেলার জগতে নিঃসন্দেহে ধন্যবাদার্হ। তাসের বিভিন্ন খেলা, যেমন—ফিস্ ( Feese ), ফ্লাস্ ( Flash ), রামি ( Rummy ), পোকার ( Poker ), স্ক্রু ( Screw ), টুয়েণ্টি নাইন্ ( Twenty nine ), ব্রে ( Bray ) ইত্যাদি এবং ব্রীজ্ ভিন্ন পরিবেশে বিভিন্ন মানসিকতা নিয়ে খেলোয়াড়গণ ভিন্ন ভিন্ন ধরণের আনন্দ উপভোগ করার জন্য খেলে থাকেন। প্রতিটি খেলাতেই বৈচিত্র্য, আনন্দ, উৎকর্ষ ও উত্তেজনা আছে, তবু একথা বোধহয় নিঃসন্দেহে বলা যায় ব্রীজ্ খেলাকে তুলাদণ্ডের একদিকে রেখে অন্যদিকে তাসের অন্যান্য সমস্ত আবিষ্কৃত খেলাকে রাখলে ব্রীজ্ খেলাটিকেই অনেক বেশি ভারি বলে মনে হবে। তাসের অন্যান্য খেলাতে বিকেল বেলায় পোষা কুকুর নিয়ে পার্কে বায়ুসেবনের মত হাল্কা মানসিকতা হ'লেই চলে কিন্তু ব্রীজ্ খেলায় গভীরতর মানসিকতার প্রয়োজন রয়েছে। তাসের সমস্ত আবিষ্কৃত খেলার মধ্যে ব্রীজ্ খেলাকে বলা যেতে পারে রাজা খেলা—যার মধ্যে মনে হয় খেলার সমস্ত গুণের এক অপূর্ব সংমিশ্রণ ঘটেছে। এতে কিছুটা ভাগ্য যেমন আছে তেমনি আছে পারদর্শিতা, যেমন আছে সহযোগীর সহযোগিতা তেমনি আছে বিপক্ষ দলের তীব্র প্রতিদ্বন্দ্বিতা। এ খেলা বুঝতে অসুবিধা হয় না এবং বুঝতে গিয়ে কোন রকম একঘেয়েমি বা ক্লান্তিও আসে না কিন্তু উপলব্ধি করতে সময় দরকার এবং আরও অনেক বেশি সময় দরকার এ খেলায় পারদর্শী বা Master Player হতে।

সাধারণতঃ দুভাবে ব্রীজ্ খেলা হয়ে থাকে—**অকৃশন্ ব্রীজ** ( Auction Bridge ) ও **কনট্রাক্ট্ ব্রীজ্** ( Contract Bridge )। উভয়ের বৈচিত্র্য, উৎকর্ষ, উত্তেজনা ও আনন্দকে একটি তুলনার সাহায্যে তুলে ধরা যাক—প্রথমটি যেন কোন শিশুর বেহালা নিয়ে খেলা করা এবং দ্বিতীয়টি হল তাল, লয়ের সুসমঞ্জস্য ব্যবহারে শিল্পীর অপূর্ব সুর সৃষ্টি। এই গ্রন্থের উদ্দেশ্য সেই সুরের মূর্চ্ছনা সবার মাঝে ছড়িয়ে দেওয়া।

মূল গ্রন্থ শুরু করার আগে ব্রীজ্ খেলায় নতুনদের জন্য এখানে কিছু কথা বলা দরকার। ব্রীজ চারজন খেলোয়াড়ের খেলা। দুজন খেলোয়াড় পরস্পর

সহযোগী ( Partner ) হ'য়ে অপর দুজনের বিরুদ্ধে খেলতে হয়। চারজন খেলোয়াড়ের বসার ব্যবস্থা নিম্নরূপ ঃ—




Mr. A এবং Mr. B পরস্পর মুখোমুখী Partner হ'য়ে টেবিলের অন্যদিকে আসীন Mr. X—Mr. Y. জুটির বিরুদ্ধে খেলবেন।

**Pack বা Deck**

52টি তাসকে একসঙ্গে pack বা deck বলে। এই pack বা deck-এ চারটি রঙের ( suit ) তাস থাকে এবং প্রতিটি suit-এ 13-টি করে তাস নিয়ে মোট 52-টি তাস হয়। চারটি suit-কে তাঁদের rank অনুযায়ী নিম্নে দেওয়া হল :

♠ Spades—সবচেয়ে বড় Rank.
♡ Hearts—দ্বিতীয় Rank.
◇ Diamonds—তৃতীয় Rank.
♣ Clubs—সবচেয়ে ছোট Rank.

প্রতিটি Suit-এর 13-টি তাসকে rank অনুযায়ী নিম্নে দেওয়া হল : A ( Ace ), K ( King ), Q ( Queen ), J ( Jack ), 10, 9, 8, 7, 6, 5, 4, 3, 2. Ace সবচেয়ে বড় এবং 2 সবচেয়ে ছোট মানের ( Rank ) তাস। তাসের যে দিকে এই সংখ্যাগুলি লেখা থাকে সেই দিককে Face এবং অপর দিককে Back বলে।

**Partner নির্দ্ধারণের নিয়ম ঃ**

পূর্বনির্দিষ্ট Partner না থাকলে খেলার সময় তা ঠিক করার প্রচলিত পদ্ধতি হ'ল একটি Deck-কে কেটে নিয়ে টেবিলের উপর Face দেখা না যায় এমনভাবে ছড়িয়ে দেওয়া এবং চারজনকে একটি করে তাস টেনে নিতে বলা। যে দুজন মান অনুযায়ী বড় তাস টানবেন সেই দুজন অন্য দুজন খেলোয়াড়ের বিরুদ্ধে Partner হ'য়ে খেলবেন। দুজন খেলোয়াড় মানের দিক দিয়ে সমান তাস টানলে ( ভিন্ন Suit-এ )-কে বড় তাস টানলেন তা ঠিক করা হয় Suit-এর

Rank থেকে, অর্থাৎ একজন Spade-এর Queen এবং আর একজন Diamond-এর Queen টানলে প্রথম জন বড় তাস টেনেছেন বলে ধরা হবে কারণ Rank অনুযায়ী ♢-Suit থেকে ♠-Suit-টি বড়।

## সাফ্ল্ (Shuffle), কাটা (Cut) এবং ডিল (Deal) করা ঃ

যে খেলোয়াড সবচেয়ে বড় তাস টানবেন প্রথম Deal-এ তাস বাঁটার অধিকার তাঁর। যে খেলোয়াড় তাস বাঁটেন তাকে Dealer বলে। যে Pack-টিকে বাঁটা হবে তাঁকে Dealer-এর বাঁদিকের খেলোয়াড় সাফ্ল্ করে নিজের ডানদিকে রাখবেন। Dealer এই সাফ্ল্ করা Pack-টি বাঁদিক থেকে তুলে নিয়ে নিজের ডানদিকের খেলোয়াড়ের নিকট কেটে দেবার জন্য রাখবেন। Dealer-এর ডানদিকের খেলোয়াড় তখন সেই Pack-টির উপর থেকে কিছুটা অংশ তুলে নিয়ে Dealer-এর কাছাকাছি রাখবেন এবং Dealer দূরের অংশটিকে কাছের অংশটির উপর রেখে উপর থেকে একটি করে তাস নিয়ে ( Face না দেখা যায় এমনভাবে ) নিজের বাঁদিকের খেলোয়াড়কে প্রথমে দিয়ে ঘড়ির কাঁটা যে দিকে ঘোরে সেইভাবে প্রত্যেককে দিতে থাকবেন যতক্ষণ না 52-টি তাস দেওয়া হয়। শেষ তাসটি Dealer নিজে পাবেন। যতক্ষন এই তাস বাঁটা হবে তার মধ্যে Dealer-এর Partner অন্য একটি Pack পরের Deal-এর জন্য সাফ্ল্ করে নিজের ডানদিকে রাখবেন, যে Pack-টিকে পরের Deal-এ বাঁটবেন প্রথম Dealer-এর বাঁদিকের বিপক্ষীয় খেলোয়াড় এবং কাটবেন প্রথম Dealer.

সমস্ত তাস ( 52-টি ) বাঁটার পর প্রত্যেক খেলোয়াড় তাঁর সামনে Face নিচু করা অবস্থায় 13-টি তাস দেখতে পাবেন। ব্রীজ্ খেলার সাধারণ ভদ্রতা এবং শালীনতা হ'ল সমস্ত তাস বাঁটা শেষ না হওয়া পর্যন্ত কোন খেলোয়াড় তাঁর সামনের তাসে হাত দেওয়া থেকে বিরত থাকবেন। এর জন্য কোন সময় নষ্ট হওয়ার সম্ভাবনা নেই কারণ সমস্ত তাস বাঁটার পর নিজের হাত তুলে Dealer-এর Bid করার আগে অন্য কোন খেলোয়াড়েরই কিছু বলার অধিকার নেই।

যে 13-টি তাস প্রত্যেক খেলোয়াড়কে দেওয়া হ'ল একসঙ্গে তাঁকে বলা হয় হাত বা Hand. প্রত্যেক খেলোয়াড় তাঁর নিজের হাতটি তুলে নিজের ইচ্ছে-মত Suit-গুলিকে সাজাতে পারেন যেমন লাল-কাল, লাল-কাল বা Spade-

**Hearts, Diamonds-Clubs,** তবে লাল-কাল করে সাজালে চোখের ভুল হওয়ার সম্ভাবনা কম থাকে।

## ডাক ( Auction বা Bidding ) ঃ

তাস বাঁটার পরবর্তী ধাপ হ'ল ডাক ( Auction )। Bid শুরু করবেন Dealer এবং Bidding ঘুরবে ঠিক যেভাবে তাস বাঁটা হয়েছিল সেইভাবে অর্থাৎ প্রথমে Dealer, পরে তাঁর বাঁদিকের খেলোয়াড় এবং Dealer-এর Partner এইভাবে।

যে-কোন Bid-এর দুটি অংশ ( Pass, Double এবং Redouble ছাড়া )। একটি অংশ হ'ল সংখ্যা অর্থাৎ One, Two, Three, Four, Five, Six এবং Seven যাঁর দ্বারা Bidder-কে কয়টি tricks নিতে হবে তা বুঝতে হয় এবং তা বুঝবার নিয়ম হ'ল Bidder-এর উচ্চারিত সংখ্যাটির সঙ্গে ছয় (Six) যোগ করা। অর্থাৎ 4♠ Bid করলে 6+4=10টি tricks নেওয়ার চুক্তি ( Contract ) করা হয়। এই ছয় (6) সংখ্যাটিকে Book tricks বলে। Bid-এর অপর অংশটি হ'ল কোন একটি Suit বা No-trump বলা। কোন Suit বলা হলে তাকে Trump Suit বলে। No-trump bid-এ কোন Trump থাকে না।

যে কোন খেলোয়াড় তাঁর নির্দ্ধারিত সময় কোন কিছু Bid না করে Pass বা No-Bid বলতে পারেন কিন্তু মনে রাখা দরকার এই দুটি কথার যে কোন একটি বলা অভ্যাস করতে হবে। অর্থাৎ হয় Pass না হয় No-bid বলতে হবে —সমস্ত Deal-এ। একবার Pass এবং অন্য Deal-এ No-Bid বলাকে দণ্ডনীয় অপরাধ বলে গণ্য করা হয়। সমস্ত খেলোয়াড় কোন Deal এ Pass করলে পরবর্তী Deal শুরু হবে এবং এই তাসগুলিকে মিশিয়ে ফেলা হবে পরবর্তী deal-এর পরের deal-এর জন্য।

কোন Deal-এ যে কোন একজন খেলোয়াড় তাঁর নির্দ্ধারিত সময় কোন একটি Bid করলেই Auction শুরু হয়ে যাবে এবং এই Auction চলতে থাকবে যতক্ষণ না পর পর তিনজন খেলোয়াড় Pass করেন। প্রত্যেক খেলোয়াড়কে তাঁর নির্দ্ধারিত সময় পূর্ববর্তী Bid থেকে বড় Bid করতে হবে ( Pass, Double ও Redouble ছাড়া )। কোন Bid পূর্ববর্তী Bid থেকে তখনই বড় বলে গণ্য হবে যখন সেই Bid আগের Bid থেকে হয় সংখ্যায় বড় নতুবা সংখ্যায় সমান হ'য়ে Rank-এ বড় হবে। পূর্ববর্তী Bid-এর চেয়ে পরবর্তী Bid-এর সংখ্যা

কোন অবস্থায়ই কম হতে পারবে না, অন্ততঃ সমান হতে হবে। Bidding-এর Rank, Suit-Rank-এর মত শুধু No-trump bid এর Rank সব Suit-এর উপরে। অর্থাৎ 1♠ Bidটি অন্য যে কোন Suit-এর One bid-এর চেয়ে বড় কিন্তু 1NT. Bid অপেক্ষা ছোট ; 2♣ Bidটি 1NT থেকে বড় কারণ Suit Rank ছোট হ'লেও সংখ্যাটি বড় বলা হ'য়েছে।

## ডাব্‌ল্‌ ও রিডাব্‌ল্‌ ( Doubles এবং Redoubles ) ঃ

যে কোন খেলোয়াড় তাঁর নির্দিষ্ট সময় অন্য কিছু Bid না করে Double বলতে পারেন যদি তাঁর পূর্ববর্তী Bidটি বিপক্ষদলের হয়। যেমন—

| | South | West | North | East |
|---|---|---|---|---|
| 1. | 4♡ | Double | | |
| 2. | 3◇ | Pass | Pass | Double. |

Double বলার অর্থ সাধারণতঃ বিপক্ষদল তাঁদের Contract পূর্ণ করতে না পারলে Penalty-র পরিমাণ বেশি করা কিন্তু Double সত্ত্বেও বিপক্ষদল তাঁদের Contract পূর্ণ করতে পারলে তাঁরা স্বাভাবিক Points-এর চেয়ে বেশি Points পাবেন।

বিপক্ষীয় যে কোন একজন খেলোয়াড় Double করলে সঠিক সময়ে অপরপক্ষের যে কোন একজন Redouble বলতে পারেন। যেমন—

| | South | West | North | East. |
|---|---|---|---|---|
| 1. | 4♡ | Double. | Redouble. | |
| 2. | 4♡ | Pass | Pass | Double |
| | Redouble. | | | |

Redouble করার উদ্দেশ্য হ'ল Contract পূর্ণ করে স্বাভাবিক Points থেকে বেশি Points পাওয়ার চেষ্টা করা। তবে Contract পূর্ণ না হ'লে বিপক্ষদল অনেক বেশি Points পেয়ে যাবেন।

যে কোন Bid, তা যে কোন খেলোয়াড়ই করুক না কেন ( Pass, Double ও Redouble ছাড়া ) পূর্ববর্তী সকল Bid কে বাতিল করে দেয়। যেমন—

| South | West | North | East |
|---|---|---|---|
| 1♡ | Double | Redouble | 2◇ |

East এর 2◇ Bid পূর্ববর্তী 1♡, Double এবং Redouble কে বাতিল

করে দেয়। এখন South আবার 2♡ Bid করলে West ইচ্ছে করলে Pass করতে পারেন। 1♡ এর উপর তাঁর Double, 2♡ Bid-এর উপর প্রযোজ্য নয়।

**Declarer ও Dummy.**

কোন Suit বা No-trump Bid একজন খেলোয়াড় বললে তাঁকে Declarer বলা হয়। যেমন—

| | South | West | North | East |
|---|---|---|---|---|
| 1. | 1♡ | Pass | Pass | Pass. |
| 2. | Pass | 3NT | Pass | Pass |
| | Pass. | | | |

প্রথমটিতে South এবং পরেরটিতে West কে Declarer বলা হয় যাঁর Partner হবেন Dummy অর্থাৎ প্রথমটিতে North এবং পরেরটিতে East হবেন Dummy খেলোয়াড়।

অনেক সময় একপক্ষের দুজন খেলোয়াড়ই একই Suit বা No-trump বলতে পারেন। সেক্ষেত্রে যে খেলোয়াড় প্রথমে Suit বা No-trump বলবেন তিনিই হবেন Declarer. যেমন—

| | South | West | North | East |
|---|---|---|---|---|
| 1. | 1♡ | Pass | 2♡ | Pass |
| | Pass | Pass. | | |
| 2. | Pass | Pass | 1♡ | Pass |
| | 4♡ | Pass | Pass | Pass |

প্রথম ক্ষেত্রে South এবং দ্বিতীয় ক্ষেত্রে North খেলোয়াড় Declarer হবেন কারণ ♡-Suit টি যথাক্রমে South এবং North প্রথমে বলেছেন।

**প্রথম লিড্ ( Opening lead ) ঃ**

Auction শেষ হওয়ার পর ( পর পর তিনজন pass করলে ) declarer-এর বাঁদিকের বিপক্ষীয় খেলোয়াড় ( Opening leader ) প্রথম lead করবেন। তাঁর ইচ্ছেমত হাতের যে কোন একটি তাস তিনি টেবিলের উপর face-up করে রাখবেন, যাঁকে বলা হয় opening lead.

Opening lead এর পর declarer-এর partner, অর্থাৎ dummy, তাঁর হাতের সমস্ত তাস suit অনুযায়ী সাজিয়ে টেবিলের উপর face-up করে রাখবেন ( Trump suit-টি, যদি থাকে, সবচেয়ে ডানদিকে রাখা প্রচলিত

নিয়ম)। Dummy-র হাতটি সবাই দেখতে পাবেন। খেলা চলাকালীন Dummy-র কোন কথা বলার অধিকার নেই (অবশ্যই খেলা সম্বন্ধে)।

Dummy-র হাতটি টেবিলের উপর রাখার পর led-suit-এ dummy তে একাধিক তাস থাকলে Declarer তাঁর ইচ্ছেমত যে কোন একটি তাস টেবিলের উপর রাখবেন। Led-suit-এ dummy তে কোন তাস না থাকলে Trump Suit-এর যে কোন একটি তাস দিয়ে (যদি থাকে) ruff করতে পারেন বা অন্য যে কোন suit থেকে যে কোন তাস পাশাতে (Discard) পারেন।

Dummy থেকে তাস দেওয়ার পর Opening Leader-এর partner ঠিক একই পদ্ধতিতে তাঁর হাত থেকে একটি তাস টেবিলের উপর রাখবেন এবং সর্বশেষে declarer-ও একই পদ্ধতিতে তাঁর হাত থেকে একটি তাস টেবিলের উপর রাখবেন।

এখন প্রত্যেকের হাত থেকে একটি করে তাস টেবিলের উপর face-up করে খেলা হ'ল। এই চারটি তাসকে একসঙ্গে trick বলে। চারটি তাসের কোন একটি তাস trick-টি জিতবে (Win করবে)। যে trick-এ কোন trump তাস থাকে না সেই trick-টি led-suit-এর সবচেয়ে বড় তাসে win করা হয় অর্থাৎ led-suit-এর সবচেয়ে বড় তাস যে খেলোয়াড় খেলবেন তিনিই trick-টি win করবেন। যে trick-এ trump তাস থাকে সেই trickটি trump suit-এর সবচেয়ে বড় তাসের সাহায্যে win করা হয়, অর্থাৎ trump-suit-এর যে কোন তাস অন্য সব suit-এর সমস্ত তাস থেকে বড়। Trump তাস কে একমাত্র বড় trump তাস দিয়ে জেতা যায়—অন্য কোন তাস দিয়ে নয়। যে খেলোয়াড় কোন trick জিতবেন তিনি পরবর্তী trick-এর জন্য তাঁর ইচ্ছেমত যে কোন তাস lead করবেন।

**ফলাফল গণনা (Scoring) ঃ**

13টি trick খেলা হওয়ার পর একটি deal শেষ হ'য়ে পরবর্তী deal শুরু হয়। যে deal টির খেলা শেষ হ'ল তাতে কোনপক্ষ কয়টি tricks পেলেন গুণে নিয়ে নিম্নবর্ণীত পদ্ধতির সাহায্যে ফলাফল গণনা করতে হয়।

**Trick point.**

এই points শুধুমাত্র declarer এর দল contract পূর্ণ করতে পারলে পেতে পারেন। বিপক্ষদল এই points পান না। এই points গুলি নিম্নরূপ—

1. ♣ বা ◇ এর কোন contract, bid-করে পূর্ণ করতে পারলে প্রতিটি trick (Contract থেকে বেশি tricks পেলে বাড়তি tricks কে

এই points এর মধ্যে ধরা হয় না।)-এর জন্য 20 points লেখা হবে। অর্থাৎ 3 ♣ বা 4 ◇ bid করে যথাক্রমে 9টি এবং 10টি tricks পেলে declarer এর দল trick point হিসাবে যথাক্রমে $3 \times 20 = 60$ points এবং $4 \times 20 = 80$ points পাবেন। 2♣ Contract করে declarer 10টি tricks পেলে trick points হবে $2 \times 20 = 40$ points, 80 points হবে না কারণ Contract ছিল 2♣. এই 2♣ contract পূর্ণ করার জন্য $6 + 2 = 8$টি tricks পেলেই চলত। declarer 10টি tricks পাওয়ার ফলে বাড়তি দুটি tricks-এর জন্য কী রকম points পাবেন তা একটু পরে আলোচনা করা হবে, কিন্তু বাড়তি tricks-এর জন্য trick points পাল্টাবে না।

2. একই ভাবে ♡ এবং ♠ এর প্রতিটি trick এর জন্য trick point লেখা হবে 30 points করে। অর্থাৎ 3 ♡ বা 3 ♠ contract পূর্ণ করতে পারলে declarer এর দল $3 \times 30 = 90$ trick points পাবেন।

3. No-trump contract-এ প্রথম trick টির জন্য 40 points এবং পরবর্তী প্রতিটি tricks এর জন্য 30 points লেখা হবে। অর্থাৎ 3NT. contract পূর্ণ করতে পারলে declarer-এর দল $40 + 2 \times 30 = 100$ trick points পাবেন।

**Game bonus.**

Trick points 100 বা ততোধিক হ'লে বলা হয় Game হ'ল। অর্থাৎ 5♣ বা 5◇, 4♡ বা 4♠ এবং 3NT, কমপক্ষে এই bid গুলি না করলে Game হয় না। Game bid করে খেলা পূর্ণ করতে পারলে, অর্থাৎ 5♣ বা 5◇ contract-এ কমপক্ষে 11টি tricks, 4♡ বা 4♠ contract-এ কমপক্ষে 10টি tricks এবং 3NT. Contract-এ কমপক্ষে 9টি tricks পেলে Game হবে। Game হ'লে trick points এর সঙ্গে Bonus points পাওয়া যায়। এই Game bonus point—duplicate এবং singlicate খেলায় আলাদা। এখানে আমরা duplicate খেলার point গণনা আলোচনা করছি। Duplicate খেলায় Game bonus নির্ভর করে declarer এর Vulnerability শর্তের উপর। Vulnerability অবস্থা সম্পর্কে একটু পরেই আলোচনা করা হবে। Declarer এর V-অবস্থার Game bonus 500 points এবং Non Vulnerable অবস্থায় Game bonus 300 points হবে। এই Game bonus—double বা redouble এর জন্য পরিবর্তিত হয় না।

**Vulnerability অবস্থা।**

Duplicate contract bridge পূর্বনির্দ্ধারিত শর্তসাপেক্ষে খেলা হ'য়ে থাকে যাকে বলা হয় pre-fixing condition বা Vulnerability অবস্থা। এই পূর্বনির্দ্ধারিত V-অবস্থাগুলি নিম্নরূপ :

| Deal No. | Dealer | V-অবস্থা | Deal No. | Dealer | V-অবস্থা |
|---|---|---|---|---|---|
| 1 | N | BNV | 9 | N | EWV |
| 2 | E | NSV | 10 | E | BV |
| 3 | S | EWV | 11 | S | BNV |
| 4 | W | BV | 12 | W | NSV |
| 5 | N | NSV | 13 | N | BV |
| 6 | E | EWV | 14 | E | BNV |
| 7 | S | BV | 15 | S | NSV |
| 8 | W | BNV | 16 | W | EWV |

N = North. S = South. E = East. W = West.
BNV = Both non-Vulnerable. BV = Both Vulnerable.
N SV = North – South Vulnerable. EWV = East-West Vulnerable.

16 deal এর পর কোন deal খেলা হ'লে আবার প্রথম থেকে শুরু হবে। অর্থাৎ 17 নং dealটি BNV হবে বা 26 নং dealটি 26-16 = 10 নং deal-এর BV অবস্থা হবে। এই অবস্থাগুলি মুখস্থ করে মনে রাখার বিশেষ দরকার নেই কারণ প্রতিটি duplicate board এর উপর এই শর্তগুলি লেখা থাকে। Bid বা Scoring করার সময় Boardটি দেখে নিলেই চলে।

**Part Score.**

Trick points 100-র কম হ'লে তাঁকে part score বলে। যে কোন part score এর জন্য declarer এর দল part score bonus 50 points পাবেন। অর্থাৎ 4 ◇ contract পূর্ণ করতে পারলে declarer এর দল মোট points পাবেন নিম্নরূপ :

Trick points = 4 × 20 = 80
Part score bonus = 50

মোট 130 points.

Double বা Redouble-এর ফলে trick points পরিবর্তিত হ'য়ে কোন Part-Contract Game-এ পরিণত হ'তে পারে। এরকম অবস্থায় part score bonus 50 points-টি পাওয়া যাবে না, পরিবর্তে Game bonus পাওয়া যাবে।

**Double এবং Redouble এর পর trick points-এর পরিবর্তন :**

কোন Contract, double বা redouble এর পর পূর্ণ হ'লে trick points বেশি পাওয়া যায়। Double-এর পর স্বাভাবিক trick points দ্বিগুণ হ'য়ে যায়। অর্থাৎ ♣ এবং ◇-এ প্রতিটি trick এর জন্য 20 points-এর পরিবর্তে 40 points, ♡ এবং ♠-এ প্রতিটি trick-এর জন্য 30 points এর পরিবর্তে 60 points, No-trump-এ প্রথম trick-টির জন্য 40 points-এর পরিবর্তে 80 points পাওয়া যাবে।

Redouble-এর পর স্বাভাবিক trick points চার গুণ করে পাওয়া যায়। অর্থাৎ 2♡ Contract, redouble-এর পর পূর্ণ হ'লে trick points হবে 240 (2 × 4 × 30) এবং Game-এ পরিণত হবে। 2♡ contractটি double-এর পর পূর্ণ হ'লেও Game হবে কারণ সেক্ষেত্রে trick points হবে 120 (2 × 60) কিন্তু 2◇ contract double-এর পর পূর্ণ হ'লেও Game হয় না কারণ সেক্ষেত্রে trick points হয় 80, তবে redouble-এর পর পূর্ণ হ'লে Game-এ পরিণত হবে। তাহ'লে দেখা যাচ্ছে Game contract না হ'লেও বিপক্ষদলের double বা redouble-এর ফলে কোন part-contract game-এ পরিণত হ'তে পারে। এই অবস্থায় Game bonus এর সঙ্গে Full fill-up contract (F C) হিসাবে 50 points বাড়তি পাওয়া যায়। Redouble-এর পর F. C. point-এর কোন পরিবর্তন হয় না। নিম্নে একটি উদাহরণ দেওয়া হ'ল :

ধরা যাক dealarer-এর দলের V-অবস্থায় 2♡ contract, double-এর পর declarer আটটি tricks পেলেন। সেক্ষেত্রে তিনি points পাবেন নিম্নরূপ —

Trick points = 2 × 60 = 120 ( Game-এ পরিণত হ'ল )
Game bonus ··· ··· = 500 ( V-অবস্থায় )
F. C points ··· ··· = 50

মোট 670 points.

লক্ষ্য করার বিষয় 2♡ Contract-টি double না হ'লে declarer-এর দল মোট 110 points পেতেন (2 × 30 trick points এবং part score bouns 50 points).

**Overtrick points**

অনেক সময় declarer তাঁর contract অনুযায়ী প্রয়োজনীয় tricks থেকে এক বা একাধিক বেশি tricks পেয়ে থাকেন। সেক্ষেত্রে বাড়তি trick বা tricks-কে Overtricks বলে। যেমন 3♡ contract পূর্ণ করতে 6+3 =9টি tricks পেলেই চলে কিন্তু **declarer** 10টি tricks ( বা বেশি ) সংগ্রহ করতে পারলে তিনি একটি Overtrick পাবেন ( বা বেশি )।

Double এবং Redouble ছাড়া Overtricks-এর point সাধারণ trick points-এর মত অর্থাৎ প্রতিটি Overtrick-এর জন্য 30 বা 30 points. কিন্তু doubled এবং redoubled contract-এ Overtrick points-এর সাথে সাধারণ trick points-এর কোন সম্পর্ক নেই। এক্ষেত্রে Overtrick points—declarer-এর V-অবস্থার উপর নির্ভর ক'রে নিম্নরূপ হবে :

NV-অবস্থায় double হ'লে প্রতি Overtrick-এ 100 points.
NV-অবস্থায় redouble হ'লে প্রতি Overtrick-এ 200 points.
V-অবস্থায় double হ'লে প্রতি Overtrick-এ 200 points.
V-অবস্থায় redouble হ'লে প্রতি Overtrick-এ 400 points.

সুতরাং double ছাড়া 3♡ contract-এ ( V বা NV অবস্থায় ) declarer 10টি tricks সংগ্রহ করলে তাঁর points হবে নিম্নরূপ :

Trick points = 3 × 30 = 90 points.
Overtrick points = 1 × 30 = 30 points.
Part score bonus = ⋯ ⋯ = 50 points.

মোট = 170 points.

কিন্তু V-অবস্থায় 3♡ contractটি double-এর পর declarer 10টি tricks সংগ্রহ করতে পারলে তাঁর points হবে নিম্নরূপ :

Trick points = 3 × 60 = 180 points ( Game হ'ল )
Overtrick points = 1 × 200 = 200 points.
Game bonus ⋯ ⋯ = 500 points.
F C. = 50 points.

মোট 930 points

contract-টি redoubled হ'লে declarer মোট 1310 points পেতেন।

**Slam bonus.**

যে কোন 12 tricks-এর contract-কে **little slam** বা L. S এবং 13 tricks-এর contract-কে Grand slam বা G. S. বলে। এই ধরণের contract পূর্ণ করতে পারলে বাড়তি points পাওয়া যায় যে points-কে slam bonus বলে। Declarer-এর V-অবস্থার উপর নির্ভর ক'রে এই Slam bonus নিম্নরূপ :

NV-অবস্থায় L. S. bonus= 500 points
V-অবস্থায় L S. bonus= 750 points.
NV-অবস্থায় G. S bonus=1000 points
V-অবস্থায় G. S bonus=1500 points

এই bonus points-গুলি double বা redouble-এর জন্য পরিবর্তিত হয় না। সুতরাং V-অবস্থায় 6♡ contract, redouble-এর পর declarer 13টি tricks সংগ্রহ করতে পারলে তাঁর points হবে নিম্নরূপ :

Trick points = 6 × 120 = 720 points.
Overtrick points = 1 × 400 = 400 points.
Game bonus =500 points.
F. C. = 50 poinfs.
L. S. bonus =750 points.

---

মোট 2420 points.

**Undertrick penalties.**

আমরা এতক্ষণ আলোচনা করলাম contract পূর্ণ করতে পারলে declarer-এর দল কী ভাবে কত points পেয়ে থাকেন। এবার দেখা যাক declarer তাঁর contract অনুযায়ী প্রয়োজনীয় tricks থেকে এক বা একাধিক কম tricks পেলে বিপক্ষদল কীভাবে কত points পাবেন। contract পূর্ণ করতে না পারলে declarer-এর দল কোন points পাবেন না। সেক্ষেত্রে declarer-এর V-অবস্থা এবং double বা redouble-এর উপর নির্ভর ক'রে বিপক্ষদল নিম্নরূপভাবে points পাবেন।

NV-অবস্থায় double না হ'লে প্রতি trick short = 50 points.
V-অবস্থায় double না হ'লে প্রতি trick short=100 points.
NV-অবস্থায় double হ'লে প্রথম trick short = 100 points.
পরবর্তী প্রতিটি trick short=200 points.
V-অবস্থায় double হ'লে প্রথম trick short=200 points.
পরবর্তী প্রতিটি trick short=300 points.

Redoubled contract-এ short-এর জন্ম double করলে যে points হ'ত তাঁর দ্বিগুণ হবে।

**Singlicate Bridge-এর points গণনা :**

Duplicate bridge-এ দু-পক্ষ সমান তাসে খেলে থাকেন ( প্রতি team-এর চারজন খেলোয়াড় দু-ঘড়ে দুজন দুজন করে বিপক্ষীয় খেলোয়াড়ের বিপরীত অবস্থানে বসেন এবং এক ঘড়ের তাস অন্য ঘড়ে পাণ্টাপার্ণ্টি করে খেলা হয় ) ফলে খেলায় হারজিৎ ভাল তাস পাওয়া না পাওয়ার উপর নির্ভরশীল নয়। উত্তেজনা অনেক বেশি হলেও ঘড়োয়া পরিবেশে সব সময় প্রয়োজনীয় কমপক্ষে আটজন খেলোয়াড়ের অভাবে Duplicate খেলা সম্ভব হয় না। ফলে চারজন খেলোয়াড়ের Singlicate খেলারও বিশেষ গুরুত্ব আছে। আমাদের অভিমত Singlicate খেলাতেও duplicate এর মত points গণনা করা উচিৎ কিন্তু Singlicate খেলায় কিছু তফাৎ-ও করা হয়। আমরা এই তফাৎগুলি এখানে আলোচনা করব।

**Rubber এবং Part score.**

Duplicate খেলায় একটি deal-এর সাথে পররর্তী deal-এর কোন সম্পর্ক নেই, কিন্তু Singlicate খেলায় কোন দল বিপক্ষদলের পূর্বে দুটি Game করতে পারলে Game bonus-এর পরিবর্তে Rubber bonus পেয়ে থাকেন। এই Rubber bonus দু-রকম হ'তে পারে, যেমন two-game rubber এবং three-game rubber. বিপক্ষদল কোন Game করার পূর্বে কোন পক্ষ দুটি Game করতে পারলে two-game rubber bonus 700 points পাবেন কিন্তু বিপক্ষদল একটি Game করতে পারলে three-game rubber bonus 500 points পাওয়া যাবে। একটি rubber শেষ হলে পরবর্তী rubber শুরু হয় এবং ইচ্ছে করলে এই সময় খেলোয়াড়রা partner পরিবর্তন করতে পারেন।

Duplicate-এ আমরা দেখেছি কোন deal-এ trick points 100 বা বেশি হ'লে Game হয়। Singlicate-এও 100 বা বেশি trick points হ'লে Game হবে কিন্তু এই points কোন একটি deal-এ না হ'য়ে কয়েকটি deal-এর সমন্বয়ে হ'তে পারে ( 100 points ). যেমন কোন দল প্রথম deal-এ 2♢ contract পূর্ণ করে 40 points এর part score করলেন। পরবর্তী কোন deal-এ ( কোন পক্ষের Game না হ'লে ) এই দল 2♡ contract পূর্ণ করে 60 points

এর part score করতে পারলে দুটি part মিলে কমপক্ষে 100 points হচ্ছে এবং সেক্ষেত্রে এই দলের একটি Game হ'ল ধরা হবে। তিনটি part score নিয়েও Game হ'তে পারে, তবে তিনটির বেশি part নিয়ে Game ধরা হয় না এবং সেক্ষেত্রে প্রথম part-টিকে বাতিল বলে গণ্য করা হয়। Part-গুলির অন্তবর্তী কোন deal-এ যে কোন দল Game করতে পারলে পূর্ববর্তী সকল part বাতিল বলে গণ্য হবে।

কোন পক্ষের Game হ'লে সেই পক্ষকে Vulnerable ( V অবস্থা ) বলে। দুপক্ষের Game হ'লে Both Vulnerable বলে ( BV অবস্থা ). কোন পক্ষের Game না থাকলে BNV-অবস্থা বলে। V-এবং NV-অবস্থার অন্যান্য points পূর্ববর্ণিত duplicate-এর মত লেখা হয়।

**Honors point.**

প্রতিটি Suit-এর A, K, Q, J এবং 10, এই পাঁচটি বড় তাসকে Honors তাস বলে। Trump suit-এর যে কোন চারটি Honors তাস যে কোন পক্ষের যে কোন এক হাতে থাকলে সেই পক্ষ 100 honors points পেয়ে থাকেন এবং এক হাতে 5-টি honors তাস থাকলে 150 points পাওয়া যাবে। কোন পক্ষের দুহাত মিলিয়ে পাঁচটি honors তাস থাকলেও ( একহাতে চারটি honors না থাকলে ) কোন honors point পাওয়া যাবে না। No-trump contract-এ চারটি Ace কে honors point-এর জন্য ধরা হয় এবং যে কোন পক্ষের যে কোন এক হাতে চারটি Ace থাকলে সেই পক্ষ 150 honors points পাবেন কিন্তু চারটির কম Ace থাকলে কোন honors points পাওয়া যাবে না। সুতরাং দেখা যাচ্ছে honors points পাওয়া না পাওয়া সম্পূর্ণ ভাগ্যের কথা, খেলার মূল দক্ষতার সাথে এর কোন সম্পর্ক নেই।

**অসমাপ্ত Rubber.**

নির্দিষ্ট সংখ্যক deal খেলার পর কোন পক্ষের একটি Game থাকলে সেই পক্ষ অসমাপ্ত Rubber bonus 300 points পাবেন কিন্তু একটি part থাকলে 50 points পাওয়া যাবে।

Point গণনার বিষয়টি প্রাথমিক অবস্থায় একটু জটিল মনে হ'তে পারে কিন্তু কিছুদিন ব্রীজ্ খেলার পর এ বিষয় রপ্ত হতে কোন অসুবিধা হবে না।

—: ♠ : ♡ : ◇ : ♣ :—

# প্রথম পরিচ্ছেদ

| হাতের মূল্যায়ন<br>ও<br>প্রথম ডাক (Suit-এ একটি) | Valuation of hand<br>&<br>Opening bids of one in a suit. |
|---|---|

যেহেতু 4-টি তাস নিয়ে একটি trick হয় সুতরাং একটি pack এ মোট 13-টি tricks থাকে। কোন খেলোয়াড়ের কিছু bid করার অর্থ book tricks এর ( 6 tricks ) উপর তিনি মোট কয়টি tricks নিতে পারবেন সে কথা ঘোষণা করা। প্রত্যেক খেলোয়াড়ই auction-এ অংশগ্রহণ করতে পারেন। কোন্ দল কয়টি tricks নিতে পারবেন তা তুজন সহযোগীর হাতের মিলিত শক্তির উপর নির্ভর করে। সহযোগীর হাতট দেখা সম্ভব না হওয়ার ফলে bid এর মাধ্যমে প্রতিটি খেলোয়াড়কে তাঁব হাতের খবর সহযোগীকে জানাতে হবে। সহযোগী খেলোয়াড়ও তাঁর হাতের খবর bid-এর মাধ্যমে জানাতে থাকবেন যতক্ষণ না তুহাতের মিলিত শক্তি ( tricks নেওয়ার ব্যাপারে ) বোঝা যায়। অতএব কোন কিছু bid করার পূর্বে প্রতিটি খেলোয়াড়কে জানতে হবে তাঁর হাতের মূল্য কত। যেমন পকেটে কত টাকা আছে না জেনে বাজার করা সম্ভব নয় তেমনি হাতের সঠিক মূল্যায়ন না করে কোন কিছু bid করা যায় না।

সুতরাং bid করার পূর্বে প্রথম কাজ হ'ল হাতের মূল্যায়ন করা। কথাটি বলা যত সহজ করা ঠিক ততটা সহজ নয়। কারণ হাতের value ( মূল্য ) অনেক ঘটনাব ( Factor ) উপর নির্ভর করে। যে সমস্ত ঘটনার উপর মূল্যায়ন নিভর করে তাঁর বিস্তারিত ব্যখ্যার বিশেষ প্রয়োজন নেই কারণ এগুলির বেশিরভাগ মূলতঃ অভিজ্ঞতার উপর নির্ভরশীল। বস্তুতঃ কোন হাতের সঠিক মূল্যায়ন কোন সময়-ই বলা যায় না। আমরা সঠিক মূল্যের কাছাকাছি পৌঁছতে পারি বা চেষ্টা করতে পারি মাত্র। আজ পর্য্যন্ত এমন কোন পদ্ধতি আবিষ্কৃত হয় নি যাঁর দ্বারা হাতের শতকরা 100 ভাগ সঠিক মূল্যায়ন করা সম্ভব। এরকম কোন পদ্ধতি কোনদিন আবিষ্কৃত হবে কি না সে বিষয়ে ও যথেষ্ট সন্দেহ আছে এবং হ'লেও সেই সঠিক পদ্ধতি সম্ভবতঃ সহজবোধ্য হবে না। বস্তুতঃ সঠিক মূল্যায়নের ( শতকরা 100 ভাগ ) দরকার হয় না এবং এই অনিশ্চয়তাই ব্রীজ্ খেলার বড় মজা। কোন খেলা শতকরা 100 ভাগ সঠিক হ'লে, ভুল হওয়ার কোন সুযোগ না থাকলে তাঁকে খেলা না বলে অঙ্কশাস্ত্র

বলা ভাল। লোকে বোধ হয় তাহলে ব্রীজ্ খেলা ছেড়ে দিয়ে অন্য কিছু আকর্ষণীয় খেলা খেলতে শুরু করত।

আমরা এখানে 4-3-2-1 points-এর ভিত্তিতে হাতের মূল্যায়ন আলোচনা করব—যে মূল্যায়নের সাহায্যে হাতের tricks নেওয়ার ক্ষমতাকে আন্দাজ করা যাবে। যেহেতু tricks তিনটি পদ্ধতিতে জেতা ( win ) যায় যথা—বড় তাস ( High cards ), লম্বা Suit-এর ছোট তাস ( Long cards ) এবং তুরুপ ( Trump ), সুতরাং হাতের মূল্যায়নের সময় এই তিনটি পদ্ধতিকে আলাদা-ভাবে আলোচনা করা দরকার।

### I. High-card points :

এই points গণনার নিয়ম নিম্নরূপ :

প্রতিটি Ace=4 points.
প্রতিটি King=3 points.
প্রতিটি Queen=2 points.
প্রতিটি Jack=1 point.

হাতে 4-টি Ace থাকলে মোট high-card points এর সাথে 1 point যোগ এবং কোন Ace না থাকলে 1 point বিয়োগ করতে হবে।

### II. Long-card points :

মোট high-card points-এর সাথে লম্বা suit-এর জন্য নিম্নরূপভাবে Long-card points যোগ করতে হবে :

| | |
|---|---|
| কোন suit-এর পঞ্চম তাসের জন্য | 1 point. |
| কোন suit-এর ষষ্ঠ তাসের জন্য | 1 point. |
| 6-তাসের উপরের প্রতিটি তাসের জন্য | 2 points. |

### III. Short-suit points :

Partner এর suit কে raise ( support ) করার সময় void, singleton ও doubleton কোন suit-এর জন্য নিম্নরূপভাবে points যোগ করতে হবে। মনে রাখতে হবে, partner-এর suit কে raise করতে হ'লে সাধারণতঃ সেই suit-এ 4-টি তাস থাকা দরকার। 4 তাসের কমে raise করলে ( support করলে ) নিম্নোক্ত points থেকে 1 point বিয়োগ করা উচিৎ এবং তিনতাসের কমে raise করা সাধারণতঃ উচিৎ নয়।

কোন suit-এ void-এর জন্য 3 points.

কোন suit-এ singleton-এর জন্য 2 points.

কোন suit-এ doubleton এর জন্য 1 point.

হাতের মূল্যায়নের ( valuation ) এই তিনটি ধাপকে আমরা বিস্তারিতভাবে আলোচনা করব।

**High-cards-এর মূল্যায়ন :**

A, K, Q এবং J-এর জন্য যে 4-3-2-1 point ধরা হয় তা গুণলেই সবসময় হাতের সঠিক মূল্যায়ন হয় না। High-cards গুলি short-suit-এ থাকলে সাধারণতঃ তাঁর মূল্য কিছুটা কম হয়। যেমন—

| | | | | |
|---|---|---|---|---|
| North : | ◇ KQ | ◇ KQ5 | ♡ KQ | ♡ KQ4 |
| South : | ◇ AJ | ◇ AJ2 | ♡ AJ97 | ♡ AJ765 |
| | (1) | (2) | (3) | (4) |

চারটি হাতেই 10টি high card points আছে। কিন্তু চারটি হাতের মূল্য সমান হবে কি ? প্রথম হাতে 10টি points-এর সাহায্যে দু'টি tricks পাওয়া যেতে পারে কিন্তু 4নং হাতে 5 টি tricks পাওয়ার সম্ভাবনা শতকরা 99 ভাগ। সুতরাং দেখা যাচ্ছে high-cards-এর সাথে ছোট তাস না থাকলে অর্থাৎ high-cards-গুলি short-suit-এ অবস্থান করলে তাঁর সম্পূর্ণ মূল্য পাওয়া যায় না।

Unprotected কোন high-card-এর মূল্য সাধারণতঃ কম হওয়া উচিৎ, যেমন, singleton king, doubleton Queen বা Jack. বিপক্ষদল A বা AK খেললে এর কোন মূল্য পাওয়া যায় না ( সাধারণতঃ )। সুতরাং unprotected high-card-এর জন্য প্রচলিত নিয়মানুসারে 1 point বাদ দিয়ে হাতের মোট high-card points গণনা করা উচিৎ। যথা—

| Singleton : | Doubleton : |
|---|---|
| A=4 points ( অপরিবর্তিত ) | A=4 points ( অপরিবর্তিত ) |
| K=3−1=2 points. | K=3 points ( অপরিবর্তিত ) |
| Q=2−1=1 points. | Q=2−1=1 points. |
| J=1−1=0 points. | J=1−1=0 points. |

K, Q, বা J-এর points কোন bid-এর ফলে পরিবর্তিত হতে পারে। যেমন ধরা যাক কোন suit-এর K5 পাওয়া গেল এবং ডান দিকের খেলোয়াড় সেই suit-টি bid করলেন। যুক্তিযুক্তভাবে তাঁর হাতে সেই suit-এর A-টি

ধরে K-এর সাহায্যে একটি trick পাওয়ার আশা করা যায়। কিন্তু suit-টি বাঁদিকের খেলোয়াড় bid করলে K-এর সাহায্যে trick পাওয়ার আশা বহুলাংশে কমে যায়। আবারধরা যাক কোন suit-এ sigleton 'K' বা doubleton 'Q' এর জন্য কম points ধরার কথা কিন্তু suitটি partner—bid করলে 1 point বাদ না দেওয়াই উচিৎ।

হাতের মোটামুটি সঠিক মূল্য পেতে হ'লে এরকমভাবে আরও অনেক সূক্ষ্ম ঘটনা চিন্তা করার দরকার হ'তে পারে। তবে সব হাতে এইসব সূক্ষ্ম চিন্তার দরকার হয় না। এগুলির দরকার হয় যখন কোন সিদ্ধান্তকে সন্দেহজনক ( Border line decision ) মনে হবে।

**Long-cards-এর মূল্যায়ন ঃ**

লম্বা Suit-এর পঞ্চম বা বেশি তাসের জন্য কিভাবে long-card points ধরা হয় আমরা দেখেছি। এখন কথা হ'ল সব লম্বা Suit-এর জন্য এই points ধরা যুক্তিযুক্ত কি না। যেমন—

1. ♡J97653 2. ◇AK7653 3. ♠KQ7653.

তিনটি হাতেই 6-তাসের Suit-এর জন্য সমান long-card points হবে কি? প্রথম হাতে partner-এর কাছে ♡-Suit-এ support না থাকলে বিপক্ষদলকে অনেক tricks দেওয়ার পর ছোট তাসের সাহায্যে tricks হ'তে পারে কিন্তু 2নং এবং 3নং হাতে partner-এর কাছে Support না থাকলেও ছোট তাসগুলিকে তৈরী ( Establish ) করে tricks পাওয়া সহজে সম্ভব হবে। সুতরাং লম্বা Suit-এর মাথায় AQ, AK, KQ বা KJ10 না থাকলে long-card-এর জন্য কোন points ধরা উচিৎ নয়। লম্বা Suit-এর মাথায় বড় honor তাস না থাকলে প্রাথমিকভাবে Long-card points ধরা উচিৎ না হলেও partner সেই Suit-টিকে raise করলে points ধরা উচিৎ।

**Short-Suit points এবং trump Support ঃ**

ধরা যাক কোন Suit-এ মিলিতভাবে নিম্নরূপ তাস পাওয়া গেল ঃ

| | | |
|---|---|---|
| **North :** | ◇ 72 | ♡ 7542 |
| **South :** | ◇ AKQ63 | ♡ AKQ63 |
| | (1) | (2) |

দুটি হাতেই South 10 points পেয়েছেন ( পঞ্চম তাসটির জন্য 1 point ধরে ) কিন্তু মিলিতভাবে দুটি হাতের মূল্য সমান হবে না। 2নং হাতে সম্ভবতঃ বিপক্ষের সমস্ত তাস ( এই Suit-এ ) ধরে নেওয়া যাবে এবং Suit-টি trump হ'লে dummy-র ( North-এর ) বেশি তাসের সাহায্যে পাশে কোন Short-Suit থাকলে trump বা ruff করা যাবে। এইজন্য partner-এর Suit-এ raise করার সময় কমপক্ষে 4-তাস Support থাকলে Void = 3 points ইত্যাদি ধরা হয়। Short-Suit points-গুলি No-trump bid-এর সময় ধরা হয় না।

## Points-এর ব্যবহারিক প্রয়োগ ঃ

Points দিয়ে tricks নেওয়া হয় না ; যেমন একটি A বা K খেলে কোন খেলোয়াড়ই বলেন না "আমি 4 বা 3 points খেললাম।" সুতরাং এই points গণনা আসলে কি ? Points গণনা আর কিছুই নয়—শুধু কয়টি tricks পাওয়া যাবে সে সম্বন্ধে আন্দাজ করা। সুতরাং Points এবং tricks পাওয়ার মধ্যে একটি সম্পর্ক থাকতে বাধ্য এবং স্বাভাবিকভাবে কত points পেলে কয়টি tricks পাওয়া যাবে তাঁর একটি সর্বসম্মতনিয়ম আছে। যথা—

দু' হাতে 26 points—NT বা Major Suit-এ Game.

( 9 বা 10 tricks. )

দুহাতে 29 points—Minor Suit-এ Game. (11 tricks)

দুহাতে 33 points—যে কোন L. S. (12 tricks)

দুহাতে 37 points—যে কোন G. S. (13 tricks).

দুহাতে মোট এই points-গুলি থাকলেই যে সব সময় game বা slam হবে তাঁর কোন নিশ্চয়তা নেই। তবে একথা বলা যায় এই points-গুলি থাকলে শতকরা অন্ততঃ 95 ভাগ সময় contract পূর্ণ করার সম্ভাবনা থাকে। কখন হয়ত 25, 24 বা 23 points পেলেও Game হতে পারে আবার কখন হয়ত 27 বা 28 points নিয়েও game হবে না। এর অর্থ এই নয় যে 27 বা 28 points নিয়েও game bid হবে না আবার 23 বা 24 points পেলেই game bid হবে। নিয়ম হ'ল 25 বা 26 points থাকলে game bid, 33 বা 37 points থাকলে slam bid করা উচিৎ—ফলাফল যা খুশি হোক না কেন।

**Quick-tricks :**

আমরা একটু পরে দেখব কোন স্বাভাবিক opening bid করতে হ'লে হাতে কিছু quick-tricks থাকা দরকার। প্রতিটি Suit-এ নিম্নরূপভাবে quick-tricks হয় :

AK= 2 Quick-tricks

AQ=1½ Quick-tricks

A বা KQ= 1 Quick-trick

Kx= ½ Quick-trick.

( x-একটি ছোট তাস )

Quick-trick গণনার সময় শুধু Q বা J-এর কোন স্থান নেই এবং কোন একটি Suit-এ কখন 2-এর বেশি Quick-tricks হয় না। যেমন—AKQ=2 Quick-tricks, KQJ=1 Quicktrick, QJx-এর জন্য কোন Quick tricks ধরা হয় না।

**Playing-tricks :**

অনেক হাতে points-এর মাপকাঠিতে মূল্যায়ন করলে ঠিক হয় না। অর্থাৎ এই সব হাতে 4-3-2-1 points-এর ভিত্তিতে গণনা আদৌ প্রযোজ্য নয়। যেমন—

♠ QJ1098652 ♡— ◇ KQJ10 ♣ 2

হাতটির high-card points হ'ল 9 এবং Long card points ধরা উচিৎ নয় যেহেতু ♠-Suit-টির মাথায় AK, AQ বা KQ নেই। তবে এরকম লম্বা Suit-এর জন্য হাতের মূল্য একটু বেশি ধরা যায়। কিন্তু এই সব ধরলেও এ-হাতের সঠিক মূল্যায়ন হয় না। সবচেয়ে বড় কথা, এ-হাতে ♠-Suit-টি trump হ'লে partner-এর সাহায্য ছাড়া মোট 9-টি tricks পাওয়া সম্ভব। Points এর মাপকাঠিতে হাতের মূল্যায়নের উদ্দেশ্য যেহেতু tricks নেওয়ার ক্ষমতাকে আন্দাজ করা, সুতরাং সরাসরি tricks এর সংখ্যা বোঝা সম্ভব হ'লে points এর মাপকাঠিতে মূল্যায়ন না করে playing tricks এর সাহায্যে করলে বেশি সঠিক হতে বাধ্য। বস্তুতঃ 4-3-2-1 points গণনা বেশি distributional হাতে সঠিক হয় না। এই playing-tricks সাধারণতঃ pre-emtive bid-এর সময় বেশি দরকার হয় ( সপ্তম পরিচ্ছেদে দ্রষ্টব্য )।

## ডাক ( Bidding ) ঃ

হাতের মূল্যায়ন করার পরবর্তী কাজ হ'ল সেই মূল্য (points) partner-এর কাছে bid-এর মাধ্যমে পৌঁছে দেওয়া এবং partner-ও একইভাবে তাঁর হাতের মূল্য জানাতে থাকবেন। দু-জন খেলোয়াড়-ই দু-জনের হাতের মোট points ( সাথে অন্যান্য খবর ) জেনে নিয়ে part-score, game বা slam bid করার চেষ্টা করবেন। এই bidding বা খবর আদান প্রদান করতে হ'লে কোন একটি নির্দিষ্ট পদ্ধতি ( System ) অবলম্বন করে করা উচিৎ। অর্থাৎ প্রতিটি bid-এর একটি সুনির্দিষ্ট অর্থ থাকতে হবে। না হ'লে একজন খেলোয়াড়কে তাঁর partner-এর bid-এর অর্থ আন্দাজ করে নিতে হবে এবং সেক্ষেত্রে অধিকাংশ সময় ভুল হতে বাধ্য। যেমন ধরা যাক সুষম বিন্যাসের (Balanced distribution) 16-18 points-এর হাতে সবসময় 1 No-trump দিয়ে opening bid করা হবে বলে partner-এর সাথে চুক্তি করে নিয়ে নীচের হাতটিতে 1 NT opening bid করা হল :

♠ QJ72 ♡ KJ6 ◇ A97 ♣ KQ7

এবং partner নীচের হাতটি পেলেন

♠ K93 ♡ Q5 ◇ KQ86 ♣ J864

10 points-এর ( doubleton ♡Q এর জন্য 1 point কম ধরে ) এই হাতে partner-এর চিন্তা হবে নিম্নরূপ :

"Opener-এর হাতে কমপক্ষে 16 points থাকার ফলে দু-হাতে মোট 16+10=26 points-এর খবর পাওয়া যাচ্ছে—যে points থাকলে game bid করা উচিৎ। দু-হাতে slam এর জন্য প্রয়োজনীয় 33 points বা কাছাকাছি হওয়ার সম্ভাবনা নেই কারণ opener-এর 18 points হ'লেও মোট 28 points হবে। দুটি হাতই balanced সুতরাং final contract NT-এ হওয়া উচিৎ।" এইভাবে চিন্তা করে partner সহজেই 3NT contract করতে পারবেন।

Partner-এর পক্ষে সহজ সিদ্ধান্তটি নিতে পারার নেপথ্যে কার অবদান বেশি? নিঃসন্দেহে opening 1NT bid-এর। এখন ধরা যাক, 1NT opening bid-টি একবার 16 points আরেকবার 12 points নিয়ে করা হ'লে partner-এর পক্ষে এই 10 points-এর হাতে সঠিক সিদ্ধান্ত নেওয়া সম্ভব হবে না। অর্থাৎ কোন একটি bid-এর নির্দিষ্ট অর্থ না থাকলে partner-এর পক্ষে সঠিক সিদ্ধান্ত নেওয়া আদৌ সম্ভব হয় না। একইভাবে partner-এর

প্রতিটি response-এরও সঠিক নির্দিষ্ট অর্থ থাকতে হবে। না হ'লে opener-এর পক্ষে পরবর্তী সিদ্ধান্ত নেওয়া খুবই কঠিন হয়ে পড়বে এবং বেশির ভাগ সময় সঠিক সিদ্ধান্ত নেওয়া আদৌ সম্ভব হবে না বা কোন সিদ্ধান্ত নিলেও নিতে হবে সম্পূর্ণ আন্দাজের উপর ভিত্তি করে এবং সেক্ষেত্রে নিশ্চয়তা পাওয়া যাবে না। এরকম অবস্থায় কোন খারাপ ফল হলে ( হওয়াই স্বাভাবিক ) একজন খেলোয়াড়ের অপরজনকে দোষারোপ করা ছাড়া অন্য কিছু লাভ হবে না। সুতরাং ব্রীজ খেলতে হ'লে প্রতিটি খেলোয়াড়কে একটি নির্দিষ্ট System অনুযায়ী bid করতে হবে। System বলতে কী বোঝায়? System হ'ল খেলোয়াড়দের মধ্যে পূর্বনির্দিষ্ট লিখিত চুক্তি ( Agreement )। ব্রীজ খেলার নিয়মানুসারে কোন পক্ষের System-কে খেলার পূর্বে বিপক্ষদলকে জানিয়ে দিতে হবে।

আমরা এখানে যে system আলোচনা করছি তা কোন বিশেষ system বা তাঁর অংশবিশেষ নয়। একে বলা যেতে পারে **Standard Bidding System** যাঁর মধ্যে অনেক variation আছে বা অনেক খেলোয়াড় বিভিন্ন variation করে থাকেন। আমরা যথাসম্ভব, সেই সমস্ত variation নিয়ে Standerd Bidding System-এর মূল কাঠাম ( structure ) আলোচনা করব—যাঁর শুরু কোন suit-এ একটি অর্থাৎ 1♣, 1♢, 1♡ এবং 1♠ bid দিয়ে। 1 NT সম্বন্ধে পরে আলোচিত হবে।

**1♣, 1♢, 1♡ এবং 1♠ Opening bid.**

এই opening bids-গুলি করতে হ'লে হাতে 13 থেকে 20 points ( বা 21 points ) থাকবে ( 16—18 points-এর balanced হাতটি ছাড়া—যে হাতে 1 NT opening bid করা হয় )। যে suit-টি bid করা হবে তাঁর অন্ততঃ 4-তাস থাকতে হবে ( Minor suit-এ কখন কখন 3-তাসেও bid করতে হ'তে পারে ) এই opening bids-গুলি forcing নয় অর্থাৎ 6 points-এর কম হাতে partner সাধারণতঃ pass করতে পারেন।

কোন suit-এ একটি দিয়ে opening bid কমপক্ষে 13 points বোঝালেও অনেক 12, 11 বা 10 points ( High-card )-এর হাতে ও open করতে হ'তে পারে। সুতরাং কী অবস্থায় কখন bid-open করতে হবে প্রথমে আলোচনা করা দরকার।

I. হাতে 14-টি high-card points থাকলে কোন একটি opening-bid

করতেই হবে। 14 points-এর হাতকে বাধ্যতামূলক opening হাত বলে। যেমন—

♠ QJ5 ♡ QJ7 ◇ KJ6 ♣ KJ62

14 high-card points-এর এই হ'ল সবচেয়ে খারাপ হাত। তবুও opening bid করতে হবে ( বাধ্যতামূলক )। হাতটিতে openig bid হবে 1♣.

II. 12 বা 13 points-এর হাতে ( high-card ) opening-bid করতে হ'লে অন্ততঃ পক্ষে 2-টি quick-tricks এবং partner-এর কোন নতুন suit-এ response-এর পর সুবিধাজনক rebid ( comfortable rebid ) থাকতে হবে। Comfortable rebid না থাকলে স্বাভাবিক opening bid হবে না। যেমন—

♠ 75 ♡ Q98 ◇ KQ1097 ♣ KQ5

**Bid 1◇.** 12 টি high-card points, দুটি KQ-র জন্য 2 quick tricks এবং 5-তাসের ◇-suit-এ comfortable rebid আছে।

♠ KQ107 ♡ Q98 ◇ KQ4 ♣ 754

**Pass.** 2-quick tricks এবং 12 high-card points থাকলেও 4-তাসের ♠-suit-টি rebiddable না হওয়ার ফলে নতুন suit-এ response-এর পর comfortable rebid নেই।

♠ QJ976 ♡ K6 ◇ QJ5 KJ2

**Pass.** 5-তাসের ♠-suit-এ comfortable rebid সহ 13 high-card points থাকলেও 2-quick tricks নেই। Opening bid সাধারণতঃ কমপক্ষে 2-টি quick-tricks না থাকলে করা উচিৎ নয় কারণ এই bid এর উপর নির্ভর ক'রে partner বিপক্ষদলের কোন contract-কে double করলে Q বা J দিয়ে বিশেষ সুবিধা হবে না এবং partner আশাহত হতে পারেন।

III. 10 বা 11 high-card points এর হাতে একমাত্র তখনই Opening bid করা উচিৎ যখন 2-quick tricks এবং comfortable rebid ছাড়াও দুটি major suit-এ মিলিতভাবে কমপক্ষে 9-টি তাস থাকবে অথবা কমপক্ষে 6-তাসের ♠-suit থাকবে। যেমন:

♠ A1052 ♡ AQJ73 ◇ 65 ♣ 32

**Bid 1♡.** 11-টি high-card points, 2½ quick tricks নিয়ে সুন্দর rebid আছে।

♠ A10532 ♡ AQ872 ◇ 65 ♣ 3

**Bid 1♠.** মাত্র 10টি high-card points হ'লেও দুটি 5-তাসের major suit এবং 2½ quick tricks আছে।

♠ 82 ♡ 65 ◇ AQ953 ♣ KJ76

**Pass.** comfortable rebid সহ 2-টি quick tricks থাকলেও মাত্র 10টি high-card points-এর হাতে major suit-এ বেশি তাস না থাকলে opening bid করা উচিৎ নয়।

## IV. তৃতীয় হাতে opening bid ( 3rd hand opening ).

প্রথম দুজন খেলোয়াড় pass করলে তৃতীয় স্থানে (3rd hand-এ) উপরোক্ত points, quick-tricks এবং comfortable rebid ছাড়াও opening bid করা যায় যদি সেই bid partner-কে কোন ভাল opening lead নির্দেশ করতে পারে ( বিপক্ষ দল final contrect করলে ), অর্থাৎ যদি bid-suit-এ lead হ'লে defence-এর সুবিধা হবে বলে মনে হয়। কম points-এর হাতে 3rd hand-এর এই bid কে lead directing bid বলা যেতে পারে। যেমন :

♠ 32 ♡ 65 ◇ AQJ52 ♣ K763

প্রথম বা দ্বিতীয় স্থানে এই হাতে opening bid করা উচিৎ নয়। কিন্তু 3rd hand-এ 1◇ opening bid করা সম্পূর্ণ যুক্তিযুক্ত কারণ বিপক্ষ দলের কোন final contract এ opening lead ◇ হলে defence-এর সুবিধা হওয়ার সম্ভাবনা আছে।

♠ J65 ♡ A9 ◇ K10762 ♣ A106

এই হাতে সব অবস্থানে pass হবে। 3rd hand-এ ◇-bid করা এরকম খারাপ suit-এ উচিৎ নয় কারণ ◇-lead হ'লে কোন সুবিধা হওয়ার বিশেষ আশা করা যায় না বরঞ্চ বিপক্ষ দলকে নিজের হাতের কিছু points-এর খবর দেওয়া হবে।

## V. চতুর্থ হাতে Opening bid ( 4th hand opening ).

প্রথম তিনজন খেলোয়াড় pass করলে 4th hand-এ কোন bid না করে হাতটি পরের deal-এর জন্য মিশিয়ে ফেলা যায়। 4th hand-এ কোন bid করার পর বিপক্ষদল কিছু points পেলে ( short নিয়ে বা কোন part score বা game খেলে ) অত্যন্ত বোকামি হবে কারণ pass করলে তাঁদের পক্ষে

কোন points পাওয়া সম্ভব ছিল না। আবার pass করার ফলে নিজেদের কোন part score বা game নষ্ট হ'লে প্রাপ্য কিছু points থেকে বঞ্চিত হওয়াও বোকামির লক্ষণ। সুতরাং 4th hand-এ opening bid করার সময় বিশেষ সতর্ক হওয়া দরকার।

সাধারণ নিয়ম হ'ল যে হাত প্রথম বা দ্বিতীয় অবস্থানে ( 1st বা 2nd hand-এ ) নিশ্চিতভাবে open করা হ'ত সে হাতে 4th hand-এও opening হবে। কিন্তু কোন হাত 1st বা 2nd hand-এ সন্দেহজনক (borderline) মনে হ'লে 4th hand এ open করা উচিৎ নয়। বিশেষতঃ যে সমস্ত borderline হাতে major suit-এ বেশি তাস থাকে না বা লম্বা ♠ suit নেই সে হাতে 4th hand এ open করা কোন মতেই যুক্তিযুক্ত নয়। 4th hand bid-এর সময় major suit সম্বন্ধে এই সতর্কতার বিশেষ দরকার আছে কারণ borderline হাত open করার সময় একথা জানা থাকে না যে কোন্ পক্ষ final contract করবেন। সুতরাং major suit, বিশেষতঃ ♠-suit হাতে থাকলে নিজেরা বেশি উচু level-এ bid না করেও সহজেই বিপক্ষদলকে bidding থেকে অবসর নিতে বাধ্য করান সম্ভব হ'তে পারে এবং সেক্ষেত্রে বিপক্ষদলের part-score করে কিছু points পাওয়ার সম্ভাবনা খুব কম থাকবে।

4th hand-এ opening bid করার সময় কিছুটা মনস্তত্ত্বের সাহায্যও নেওয়া যায়, বিশেষতঃ পরিচিত খেলোয়াড় মহলে। অর্থাৎ ধরা যাক, একথা জানা আছে যে partner কম points পেলেও কিছু bid করার চেষ্টা করে থাকেন। সেক্ষেত্রে 4th hand-এ ভাল হাত না হ'লে bid করা উচিৎ নয় কারণ partner-এর হাত সম্ভবতঃ খুব খারাপ হবে। একইভাবে যদি জানা থাকে বিপক্ষের দুজন খেলোয়াড়ই কম points এর হাতেও সাধারণতঃ bid করে থাকেন সেক্ষেত্রে তাঁদের কোন bid করতে পারার অক্ষমতার ফলে ধরা যেতে পারে বেশিরভাগ points নিজেদের মধ্যেই আছে এবং 4th hand এও কোন borderline হাতে bid করা যায়। তবে মনস্তাত্ত্বিক বিশ্লেষণ সঠিক হ'লেই ভাল ফল পাওয়া যাবে। 4th hand-এ opening bid-এর কয়েকটি উদাহরণ নিম্নে দেওয়া হল :

♠ K9 ♠ A102 ◇ KJ5 ♣ QJ1072

**Bid 1 ♣.** 14 high-card points-এর হাতে কোন অবস্থাতেই pass করা উচিৎ নয়।

♠ A2 ♡ K5 ◇ K10652 ♣ Q1072

**Pass.** প্রথম বা দ্বিতীয় অবস্থানে এই হাতটি borderline. সুতরাং 4th hand-এ major suit এ বেশি তাস না থাকার জন্য bid করা উচিৎ নয়।

♠ AKQ1076 ♡ Q109 ◇ 958 ♣ 2

**Bid 1♠.** লম্বা ভাল ♠-suit-এ bid করতে পারলে সবসময় কিছু সুবিধা পাওয়া যায়। এ হাতে উদ্দেশ্য হ'ল একটি part খেলা করা। suit-টি ♠-এর পরিবর্তে ◇ বা ♣ হলে bid করা উচিৎ হ'ত না।

Opening bid-এর এই সব সূক্ষ্ম ব্যতিক্রমগুলি partner-এর পক্ষে প্রথমেই ধরে নেওয়া সম্ভব নয়। সুতরাং কোন opening bid ( Suit-এ একটি )-এর অর্থ 13 থেকে 20 points ( বা 21 ) এবং bid-suit-এর কমপক্ষে 4-তাস ধরে নিয়ে partner-কে তাঁর response ঠিক করতে হবে। Opener-এর এই সব সূক্ষ্ম ব্যতিক্রমগুলি পরবর্তী rebid-এ পরিষ্কার হয়ে যাবে।

### কোন্ Suit-এ open হবে ? ( Which suit to open ? )

উপরের এই আলোচনা 1♣, 1◇, 1♡, এবং 1♠ opening bid-এর মূল কাঠাম। সমস্তরকম হাতের bids আলোচনা সম্ভব নয় এবং সৌভাগ্যবশতঃ তাঁর দরকার ও নেই। মূল কাঠামর এই guideline-এর উপর ভিত্তি করে যে কোন আত্মপ্রত্যয়যুক্ত খেলোয়াড় সহজেই বুঝতে পারবেন কোন্ হাতে bid করা উচিৎ এবং কোন্ হাতে উচিৎ নয়—যখন তিনি একটি নতুন ধরণের হাত পাবেন।

এই আলোচনায় কত points থাকলে কখন্ opening bid করতে হবে বলা হয়েছে কিন্তু বিন্যাস ( distribution ) অনুযায়ী কোন্ suit-এ bid করতে হবে বলা হয় নি। সুতরাং আমাদের পরবর্তী আলোচ্য বিষয় হ'ল opening bid করার মত points থাকলে কোন্ suit-এ bid করতে হবে ?

সঠিক suit-টিকে opening bid-এর জন্য বেছে নিতে হ'লে প্রথমে জানা দরকার কোন্ suit-টি biddable এবং কোন suit-টি rebiddable. এ সম্বন্ধে নিম্নরূপ নিয়ম অনুসরণ করা হয়ে থাকে :

যে কোন 5 বা বেশি তাসের suit-ই biddable কিন্তু সব 5-তাসের suit-কে rebiddable ধরা হয় না। কোন 5-তাসের suit-কে rebiddable হ'তে হ'লে A, K, Q এবং J এই চারটি বড় তাসের যে কোন দুটি থাকতে হবে। সময় সময় A 109xx বা K109xx থাকলেও rebid করতে হ'তে পারে

কিন্তু Q109xx-কে rebiddable ধরা হয় না ( x-একটি ছোট তাস )। 5-তাসের বেশি যে কোন suit, বড় তাস না থাকলেও সবসময় rebiddable.

সব 4-তাসের suit-ই biddable নয়। 4-তাসের কোন major suit-কে biddable হ'তে হ'লে অন্ততঃ 4টি points থাকা দরকার ( QJ10x suit-কে biddable ধরা যেতে পারে )। কিন্তু minor suit-এর ক্ষেত্রে 3-টি points থাকলেও suit-টিকে biddable ধরা যেতে পারে। Major suit-এর ক্ষেত্রে একটু বেশি points দরকার, কারণ raise করার মত তাস থাকলে partner প্রথমেই raise করার চেষ্টা করবেন ( যে কোন 4-তাস বা 3-তাসে একটি honor নিয়ে )। সেক্ষেত্রে opener-এর suit-টি ভাল না হলে trump suit-টি খুব খারাপ হওয়ার সম্ভাবনা বেশি। কিন্তু minor suit-এর কোন bid কে partner প্রথমে সাধারণতঃ চেষ্টা করে থাকেন কোন major suit বা no-trump-এ সরিয়ে নিতে, ফলে trump suit খারাপ হওয়ার সম্ভাবনা অনেক কম থাকে। 4-তাসের কোন suit যত ভাল হোক না কেন, কখনই rebiddable নয় ( partner যদি support না করেন )।

3 তাসের কোন suit ই সাধারণতঃ biddable নয় ( rebiddable-এর প্রশ্নই নেই ), শুধু একটি ব্যতিক্রম আছে। সময় সময় 3-তাসের ♣-suit-এ opening bid করতে হ'তে পারে ( comfortable rebid-এর প্রস্তুতির জন্য )। এর অর্থ এই নয় যে suit-টি biddable, তবে bid করার প্রয়োজনীয়তার কথা চিন্তা করে 3-তাসের ♣-suit-কে biddable-ও বলা যেতে পারে ( অনেকে একই কারণে 3-তাসের ◇-suit কেও bid করে থাকেন। )

এবার ধরা যাক মূল প্রশ্ন, অর্থাৎ কোন্ suit-এ open হবে? মনে রাখা দরকার, opening bid এবং প্রথম response হ'ল কোন বহুতল বাড়ির ভিতের ( foundation ) মত। এখানে কোন রকম ভুল হ'লে সংশোধন করার খুব কম আশা থাকে। সুতরাং opening bid-এ সবসময় দেখতে হবে হাতে সুবিধাজনক rebid ( comfortable rebid ) আছে কি না। ব্রীজ্ খেলার একটি অপরিহার্য্য অঙ্গ হ'ল কোন suit এ একটি open-এর পর নতুন suit-এ response হ লে opener-কে আবার bid করতে হবে (opener-এর ডানদিকের খেলোয়াড় pass করলে )। অর্থাৎ partner-এর যে কোন নতুন suit-এ response কে অন্ততঃপক্ষে One-round forcing ধরা হয়। Opening bids শুধু হাতের points বোঝায় না। Points-এর সাথে মোটামুটি বিন্যাসও ( distribution ) partner-কে জানায়। সুতরাং opening bids এমন suit-এ

করতে হবে যেন কোন rebid-এর সমস্যা না থাকে এবং হাতের points এবং distribution-এর ভুল তথ্য সরবরাহ না করা হয়। বেশি points ( 17 থেকে 20 )-এর হাতে এর কোনটিই সমস্যা হ'য়ে দেখা দেয় না। সবচেয়ে সমস্যা হ'ল 12 থেকে 16 points-এর হাতে। আমরা সম্ভাব্য সমস্ত distribution নিয়ে কোন্ suit-এ open করতে হবে আলোচনা করব।

**I. ছুটি 6-তাসের suit ( 6-6-1-0 distribution ) :**

সাধারণ নিয়ম হ'ল ছুটি সমসংখ্যক তাসের suit-এ প্রথমে বড় rank এবং অসমসংখ্যক তাসের suit-এ প্রথমে লম্বা suit টি bid করতে হবে। সুতরাং ছুটি suit-এ 6-টি করে তাস থাকলে প্রথমে বড় rank-এর suit-টি bid করে সুযোগ এবং প্রয়োজন হলে অন্য suit-টি bid এবং rebid করার পরিকল্পনা করতে হবে। ফলে partner কোন্ suit-টিতে খেলতে ইচ্ছুক তা সুবিধাজনকভাবে জানা সম্ভব হবে। প্রথম suit-টিকে partner raise-করলে হয়ত দ্বিতীয় suit টি bid করার দরকার হবে না। যেমন :

♠ A ♡ Q97542 ◇ — ♣ KQ8742

**Bid 1♡.** ♣—suit টি ♡-suit থেকে ভাল হ'লেও বড় rank-এর প্রথমে ♡-suit-টি bid করতে হবে। Partner ♡-suit-কে raise না করলে পরবর্তী পরিকল্পনা হ'ল ♣-suit-টি bid এবং rebid করা।

**II. একটি 6-তাস এবং অপরটি 5-তাসের suit ( 6-5-2-0, 6-5-1-1 )**

অসমসংখ্যক তাসের suit-এ প্রথমে বেশি লম্বা suit-টি bid করার সাধারণ নিয়মানুসারে প্রথমে 6-তাসের suit-টি bid করতে হবে। পরবর্তী পরিকল্পনা হ'ল 5-তাসের suit-টি bid এবং rebid করা। এই নিয়ম 17 বা বেশি points-এর হাতে সবসময় প্রযোজ্য কিন্তু 12—16 points-এর হাতে সুবিধাজনক rebid-এর কথা চিন্তা করে 5-তাসের বড় rank-এর suit প্রথম bid করতে হতে পারে। না হ'লে ছুটি suit-কে কম level-এ বোঝান সম্ভব হয় না। যেমন :

♠ A ♡ KQ962 ◇ QJ7652 ♣ 3

**Bid 1♡.** নিয়মমত বেশি লম্বা ◇-suit-টি প্রথমে bid করলে partner-এর 1♠, 1NT বা 2♣ response-এর উত্তরে 2♡ rebid করার ইচ্ছা

থাকলেও করা সম্ভব নয় কারণ একটু পরে আমরা দেখব এই ধরণের bid-কে reverse bid বলে এবং reverse bid করতে হ'লে কমপক্ষে 17 points থাকা দরকার। কিন্তু 1♡ open করলে যে কোন response-এর উত্তরে সহজেই 2◇ rebid করা সম্ভব।

♠ A ♡ KQ962 ◇ KQJ976 ♣ 3

**Bid 1◇.** 18 points-এর এই হাতে reverse bid করার যোগ্যতা আছে। সুতরাং 1♠, INT বা 2♣ response-এর পর 2♡ rebid করা যাবে।

## III. দুটি 5-তাসের suit ( 5-5-2-1, 5-5-3-0 )

সমসংখ্যক তাসের suit-এর নিয়মানুসারে প্রথমে বড় rank-এর suit-টি bid করে ছোট rank-এর suit-টি সুযোগ এবং প্রয়োজন হ'লে bid এবং rebid করার পরিকল্পনা করতে হবে। ব্যতিক্রম হ'ল ♣ এবং ♠-suit-এ 5-5 থাকলে প্রথমে ♠-suit-টি bid না করে ♣-suit-টি open করার পর ♠-suit-টি bid এবং rebid করার পরিকল্পনা করতে হবে। এভাবে bid করলে দুটি suitকেই কম level-এ সুবিধাজনকভাবে বোঝান সম্ভব হতে পারে। এই নিয়মানুসারে bid করলে অনেক সময় ( 12-16 points-এর হাতে ) দ্বিতীয় suit-টি bid করা সম্ভব হয় না। যেমন:

♠ AQ763 ♡ 76 ◇ KQ1052 ♣ 2

**Bid 1♠.** Partner INT বা 2♣ response করলে 13 points-এর এই হাতে সহজেই 2◇ rebid করা যাবে। কিন্তু 2♡ response হ'লে ◇-suit-টি বোঝানর জন্য তিনের level-এ 3◇-rebid করা সম্ভব নয় কারণ opener-এর এই ধরনের rebid-কেও reverse bid বলে যা করতে হ'লে কমপক্ষে 17 points থাকা দরকার। সুতরাং 2♡ response-এর পর opener-কে 2♠ rebid করতে হবে,—◇-suit-টি বলা সম্ভব হবে না। 4-টি points বেশি থাকলে 3◇ rebid করা সম্ভব হ'ত।

♠ AQ763 ♡ 76 ◇ 2 ♣ KQ1052

**Bid 1♣.** একমাত্র ব্যতিক্রম। Partner-এর যে কোন নতুন suit-এ response-এর পর সহজেই ♠-suit-টি bid করা সম্ভব হবে। ♣ এবং ♠-suit-কে এইভাবে bid করলে ♣-suit-কে কখনই ♠-suit থেকে বেশি

লম্বা ধরা হয় না। Partner 1NT response করলে অবশ্য 2♠ rebid করা যাবে না কারণ reverse হয়ে যাবে। সুতরাং সে ক্ষেত্রে 2♣ rebid করতে হবে যেহেতু হাতটি NT-এ খেলার পক্ষে সম্পূর্ণ অনুপযুক্ত। এরকম অবস্থায় Partner-এর সাথে ♠-suit-এ fit হওয়ার সম্ভাবনা খুব কম থাকবে কারণ partner-এর কাছে কোন suit বলার মত থাকলে, বিশেষতঃ major suit, তিনি 1NT response করতেন না।

## IV. একটি 5-তাস অপরটি 4-তাসের suit ( 5-4-2-2, 5-4-3-1 )

সাধারণ নিয়মানুসারে প্রথমে বেশী লম্বা 5-তাসের suit-টি bid করে সুযোগ এবং প্রয়োজন হ'লে 4-তাসের suit-টি bid করতে হবে। 17 বা বেশি points এর হাতে এই নিয়ম সুন্দরভাবে প্রয়োগের মাধ্যমে দুটি suit-কে সহজেই বলা সম্ভব কিন্তু 12—16 points-এর হাতে comfortable rebid-এর কথা চিন্তা করে অনেক সময় 4-তাসের suit-টি প্রথমে bid করতে হ'তে পারে বা 5-তাসের suit এই bid এবং rebid করতে হতে পারে—( 4-তাসের suit-টি bid করা সম্ভব হয় না )। যেমন :

♠ AJ97 ♡ 75 ◇ 62 ♣ AK742

**Bid 1♣.** Partner-এর 1◇ বা 1♡ response-এর পর সহজেই 1♠ rebid করা যাবে। কিন্তু 1NT response হ'লে pass করতে হবে—2♠-rebid করা যাবে না কারণ reverse হ'য়ে যাবে।

♠ AJ97 ♡ 75 ◇ AK742 ♣ 62

**Bid 1◇.** Partner 1♡ response করলে সহজেই 1♠ rebid করা যাবে। কিন্তু 1NT response-এর পর pass এবং 2♣ response হ'লে 2◇ rebid করতে হবে। ♠-suit-টি বলা সম্ভব হবে না।

♠ AJ97 ♡ AK742 ◇ 75 ♣ 62

**Bid 1♠**—1♡ নয়। এ হাতে মূল উদ্দেশ্য হওয়া উচিৎ partner-এর সাথে যে কোন একটি major suit-এ মিলিয়ে নেওয়ার চেষ্টা করা। প্রথমে 1♡ bid করলে 1NT, 2♣ বা 2◇ response-এর পর ♠-suit-টি reverse না করে বলা সম্ভব নয়। সুতরাং reverse-করার মত points না থাকায় ফলে প্রথমে 1♠-open করা উচিৎ। সেক্ষেত্রে যে কোন responses-এর উত্তরে সহজেই 2♡ rebid করা যাবে।

এখানে একটি কথা মনে রাখতে হবে, যদিও পাশাপাশি suit-এ ( touching suit ) বড় rank-এর suit-টি 4-তাস হ'লে প্রথমে সেই suit-টি bid করা উচিৎ, তথাপি 5-তাসের খুব ভাল suit-কে bid না করে 4-তাসের খুব খারাপ suit bid-করা উচিৎ নয়। যেমন:

♠ K1097 ♡ AKJ95 ◇ K5 ♣ 62

**Bid** 1♡—1♠ নয়। 1♠ response হ'লে support করা যাবে। অন্য যে কোন response-এর উত্তরে 2♡ rebid করতে হবে এবং সেক্ষেত্রে সম্ভবতঃ partner-এর কাছে ♠-suit থাকবে না। কারণ আমরা একটু পরে দেখব responder-এর প্রাথমিক চেষ্টা হবে কোন major suit একের level-এ বলা যায় কি না। সুতরাং 1♡ opening-এর পর partner 1♠ বলতে না পারলে ♠-suit-টি মিলবার সম্ভাবনা খুব কম।

### V. দুটি 4-তাসের Suit ( 4-4-3-2 )

4-4-3-2 বিন্যাসকে balanced distribution বলে। এ রকম বিন্যাসে 16—18 points এবং কমপক্ষে তিনটি suit-এ stopper থাকলে opening bid করা হয় 1NT ( এ সম্বন্ধে পরে বিস্তারিত আলোচনা হবে ), সুতরাং 4-4-3-2 বিন্যাসের কোন হাতে কোন কারণে 1NT open করা সম্ভব না হ'লে যে কোন একটি 4-তাসের suit-এ opening bid করতে হবে। ঠিক পূর্বের মত বলা যায় 17 বা বেশি points-এর হাতে কোন সমস্যা হয় না। সমস্যা হ'ল 12—16 points-এর হাতে। এক্ষেত্রে নিয়ম হ'ল 4-তাসের suit দুটি পাশাপাশি ( touching ) হ'লে বড় rank-এর suit-টি প্রথমে bid করতে হবে। যেমন:

♠ AJ82 ♡ AK65 ◇ Q54 ♣ 83

**Bid 1♠.** 2♣ বা 2◇ response হ'লে 2♡ rebid করা যাবে।

♠ J54 ♡ AK65 ◇ AJ54 ♣ 83

**Bid 1♡.** নতুন suit-এ response-এর পর 2◇ rebid করা যাবে।

♠ J54 ♡ 83 ◇ AJ54 ♣ AK65

**Bid 1◇.** 1♡ বা 1♠ response হ'লে 2♣ rebid হবে।

Suit দুটি পাশাপাশি না হ'য়ে ( Non-touching ) একটি 4-তাসের suit ♣-হলে opening bid হবে 1♣. যেমন:

♠ AK72 ♡ 96 ◇ Q105 ♣ AJ64

**Bid 1♣.** 1◇ বা 1♡ response হ'লে 1♠ বলা যাবে।

♠ 103 ♡ AQ96 ◇ K102 ♣ AQ52

**Bid 1♣.** 1◇ response-এর পর 1♡ rebid করা যাবে কিন্তু 1♠ response হ'লে 1NT rebid করতে হবে।

4-তাসের ◇-suit সহ Non-touching 4-4 suit হ'লে অর্থাৎ 4-তাস ◇ এবং 4-তাস ♠ হ'লে কোন্ suit-এ open হবে তা নির্ভর করে 3-তাসের suit-টির উপর। এক্ষেত্রে নিয়ম হ'ল 3-তাসের উপরের rank-এর suit-টি opening bid করা। যেমন :

♠ AJ65 ♡ J97 ◇ AK84 ♣ 92

**Bid 1♠.** 1NT response-এর পর Pass করতে হবে। 2♣ response হ'লে সহজেই 2◇ rebid করা যাবে। 2♡ response হ'লে 3◇ বলা যাবে না কারণ reverse হয়ে যাবে। সেক্ষেত্রে 3♡ raise করতে হবে। 3-তাস ♡ নিয়ে 3♡ raise-এর কোন অসুবিধা নেই কারণ একটু পরে আমরা দেখব 1♠ opening bid-এর পর 2♡ response করতে হ'লে partner-এর হাতে কমপক্ষে 5-তাসের ভাল ♡-suit থাকা দরকার। সুতরাং 3-তাস ♡ নিয়ে 3♡ raise করলে দু-হাত মিলিয়ে মোট কমপক্ষে 8-তাস trump হবে ( Agreed trump. )।

♠ AJ65 ♡ 92 ◇ AK84 ♣ Q95

**Bid 1◇.** 1♡ response-এর পর 1♠ rebid করা যাবে কিন্তু 2♣ response হ'লে 3♣ raise করতে হবে, 2♠ বলা সম্ভব হবে না। 1NT response হ'লে Pass করতে হবে।

মনে রাখতে হবে এই নিয়ম 12-16 points-এর হাতে প্রযোজ্য। 17 বা বেশি points-এর হাতে স্বাভাবিক নিয়মে বড় rank-এর suit-টি open করা উচিৎ। যেমন :

♠ AQ92 ♡ K5 ◇ AK62 ♣ K105

**Bid 1♠.** 1◇ নয়। 16—18 points হ'লে এই বিন্যাসে 1NT opening bid করতে হ'ত। 19 points হওয়ার ফলে 1NT opening হবে না, সুতরাং একটি suit bid-করতে হবে। Points বেশি হওয়ার ফলে স্বাভাবিক নিয়মে প্রথমে বড় rank-এর ♠-suit-টি bid করা হল। এবার 2♡ response হ'লে reverse করে 3◇ rebid করা সম্ভব হবে।

## VI. তিনটি 4-তাসের suit ( 4-4-4-1 )

তিনটি 4-তাসের biddable suit থাকলে সব সময় উচিৎ bidding level যথাসম্ভব কম রেখে Partner-এর সাথে যে কোন একটি suit-এ fit-এর চেষ্টা করা, বিশেষতঃ কম points-এর হাতে এবং তা করার সবচেয়ে সুবিধাজনক পদ্ধতি হ'ল সাধারণতঃ singleton suit-টির নীচের rank-এর suit-টিতে opening bid করা। ♣-suit-টি singleton হ'লে তাঁর নীচের rank-এর suit বলতে ♠-suit-কে বোঝায়।

♠ 2 ♡ KJ85 ◇ KQ64 ♣ AJ92

**Bid 1♡.** 2♣ বা 2◇ response হ'লে raise করা যাবে। 1♠ response এর পর 2♣ rebid করতে হবে এবং সেক্ষেত্রে তিনটি suit bid হওয়ার পরও partner ইচ্ছে করলে এবং সম্ভব হ'লে 2◇ rebid করার সুযোগ পাবেন।

♠ KJ85 ♡ 2 ◇ KQ64 ♣ AJ92

**Bid 1◇.** 1♡ response-এর পর সহজেই 1♠ rebid করা যাবে। 1♠ বা 2♣ response হ'লে raise করা সম্ভব হবে।

♠ KJ85 ♡ KQ64 ◇ 2 ♣ AJ92

**Bid 1♣.** যে কোন response-এর পর ভাল rebid করা যাবে।

♠ KJ85 ♡ KQ64 ◇ AJ92 ♣ 2.

**Bid 1♡.** ♣-suit-টি singleton হ'লে ♡-suit-টিকে মধ্যম suit বলে। নিয়ম মত singleton-এর নীচের rank-এর ♠-suit-টি bid করার কথা, কিন্তু মধ্যম suit-টি bid করলে বেশি ভাল ফলের আশা করা যেতে পারে। কারণ 1♠ opening-এর পর partner-এর হাতে 4-তাস ♡ নিয়ে response করার মত points থাকলেও 2♡ response করা সম্ভব হবে না যেহেতু 2♡ response করতে হ'লে কমপক্ষে 5-তাস ♡ থাকা দরকার। সুতরাং সেক্ষেত্রে ♡-suit-টি fit হওয়ার পথে অসুবিধা হতে পারে। কিন্তু 1♡ opening bid হ'লে 4-তাস ♠ থাকলেও partner-এর পক্ষে 1♠ response করা সম্ভব।

4-4-4-1 বিন্যাসে একটি 4-তাসের suit biddable-না হ'লে হাতটিকে 4-4 suit ধরে নিয়ে 4-4-3-2-র নিয়ম প্রযোজ্য হবে।

## VII. তিনতাসের suit-এ opening bid :

উপরে আলোচিত পদ্ধতি অনুসারে নিচের হাতটিতে কী opening bid হবে?

♠ J972 ♡ KQ3 ◇ K98 ♣ A106

$2\frac{1}{2}$ quick tricks নিয়ে 13 high-card points-এর এই হাতে pass করা কোন মতেই যুক্তিযুক্ত নয়। কিন্তু কোন্ suit-এ open করতে হবে? 16-18 points না থাকার ফলে 1NT opening হবে না। একমাত্র 4-তাসের major suit-টি biddable নয় এবং 3-তাসের কোন major suit-কে কখনই biddable ধরা হয় না। সুতরাং 1♡ বা 1♠ opening bid করা যাবে না। তাহলে 1♣ বা 1◇ bid করতে হবে (Minor suit-এ 3-তাসে bid করলে বিশেষ অসুবিধা হয় না কারণ partner প্রাথমিকভাবে চেষ্টা করবেন কোন major suit বা NT-এ contract-টি সরিয়ে নিতে)। এ সম্বন্ধে অনেকে 3-তাসের minor suit দুটির মধ্যে তুলনামূলকভাবে ◇-suit-টি বেশি ভাল হ'লে 1◇ opening bid করার পক্ষপাতী (যেমন ◇ KQ5 এবং ♣ J32 থাকলে তাঁরা 1◇ open ক'রে থাকেন)। কিন্তু 1◇ opening bid-এর পর 2♣ response হ'লে opener-এর পক্ষে 2NT rebid করা ছাড়া অন্য কোন পথ খোলা থাকে না এবং আমরা পরে দেখব 2NT rebid করার জন্য আর একটু ভাল হাত দরকার। সুতরাং হাতটিতে opening bid হবে 1♣. যে কোন 13-15 points-এর 4-3-3-3 বিন্যাসে 4-তাসের major suit-টি biddable না হ'লে স্বাভাবিক নিয়ম হ'ল 3-তাসের ♣-suit-এ opening bid করা। এই bid-কে Short-club opening bid বলে। মনে রাখতে হবে এই Short-club bid বেশি points থাকলে করা উচিৎ নয়। বেশি points থাকলে সব সময় চেষ্টা করতে হবে কোন স্বাভাবিক biddable suit-কে bid করা। Short-club opening bid-কে স্বাভাবিক suit-bid বলা যায় না।

সুতরাং opening bid করার সময় সংক্ষেপে নিচের কথাগুলি মনে রাখা দরকার:

- Opening bid (1♣, 1◇, 1♡ এবং 1♠)=13-20 points নিয়ে 4 বা বেশি তাসের biddable suit. অনেক সময় 3-তাসের ♣-suit-এ open করা দরকার হতে পারে। তৃতীয় হাতে কম points হ'লেও opening bid করা সম্ভব যদি সেই bid কোন ভাল opening lead নির্দেশ করতে পারে। চতুর্থ অবস্থানে কোন borderline হাত, বিশেষতঃ major suit এ কম তাস থাকলে, open করা উচিৎ নয়। সাধারণতঃ যে কোন opening bid-এ কমপক্ষে দুটি Quick-tricks থাকা উচিৎ।

- স্বাভাবিক নিয়ম হ'ল সমসংখ্যক তাসের দুটি suit-এ প্রথমে বড় rankএবং দুটি অসমসংখ্যক তাসের suit-এ প্রথমে বেশি লম্বা suit-টি bid করা। তবে এই নিয়ম সুবিধাজনক rebid-এর কথা চিন্তা করে সব সময় প্রয়োগ করা সম্ভব হয় না। হাতের সম্ভাব্য বিন্যাস অনুযায়ী opening bid-এর জন্য সঠিক suit-টি বেছে নেওয়ার নিয়ম নিম্নরূপ :

* একটিমাত্র 5-বা বেশি তাসের suit-এ কোন সমস্যা নেই। সেই suit-টি opening bid করতে হবে।
* দুটি 6-তাসের suit-এ বড় rank-এর suit-টি প্রথম bid করতে হবে।
* দুটি 5-তাসের suit-এ সাধারণতঃ বড় rank-এর suit-টি প্রথমে bid করতে হবে। ♣ এবং ♠-suit-এ 5-5 হ'লে ব্যতিক্রম হিসাবে প্রথমে 1♣ open হবে।
* 5-4 বিন্যাসে সাধারণত: 5-তাসের suit-টি প্রথমে bid করা হয়। তবে 12-16 points-এর হাতে পাশাপাশি suit-এর 4-তাসের suit-টি বড় rank-এর হ'লে সুবিধাজনক rebid-এর কথা চিন্তা ক'রে প্রথমে 4-তাসের suit-টি bid করা উচিৎ।
* Touching 4-4 suit-এ বড় rank-এর suit এবং non-touching 4-4-এর একটি suit ♣ হ'লে 1♣ opening bid হবে। ♠ এবং ◇-suit-এ 4-4 হ'লে 3-তাসের উপরের rank-এর,suit-টি bid হবে।
* 4-4-4-1 বিন্যাসে সাধারণতঃ singleton suit এর নীচের rank-এর suit-টি bid করা হয়। ♣-suit-টি singleton হ'লে নিয়মমত 1♠ opening bid করার কথা কিন্তু 1♡ open করলে ভাল ফলের আশা করা যায়। এক্ষেত্রে ♡-suit-টিকে middle suit বা মধ্যম suit বলে।
* 13-15 points-এর 4-3-3-3 বিন্যাসে একমাত্র 4-তাসের suit-টি একটি unbiddable major হ'লে 3-তাসের ♣-suit-এ opening bid করতে হয়। এই bid কে short-club opening bid বলে।

- Opening 1♣, 1◇, 1♡ এবং 1♠ bid forcing-নয়। অর্থাৎ partner-এর 6-points-এর কম থাকলে তিনি Pass করতে পারেন।

—: ♠ : ♡ : ◇ : ♣ :—

# দ্বিতীয় পরিচ্ছেদ

## Suit-এ একটি opening bid-এর প্রথম Response. | First response to opening suit bids of one

এবার আমাদের সময় হ'য়েছে টেবিলের বিপরীত দিকে আসীন opener-এর partner অর্থাৎ responder-এর দিকে নজর দেওয়ার। Opener-এর 1♣, 1◇, 1♡ এবং 1♠ bid-এর পর পরবর্তী খেলোয়াড় pass করলে responder কীভাবে তাঁর হাতকে বোঝাবেন এই পরিচ্ছেদে আমাদের আলোচ্য বিষয় হ'ল তাই।

Opener-এর প্রথম bid-এ 20-21 points-এর বেশি বোঝায় না। ফলে 4 বা কম points-এর হাতে pass করলে game নষ্ট হওয়ার বিশেষ সম্ভাবনা নেই। কিন্তু ভাল 5 বা 6 points-এর হাতে একটি response করা বাধ্যতামূলক। কারণ সেক্ষেত্রে pass করলে opener-এর 20 ( বা 21 ) points-এর হাত হ'লে game নষ্ট হওয়ার যথেষ্ট সম্ভাবনা থাকে, যেহেতু opener-এর 20 points-এর সাথে responder-এর 6 points নিয়ে game-এর জন্য প্রয়োজনীয় 26 points হ'তে পারে। সুতরাং responder কে যে কোন 6 points-এর হাতেই একটি বাধ্যতামূলক response করতে হবে—pass করা চলবে না। কিন্তু responder-এর যেমন 6 points-এর হাত হ'তে পারে তেমনি অনেক বেশি points ( 23—24 points )-এর হাতও হ'তে পারে। সুতরাং খারাপ হাত, মোটামুটি হাত, ভাল হাত এবং খুব ভাল হাতের জন্য ভিন্ন ভিন্ন response হবে এবং partner-কে শুধু points জানালেই চলবে না—হাতের বিন্যাসেরও মোটামুটি সঠিক খবর জানাবার চেষ্টা করতে হবে। Points এবং বিন্যাসের সম্পূর্ণ খবর একটি response-এর মাধ্যমে বেশিরভাগ সময় বলা সম্ভব হয় না। ফলে responder-কে পুনরায় bid করার সুযোগ পেতে হবে এবং এই কারণে কিছু কিছু response-কে অন্ততঃপক্ষে one-round forcing ধরা হয়। অর্থাৎ responder-এর পরবর্তী খেলোয়াড় pass করলে opener এই response-গুলি pass করতে পারেন না।

Points এবং বিন্যাস অনুযায়ী responder-এর তিন ধরনের response হ'তে পারে। যেমন :

**I. Opener-এর suit-কে support বা Raise :**

**(i) Single raise (ii) Double raise. (iii) Tripple raise.**

**II. নতুন Suit-এ response :**

(i) One-over-one. (ii) Two-over-one. (iii) Jump-shift.

**III. No-trump response.**

(i) INT-response (ii) 2NT response (iii) 3NT-response.

**I (i). Opener-এর suit-কে Single raise.**

Opener-এর 1♣, 1♢, 1♡ এবং 1♠ opening-কে যথাক্রমে 2♣, 2♢, 2♡ এবং 2♠ বলাকে single raise বলে। এই response forcing-নয়, অর্থাৎ opener ইচ্ছে করলে pass করতে পারেন। **6 থেকে 9 points-এর হাতে opener-এর suit-এ অন্ততঃ 4টি তাস থাকলে এই response করা হয়।**

Response-টি করার সময় responder তাঁর হাতের short-suit points ধরবেন (void=3, singleton=2, doubleton=1 point). হাতের বিন্যাস 4-3-3-3 হ'লে trump করার কোন পথ থাকে না এবং সেক্ষেত্রে এই response-টি যথাসম্ভব না করার চেষ্টা হওয়া উচিৎ।

কোন major-suit opening-কে সবসময় raise-এর চেষ্টা করা উচিৎ। Raise করার জন্য প্রয়োজনীয় trump support (4-তাস) না থাকলে অন্য response-এর কথা চিন্তা করতে হবে। তবে অনেক সময় 3-তাসে একটি honor নিয়েও raise করতে হ'তে পারে। সেক্ষেত্রে short suit-এর জন্য 1 point কম ধরা উচিৎ (void=2, Singleton=1, doubleton=শূন্য point).

Minor-suit opening এরপর 4-তাস trump support সহ প্রয়োজনীয় points থাকলেও raise না করে প্রথমে চেষ্টা করা উচিৎ নিজস্ব কোন নতুন suit-এ response করা (যদি সম্ভব হয়); কারণ minor suit-এ final contract করার পূর্বে কোন major suit-এ মিলবার (fit) সম্ভাবনাকে যাচাই করে দেখা ভাল। Major suit-এ কোন fit না পাওয়া গেলে responder এর পরবর্তী চেষ্টা হবে NT-এ খেলার জন্য সব suit-এ stopper আছে কিনা পরীক্ষা করা এবং NT-এও খেলা সম্ভব না হ'লে minor-suit opening-কে শেষ কর্তব্য হিসাবে raise করতে হবে।

| Opener | Responder (you) |
|---|---|
| 1♡ | ? |

♠82 ♡J975 ♢765 ♣A1042

**Bid 2♡.** Doubleton ♠-এর জন্য 1 point ধরে 6 points এবং 4-তাস trump support আছে।

♠98 ♡K76 ◇AJ64 ♣9864

**Bid 2♡.** আমরা একটু পরে দেখব 2-এর level-এ নতুন suit-এ response করতে হ'লে কমপক্ষে 10টি points থাকা দরকার। সুতরাং এ হাতে 2◇ response করা সম্ভব নয়। Doubleton ♠-এ ruff করার ক্ষমতা থাকার জন্য 1NT response এর চেয়ে 2♡ raise করা অনেক ভাল।

♠982 ♡K76 ◇AJ6 ♣9864

**Bid 1NT.** 4-3-3-3 বিন্যাসে কোন ruff করার ক্ষমতা না থাকার জন্য তিনতাসে raise করা উচিৎ নয়।

| Opener | Responder ( you ) |
|---|---|
| 1◇ | ? |

♠J964 ♡42 ◇QJ95 ♣A95

**Bid 1♠.** Doubleton ♡-এর জন্য 1 point নিয়ে ◇-support-এ 9 points থাকলেও 4-তাসের কোন major suit প্রথমে বলা উচিৎ। Responder এর ক্ষেত্রে যে কোন 4 তাসের major suit-কেই biddable ধরা হয়। Minor-suit opening এরপর responder 1♡ বা 1♠ response না ক'রে raise করলে opener ধরে নিতে পারেন তাঁর হাতে 4-তাসের কোন major suit নেই।

♠42 ♡10965 ◇AJ52 ♣K62

**Bid 1♡** ;—2 ◇ নয়।

♠42 ♡K63 ◇QJ62 ♣Q643

**Bid 2◇.** কোন 4-তাসের major suit নেই, 6-9 points.

**I. (ii). Opener এর Suit-কে double raise.**

1♣, 1◇, 1♡ এবং 1♠ opening-কে যথাক্রমে 3♣, 3◇, 3♡ এবং 3♠ বলাকে double raise বলে। Responseটি **game forcing** অর্থাৎ opener-কে অন্ততঃ game bid করতে হবে। **4-তাসের ভাল support এবং 13 থেকে 15 points এর হাতে এই response করা হয়।** কোন অবস্থাতেই তিনতাস support নিয়ে double raise করা যায় না।

**Major-suit-opening** এরপর **13-15 points** এবং **4-তাস support** থাকলে **responder** এর প্রথম কর্তব্য হ'ল **double raise** করা ( সাধারণতঃ )। কিন্তু **Minor-suit** এ double raise করার পূর্বে দেখতে হবে কোন বিকল্প response আছে কিনা। অর্থাৎ কোন বিকল্প response না থাকলে minor-suit-এ raise করাকে শেষ কর্তব্য হিসাবে ধরা উচিৎ কারণ ♣ বা ♢ contract-এ game করতে হ'লে কমপক্ষে 29 points দরকার হয়। এই কারণে বেশিরভাগ সময় minor suit এর double raise response-কে opener 3NT-এ সরিয়ে নিয়ে থাকেন। সুতরাং 3♣ বা 3♢ raise করার সময় responder-কে চিন্তা করতে হবে যে opener 3NT-এ contract-টি সরিয়ে নিলে কোন অসুবিধা হতে পারে কিনা।

| Opener | Responder ( you ) |
|---|---|
| 1♡ | ? |

♠AJ92 ♡K1086 ♢52 ♣A64

**Bid 3♡.** Doubleton ♢-এর জন্য 1 point ধরে 13 points এবং 4-তাস support আছে। একটি major-এ মিলে গেলে সাধারণভাবে অন্য major-suit-bid করার দরকার হয় না এবং করা উচিৎও নয় কারণ সেক্ষেত্রে opener-কে সঠিক খবর বোঝাতে অসুবিধা হতে পারে এবং সাথে সাথে বিপক্ষ দলকেও কিছু খবর দেওয়া হয়। যথাসম্ভব কমসংখ্যক bid এর মাধ্যমে সঠিক খবর বলার চেষ্টা করা উচিৎ। সুতরাং এক্ষেত্রে 1♠ response করা হলে শুধু জটিলতা বাড়াবে এবং বিপক্ষদলকে কিছু খবর দেওয়ার কারণ হবে।

♠AQ92 ♡K1086 ♢2 ♣A642

**Bid 3♡.** Double raise এর জন্য সবচেয়ে বড় হাত। Singleton ♢ এর জন্য 2 points ধরে 15 points.

♠AJ92 ♡K106 ♢92 ♣AJ64

**Bid 1♠.** 13টি points থাকলেও মাত্র 3-তাস support নিয়ে double raise করা যায় না। 1♠ response-টি one-round-forcing হওয়ার জন্য পরবর্তী bid-এ বিস্তারিত খবর বলার সুযোগ হবে।

♠AJ92 ♡K1086 ♢92 ♣Q98

**Bid 1♠.** 9 points এর বেশি হ'লে single raise ( 2♡ ) করা সম্ভব নয় এবং 13 points না থাকার ফলে 4-তাস support থাকা সত্ত্বেও 3♡ বলা যাবে না।

♠AJ92 ♡K1086 ◇2 ♣AQ92

**Bid 1♠.** 15 points-এর বেশি হ'লে double raise হবে না। Singleton ◇ এরজন্য 2 points ধরে 16 points আছে, ফলে 3♡ বলা যাবে না।

| Opener | Responder ( you ) |
|---|---|
| 1◇ | ? |

♠AJ92 ♡92 ◇K1095 ♣AJ8

**Bid 1♠ ; 3◇** নয়। ◇-support-এ doubleton ♡-এর জন্য 1 point ধরে 14 points এবং 4-তাস support থাকলেও কোন বিকল্প bid থাকলে প্রথমেই minor-suit opening-কে double raise করা উচিৎ নয়।

♠92 ♡AJ6 ◇K1085 ♣AJ62

**Bid 2♣ ; 3◇** নয়।

♠962 ♡AJ6 ◇K1086 ♣AJ6

**Bid 3◇**

### I (iii). Opener এর suit-কে tripple raise.

Opener এর 1♣, 1◇, 1♡ এবং 1♠ opening-কে যথাক্রমে 4♣, 4◇ 4♡ এবং 4♠ বলাকে tripple raise বলে। ঠিক পূর্বের মত, major এবং minor suit-এর tripple raise-কে পৃথকভাবে বিশ্লেষণ করতে হবে। কারণ major suit-কে tripple raise করলে ( 4♡ বা 4♠ ) game হতে পারে কিন্তু minor suit-কে tripple raise করলে (4♣ বা 4◇) game হয় না ( বিপক্ষদল double না করলে ) এবং সেক্ষেত্রে 3NTbid করারও আর কোন সুযোগ থাকে না।

প্রত্যেক ভাল bidding system-এর একটি অপরিহার্য্য অঙ্গ হ'ল কোন খেলোয়াড় বেশি bidding level খরচ করে ফেললে ধরে নেওয়া যায় তাঁর হাতে আর বিশেষ কিছু বলার নেই। অর্থাৎ খবর বলার মত কিছু থাকলে ( Points বা বিন্যাস ) jump করে বেশি bidding level খরচ করা উচিৎ নয়। সুতরাং jump করে 4♡ বা 4♠ বলার উদ্দেশ্য হ'ল bidding-কে এখানেই শেষ করার ইচ্ছা প্রকাশ করা অর্থাৎ responder-এর হাতে points কম নিয়ে বিন্যাস ভাল হবে। অন্যভাবে বলা যায় tripple raise করতে হ'লে high card points কখনই 9-এর বেশি হবে না, কোন quick

tricks থাকবে না, short suit points বেশি হবে ( কোন singleton বা void থাকবে ) এবং কমপক্ষে 5-তাস trump support থাকতে হবে। যেমন :

| Opener | Responder ( you ) |
|---|---|
| 1♠ | ? |

♠QJ986 ♡2 ◇64 ♣K10864

**Bid 4♠.** response-টি opener pass-করতে বাধ্য ( সাধারণতঃ )। সুতরাং এমন কোন হাতে এই response করা উচিৎ নয় যে হাতে slam level-এ কিছু সাহায্য করার থাকে বা quick tricks থাকে। এই response-কে slam বিরোধি বা anti-slam bid বলা যেতে পারে।

♠— ♡J108652 ◇QJ654 ♣32

1♡ opening bid এরপর **Bid 4♡.**

এ ধরনের jump bid-এ একটি বা বেশি short হ'তে পারে। কিন্তু বেশিরভাগ ক্ষেত্রেই ভাল ফল পাওয়া যায় কারণ অন্য কোন রকম bid-এর সাহায্যে এই ধরনের হাতকে প্রকাশ করা সম্ভব নয়। সবচেয়ে বড় কথা এই bid-এর ফলে বিপক্ষের খুব অসুবিধা হবে।

Minor suit-এ tripple raise এর বিবেচনাটি সম্পূর্ণ ভিন্ন। কারণ 3NT level ছাড়িয়ে যাওয়ার ফলে opener এর পক্ষে বড় হাত হ'লেও আর 3NT bid করা সম্ভব হবে না এবং 4♣ বা 4◇-এ contract পূর্ণ করে কোন লাভ নেই ( 3♣ বা 3◇ বা কম level-এর part করার সমান points পাওয়া যাবে )। সুতরাং game এর কোন আশা না থাকলে 4♣ বা 4◇ contract এর বিশেষ কোন যুক্তি নেই। এই কারণে minor suit-কে tripple raise করতে হ'লে responder-কে নিচের কথাগুলি মনে রাখতে হবে :

- Major suit-এ কোন stopper অথবা 4 বা বেশি তাস থাকা উচিৎ নয়।
- কমপক্ষে 5-তাস support থাকা দরকার।
- High card points কম হ'য়ে short suit points বেশি হবে এবং হাতে একটির বেশি quick tricks থাকবে না।

অর্থাৎ tripple raise করার হাতে 3NT-এ খেলা হওয়ার কোন আশা থাকবে না কিন্তু minor suit-টিতে game হওয়ার আশা থাকবে। যেমন :

♠2 ♡43 ◇QJ62 ♣KQ9865

1♣ open হ'লে **Bid 4♣.**

♠652 ♡2 ◇QJ632 ♣KQ52

**1◇ open হ'লে Bid 4◇.**

উপরোক্ত আলোচনায় আমরা দেখলাম opener-এর suit-কে সরাসরি একটি, দুটি বা তিনটি raise করলে তাঁর কী অর্থ হ'তে পারে। অর্থাৎ দেখলাম—

| | |
|---|---|
| **Single raise** | **= 6— 9 points.** |
| **Double raise** | **=13—15 points.** |
| **Tripple raise** | **= 9 high card points বা কম shut-out bid.** |

তাহলে দেখা যাচ্ছে opener-এর suit-এ support থাকলেও 10—12 points বা 15 points-এর বেশি হ'লে responder-এর পক্ষে সরাসরি raise করা সম্ভব নয়। এক্ষেত্রে পদ্ধতি ভিন্ন হবে।

**10—12 points-এর হাতে raise ( $2\frac{1}{2}$ raise ) :**

10—12 points নিয়ে opener-এর suit-এ support থাকলে প্রথমে কোন একটি নতুন suit-এ response করতে হবে। নতুন suit-এ response-টি One-round-forcing হওয়ার ফলে opener এর পক্ষে pass করা সম্ভব নয় এবং তাঁর যে কোন rebid-এর পর responder দ্বিতীয় সুযোগে opener-এর প্রথম suit-কে support করবেন। দ্বিতীয় সুযোগে support করার সময় responder-কে লক্ষ্য রাখতে হবে যে প্রথম response-টি একের level-এ হ'লে যেন simple preference না হয়। অর্থাৎ প্রথম response একের level-এ হ'লে 10—12 points নিয়ে responder-কে দ্বিতীয় সুযোগে opener-এর প্রথম suit-কে একটি jump support করতে হবে। যেমন :

| Opener | Responder ( you ) |
|---|---|
| 1♡ | 1♠; |
| 2◇ | ? |

♠AJ92 ♡K1086 ◇92 ♣Q98

**Bid 3♡.** কিছুক্ষণ পূর্বে double raise-এর আলোচনার সময় এই হাতটি আমরা দেখেছি। এই হাতে সরাসরি 2♡ raise করা সম্ভব নয় কারণ 9 points-এর বেশি আছে এবং 13 points-এর কম থাকার ফলে সরাসরি 3♡ বলা যাবে না। সুতরাং প্রথম response 1♠ ( forcing ) করা হয়েছে। আমরা একটু পরে দেখব যে এই 1♠ response 6 থেকে 17

points-এর হাতে কমপক্ষে 4-তাস ♠ বোঝায়। এখন কথা হচ্ছে opener-এর 2♢ rebid-এর পর responder 2♡ না 3♡ বলবেন ?

Opener-এর প্রথম suit-এ jump না করে শুধু 2♡ বলা হ'লে তাঁকে simple preference bid বলে অর্থাৎ বলা হয়—"partner, আমি তোমার প্রথম suit-কে দ্বিতীয় suit থেকে তুলনামূলকভাবে বেশি পছন্দ করি কিন্তু আমার হাতে প্রথম response-এর নূন্যতম points-এর বেশি নাও থাকতে পারে।" এক্ষেত্রে 2♡ বলা হ'লে opener ধরে নিতে পারেন responder-এর হাতে 6 points-এর বেশি নাও হ'তে পারে কারণ তাঁর প্রথম 1♠ response-টি 6 points-এর হাতেও করা সম্ভব। সুতরাং responder কে দ্বিতীয় সুযোগে এই 11 points-এর হাতে Jump preference bid অর্থাৎ 3♡ বলতে হবে। লক্ষ্য করার বিষয় এই preference bid-এর ফলে opener কখনই responder-এর হাতে 13-15 points ধরতে পারেন না কারণ তাহ'লে responder-এর প্রথম কর্তব্য ছিল 1♠ না বলে 3♡ double raise করা। এবং 6-9 points হ'লে responder দ্বিতীয় সুযোগে 2♡ simple preference-এর মাধ্যমে কম points এবং ♠-suit সহ মোটামুটি support বোঝাতে পারতেন।

প্রথম response-টি দুই-এর level-এ হ'লে jump preference না হলেও 10-12 points বোঝান সম্ভব। যেমন :

| Opener | Responder ( you ) |
|---|---|
| 1♡ | 2♣ |
| 2♢ | ? |

♠ Q87 ♡ K1096 ♢ 92 ♣ AJ105

**Bid 2♡.** আমরা একটু পরে দেখব কোন নতুন suit-এ Jump-না করে দুই এর level-এ response করতে হলে responder-এর হাতে কমপক্ষে 10 points থাকা দরকার। সুতরাং 2♣ response-এর মাধ্যমে কমপক্ষে 10 points বলা হয়েছে। ফলে দ্বিতীয় সুযোগে jump না করে 2♡ ( Simple preference ) বললেও এই 10-12 points-এর হাতটি বলা সম্ভব।

এক্ষেত্রে jump করে 3♡ preference bid করলে তাঁর অর্থ হ'ত responder-এর 13-15 points আছে কিন্তু double raise করার জন্য প্রয়োজনীয় 4-তাস ♡-support নেই। অর্থাৎ responder-এর হাতে 3-তাস ♡-support নিয়ে 13-15 points থাকবে। যেমন :

♠ QJ2 ♡ KJ5 ♢ 92 ♣ AQ1065

4-তাস ♡ না থাকার ফলে প্রথমে 3♡ raise করা সম্ভব নয়। সুতরাং প্রথমে 2♣ বলতে হবে এবং পরবর্তী সুযোগে jump preference bid করতে হবে। এই jump preference-এর জন্য opener কখনই responder-এর হাতে 4-তাস ♡ support ধরতে পারেন না কারণ 13-15 points থাকা সত্ত্বেও 4-তাস ♡ থাকলে responder-এর প্রথম response 2♣ না হয়ে 3♡ হওয়া উচিৎ ছিল।

10-12 points-এর এ ধরনের raise-কে delayed বা 2½ raise বলে। 16 বা বেশি points-এর হাতে partner-এর suit-এ ভাল support থাকলে সাধারণতঃ প্রথমে দুটি নতুন suit-এ response করার পর opener-এর প্রথম suit-এ support করতে হয়। এ সম্বন্ধে slam bidding পরিচ্ছেদে আরও আলোচনা করা হবে।

**II. নতুন suit-এ response.**

Opener-এর suit-এ support করা সম্ভব না হ'লে responder-এর দ্বিতীয় কর্তব্য হ'ল নিজের কোন suit সুবিধাজনকভাবে bid করা। Responder-এর যে কোন নতুন suit-এ response কে অন্ততঃপক্ষে One-round forcing ধরা হয় অর্থাৎ পরবর্তী বিপক্ষীয় খেলোয়াড় pass করলে opener-কে কোন একটি bid করতেই হবে। নতুন suit-এ response তিনপ্রকার হ'তে পারে। যথা :

(i) **One-over-one response.**

একের level-এ যে কোন নতুন suit-এ response-কে one-over-one response বলে। এই response করতে হ'লে responder-এর suit-টি opener-এর suit থেকে বড় rank-এর হওয়া দরকার। যেমন :

| A. Opener | Responder | B. Opener | Responder |
|---|---|---|---|
| 1♣ | 1◇, 1♡ বা 1♠ | 1◇ | 1♡ বা 1♠ |

| C. Opener | Responder |
|---|---|
| 1♡ | 1♠ |

লক্ষ্য করার বিষয় 1♠ opening bid-এর পর one-over-one response হওয়া সম্ভব নয়। 1NT response-কে এই পর্য্যায়ের ধরা হয় না।

এই response করতে হ'লে 4-বা বেশি তাসের suit এবং 6 থেকে 17 points থাকা দরকার। Responder-এর points-এর ব্যবধান ( 6-17 )

বেশি হওয়ার ফলে তাঁর হাতকে ঠিকমত বোঝানর জন্য পুনরায় bid করার সুযোগ দরকার। এই কারণে bid-টি one-round forcing, অর্থাৎ পরবর্তী খেলোয়াড় pass করলে opener-কে অন্ততঃ একবার bid করতেই হবে। Responder-এর ক্ষেত্রে প্রায় সমস্ত 4-তাসের suit কেই biddable ধরা হয় বিশেষতঃ opening bid-টি কোন minor suit-এ হ'লে। যেমন :

| Opener | Responder ( you ) |
|---|---|
| 1♣ | ? |

♠10875 ♡J92 ◇AJ6 ♣964 ( 6 points )

**Bid 1♠.** 6 points থাকলে বাধ্যতামূলক response করতে হবে।

♠A72 ♡KQ1096 ◇AQ ♣964 ( 16 points )

**Bid 1♡.** Final contract-টি game-এর নীচে হবে না। Bid-টি one round forcing হওয়ার জন্য পরবর্তী পর্যায়ে কী করতে হবে তা প্রকাশ করা যাবে।

♠A64 ♡986 ◇AQ862 ♣62 ( 11 points )

**Bid 1◇.**

♠9642 ♡84 ◇K4 ♣AJ1062 ( 9 points )

**Bid 2♣.** খুব ভাল support থাকলে খুব খারাপ কোন 4-তাসের suit বলা উচিৎ নয়। সুতরাং 1♠ না বলে 2♣ বলা হ'ল।

♠9642 ♡A5 ◇K4 ♣AJ1062 ( 14 points )

**Bid 1♠.** বেশি points-এর হাতে minor suit-কে raise করার পূর্বে major suit থাকলে বলা উচিৎ।

Opening bid 1♡ হ'লে একমাত্র one-over-one response হ'ল 1♠. এ সম্বন্ধে কয়েকটি উদাহরণ আমরা double raise-এর সময় দেখেছি।

**(ii). Two-over-one response :**

ছোট rank-এর যে কোন নতুন suit-এ jump না করে response হ'লে তাঁকে Two over-one response বলে। যেমন :

A. Opener — Responder
1♠ — 2♣, 2◇ বা 2♡.

B. Opener — Responder.
1♡ — 2♣ বা 2◇

C. Opener — Responder.
1◇ — 2♣.

Opener-এর suit থেকে responder-এর suit-টি বড় rank-এর হ'লে দুই এর level-এ response করলেও তাঁকে two-over-one response বলে না। এই response-কে Jump shift response বলে।

Two-over-one response করতে হ'লে একটি **4-বা বেশি তাসের ভাল suit-সহ 10 থেকে 17 points থাকা দরকার** (সময় সময় 3-তাসের ♣ বা ◇ suit এ বলতে হ'তে পারে)। লক্ষ্য করার বিষয় two-over-one response করতে হ'লে one-over-one response-এর চেয়ে বেশি points দরকার যদিও দুটি response-এরই সর্বোচ্চ সীমা হ'ল 17 points. 1♠ opening bid-এর পর 2♡ বলতে হ'লে ভাল 5-তাসের (কমপক্ষে) suit দরকার। Two-over-one response-টিও one-round forcing.

এই responseটি করার সময় responder-এর হাতে আরেকটি bid থাকা দরকার অর্থাৎ দ্বিতীয়বারে opener-কে support, নতুন কোন suit বা NT বা নিজের suit-এ rebid করার ক্ষমতা থাকতে হবে। দুবার bid করার ক্ষমতা না থাকলে সাধারণতঃ প্রথম responseটি two-over-one হয় না অর্থাৎ এই response-এর পর opener আশা করতে পারেন যে কোন non forcing rebid করা হ'লেও responder আর একবার bid করবেন। অনেক সময় 10 points-এর কমে একটি মাত্র লম্বা suit-এর হাতে two-over-one response করার দরকার হয়—যে হাতে পরিকল্পনা হ'ল সেই suit-টি rebid করা। এই ধরনের bid-এ opener প্রাথমিক ভাবে responder-এর হাতে কমপক্ষে 10 points ধরলেও responder-এর সেই suit-টিতে rebid-এর পর খুব একটা উৎসাহিত হবেন না কারণ এই ধরনের response কখনই খুব ভাল হাত বোঝায় না। যেমন:

| Opener | Responder (you) |
|---|---|
| 1♡ | ? |

♠A92 ♡J32 ◇KJ106 ♣Q104 (11 points)

**Bid 2◇.** পরবর্তী rebid সম্ভবতঃ 2NT হবে।

♠A92 ♡Q3 ◇AJ5 ♣KQ984 (17 points)

**Bid 2♣.** Partner-এর suit-এর doubleton ♡Q-এ কম points ধরা হয়নি এবং পঞ্চম ♣-এর জন্য 1 point ধরে 17 points-এর এই হাতটি two over one response-এর সর্বোচ্চ হাত।

♠K86 ♡Q964 ◇2 ♣KJ852 ( 12 points )

**Bid 2♣.** ♡-support-এ হাতটির মূল্য 9 points-এর বেশি হয়েছে। সরাসরি 2♡ বা 3♡ বলা সম্ভব নয়। সুতরাং 2♣ ব'লে পরে ♡ suit-এ support জানাতে হবে।

♠642 ♡2 ◇64 ♣KQJ10653

**Bid 2♣.** পরবর্তী rebid হবে 3♣.

**(iii) Jump-shift response :**

এই response-টি responder-এর সবচেয়ে strong response। যে কোন নতুন suit-এ একটি Jump করে response-কে Jump-shift response বলে। Response-টি game forcing এবং slam-এর জন্য উৎসাহ ব্যঞ্জক। যেমন :

| | Opener | Responder. | | Opener | Responder. |
|---|---|---|---|---|---|
| A. | 1♣ | 2◇, 2♡ বা 2♠ | B. | 1◇ | 2♡, 2♠ বা 3♣ |
| C. | Opener | Responder | D. | Opener | Responder. |
| | 1♡ | 2♠, 3♣ বা 3◇ | | 1♠ | 3♣, 3◇ বা 3♡. |

**এই response করতে হ'লে নিজস্ব কোন ভাল suit বা opener-এর suit-এ ভাল support সহ 18 বা বেশি points-এর হাত দরকার।** Balanced হাতেও এই response করা সম্ভব যদি সমস্ত unbid suit-এ stopper থাকে অর্থাৎ final contract-টি NT-এ হওয়া সম্ভব হয়। যে হাতে NT-এ contract হওয়া সম্ভব নয় মনে হবে অথচ নিজস্ব কোন ভাল suit বা opener-এর suit-এ ভাল support থাকবে না সে হাতে 18 বা বেশি points থাকলেও Jump-shift response করা উচিৎ নয়। অর্থাৎ responder-এর কাছে final contract সম্বন্ধে পরিষ্কার ধারণা ( নিজের suit-এ, opener-এর suit-এ বা NT-এ ) থাকতে হবে। পরিষ্কার ধারণা না থাকলে এই response-টি না করে forcing response করে যেতে হবে যতক্ষণ না final contract সম্বন্ধে ধারণা পাওয়া যায়। অর্থাৎ এই সমস্ত হাতে ধাপে ধাপে final contract-এর দিকে এগিয়ে যেতে হবে। যেমন :

| Opener | Responder ( you ) |
|---|---|
| 1♡ | ? |

♠ AKQJ86 ♡ J2 ◇ A5 ♣ QJ4

**Bid 2♠.** 20 points এবং ভাল ♠-suit. পরবর্তী rebid হবে সম্ভবতঃ 3♠. ( forcing ).

♠ 4 ♡ A3 ◇ AKQ1096 ♣ AQJ2

**Bid 3◇.** 22 points এবং ভাল ◇-suit.

♠ AQJ4 ♡ KQ984 ◇ A32 ♣ 2

**Bid 2♠.** ♡support-এ 18 points-এর হাত। পরবর্তী bid হবে সম্ভবতঃ 3♡. ( forcing ).

♠ AQ42 ♡ Q63 ◇ KJ105 ♣ AQ

**Bid 2♠.** পরবর্তী bid NT হবে।

**III. No-trump responses :**

Opener এর suit-কে raise করা বা নিজস্ব কোন suit সুবিধাজনকভাবে বলা সম্ভব না হ'লে No-trump response-এর মাধ্যমে হাতকে বোঝানর চেষ্টা করা হয়। তিনপ্রকার NT res onse হ'তে পারে। যথা :

**(i) INT-response :**

যে কোন **6 থেকে 9 points-এর হাতে** opener-এর suit-কে raise করা বা নিজস্ব কোন suit সুবিধাজনকভাবে বলা সম্ভব না হ'লে 1NT response করা হয়। Responseটি forcing নয়। এই responseটির জন্য সব suit-এ stopper থাকতে হবে বা balanced হাত হতে হবে তার কোন অর্থ নেই। Unbalanced হাত বা Unbid suit-এ stopper না থাকলেও 1NT response করা সম্ভব। যেমন :

| Opener | Responder. |
|---|---|
| 1♠ | ? |

♠ 62 ♡ KJ94 ◇ Q96 ♣ Q1042

**Bid INT.** 10 points না থাকার ফলে 2 ♣ বলা সম্ভব নয়।

♠ 62 ♡ KJ942 ◇A104 ♣ 432

**Bid INT.** 5-তাস ♡ থাকলেও 2♡ response কমপক্ষে 10 points বোঝাবে।

1◇, 1♡ বা 1♠ opening bid এর পর 1 NT response-এর নিয়ম বলা হ'ল কিন্তু 1♣ opening bid হ'লে 1NT response কে একই ভাবে গ্রহণ করা উচিৎ নয়। কারণ, প্রথমেই বলা হয়েছে opener এর suit কে raise বা কোন নতুন suit সুবিধাজনকভাবে বলা সম্ভব না হ'লে

1 NT response করা উচিৎ। 1♣ opening এর পর যেহেতু যে কোন নতুন suit সুবিধাজনকভাবে বলা যায়, সুতরাং কম points ( 6–8 ) এর হাতে 1 NT response না করেও হাতকে বোঝান সম্ভব। **1♣ opening এর পর 1 NT response সাধারণত: 9 থেকে 11 points এর balanced হাত বোঝায়।** যেমন :

| Opener | Responder ( you ) |
|---|---|
| 1♣ | ? |

♠ 642   ♡ K94   ◇ Q106   ♣ A985

**Bid 1 NT.** 2 ♣ response এর মাধ্যমে 6 – 9 points বোঝান সম্ভব। কিন্তু 1 NT response করে কমপক্ষে 9 points বলা সম্ভব হ'ল।

♠ 64   ♡ K94   ◇ QJ85   ◇ J984

**Bid 1◇** — 1 NT নয়।

♠ 9642   ♡ 865   ◇ QJ8   ♣ KJ2

**Bid 1♠** — 1 NT নয়।

**(ii) 2 NT—Response :**

**13 থেকে 15 points এর balanced হাতে সমস্ত Unbid suit-এ stopper থাকলে jump করে 2 NT response করা হয়।** Opener-এর major suit-এ 4 তাস support নিয়ে balanced distribution হ'লেও 2NT response না করে raise করা উচিৎ। **Response-টি game forcing** কারণ opener এর কমপক্ষে 13 points ধরে মোট 26 points হয়ে যাচ্ছে।

4-3-3-3. 4-4-3-2, এবং 5-3-3-2 distribution কে balanced distribution বলে। 5-3-3-2 বিন্যাসে 2 NT response এর সময় 5 তাসের suit-টি একটি minor হবে। 4-4-3-2 বিন্যাসের সময় 2 NT করতে হ'লে doubletonটি opener এর suit-এ হওয়া উচিৎ। অর্থাৎ 2 NT response এর মাধ্যমে opener কে বলা হয় "Partner, আমাদের final contract NT-এ হ'লে ভাল হয় কারণ আমার হাতে নিজস্ব কোন ভাল suit বা তোমার suit-এ ভাল support নেই বিশেষতঃ হাতে কোন ruff করার ক্ষমতা নেই।" পরবর্তী দায়িত্ব opener-এর। যেমন :

| Opener | Responder |
|---|---|
| 1♡ | ? |

♠A96   ♡Q2   ◇AJ98   ♣QJ85

**Bid 2 NT** 14 points এবং সমস্ত Unbid Suit-এ stopper.

♠J1085 ♡K2 ◇KJ10 ♣AJ43

**Bid 2 NT.** দুর্বল ♠ suit না বলে 13-15 points বলা ভাল।

**(III) 3NT—Response :**

Balanced হাতে অর্থাৎ 4-3-3-3 বা 4-4-3-2 বিন্যাসে ( 5-3-3-2 হ'লে এই response করা উচিৎ নয় ) সমস্ত Unbid suit-এ stopper সহ 16 বা 17 points থাকলে Jump করে 3NT response করা হয়। 4-4-3-2 হ'লে doubleton-টি opener-এর suit-এ হওয়া উচিৎ অর্থাৎ হাতে কোন ruff করার ক্ষমতা থাকবে না। এই response-টি বিকল্প ভাল bid থাকলে করা উচিৎ নয় কারণ হাত বড় হ'লে বেশি level খরচ করা কোন মতেই যুক্তিযুক্ত হ'তে পারে না। যেমন :

| Opener | Responder. |
|---|---|
| 1♡ | ? |

♠AK2 ♡Q6 ◇KQ106 ♣QJ92

**Bid 3NT.** 16-17 points এবং কোন ruff করার ক্ষমতা নেই।

♠J1094 ♡K4 ◇KQJ2 ♣AQ10

**Bid 1 ♠**—3NT নয়।

♠AQ6 ♡964 ◇KQ43 ♣AJ4

**Bid 3NT.**

**10-12 Points-এর হাতে NT response :**

উপরোক্ত আলোচনায় 10-12 points-এর হাতে opener-এর suit-এ support না থাকলে বা নিজস্ব কোন suit বলার মত না হ'লে কী করতে হবে বলা হয় নি। এক্ষেত্রে নিয়ম হ'ল 10—12 points-এর হাতে raise করার নিয়মের মত। অর্থাৎ প্রথমে কোন একটি নতুন suit একের বা দুই-এর level-এ বলে পরবর্তী সুযোগে NT বলতে হবে। লক্ষ্য রাখতে হবে প্রথম response-টি One-over-one হ'লে পরবর্তী সুযোগে jump করে 2NT বলতে হবে। যেমন :

| A. Opener | Responder | B. Opener | Responder |
|---|---|---|---|
| 1◇ | 1♡ | 1♡ | 2♣ |
| 1♠ | 2NT | 2◇ | 2NT |

| C. Opener | Responder. |
|---|---|
| 1◇ | 1♡ |
| 2♣ | 2NT. |

তিনটি bidding-এই responder-এর 10 – 12 points-এর হাত হবে। (A) bidding-এ 1NT বলা হ'লে 8-9 points বোঝাবে। (B) bidding-এ প্রথম 2♣ response-এর মাধ্যমে কমপক্ষে 10 points বলা হয়েছে। সুতরাং পরবর্তী jump না করে 2NT rebid 10 – 12 points বোঝায়। (C) bidding-এ প্রথম response 1♡ হ'লেও opener-এর rebid 2♣ হওয়ার ফলে responder-jump না করলেও 2NT rebidটি 10 – 12 points বোঝাবে কারণ একটু পরে আমরা দেখব opener-এর এই 2♣ rebidটি forcing নয় এবং বেশি points বোঝায় না। তাহলে responder-এর 10 – 12 points না থাকলে তিনি opener-এর দুটি suit-এর যে-কোন একটিতে preference জানাতে পারতেন। এই 2NT bid-কে constructive bid বলা হয়।

সুতরাং response করার সময় responder-কে সংক্ষেপে নিম্নোক্ত কথাগুলি মনে রাখতে হবে :

- Response তিনপ্রকার হ'তে পারে, যথা raise, নতুন suit এবং No-trump.
- Single raise 6 থেকে 9 points, double raise 13 – 15 points এবং tripple raise 9 points-এর কম হাতে pre emtive ফলের জন্য করা হয়। 10 – 12 points-এর হাতে প্রথমে কোন নতুন suit-বলে পরবর্তী সুযোগে support করতে হবে। Double raise responseটি game forcing.
- One-over-one response 6 থেকে 17 points এবং কমপক্ষে 4-তাসের suit ; two-over-one response 10 থেকে 17 points এবং কমপক্ষে 4-তাসের suit ( minor suit-এ সময় সময় তিনতাস হ'তে পারে, 2♡ বলতে হ'লে কমপক্ষে 5-তাসের suit দরকার ) ; এবং jump-shift response 18 বা বেশি points-এর হাতে খুব ভাল suit বা opener-এর suit-এ খুব ভাল support বা সমস্ত unbid suit-এ stopper সহ balanced হাত বোঝায়। তিনটি response-ই forcing.
- Opener-এর suit-কে raise বা নিজস্ব কোন suit সুবিধাজনক ভাবে বলা সম্ভব না হ'লে NT response-কে শেষ কর্তব্য হিসাবে চিন্তা করা দরকার। তিনপ্রকার NT response হ'তে পারে। 1NT 6 থেকে 9 points-এর হাতে করা হয়—সমস্ত unbid suit-এ

stopper বা balanced হাত নাও হ'তে পারে। 13-15 points-এবং সমস্ত unbid suit-এ stopper সহ balanced হাতে 2NT response করা হয়। Bid-টি game forcing. 16-17 points-এর balanced হাতে সমস্ত unbid-suit-এ stopper থাকলে 3NT response করা হয়। এই response-টি যথাসম্ভব না করা উচিৎ। 10-12 points-এর হাতে প্রথমে কোন নতুন suit-এ response করে পরবর্তী সুযোগে NT বলতে হবে।

—: ♠ : ♡ : ◇ : ♣ :—

## তৃতীয় পরিচ্ছেদ

### Opener-এর পরবর্তী bids : Rebids by the opener.

---

Opening bids-এবং প্রথম response ছকে বাঁধা নিয়মে করা সম্ভব হ'লেও opener এবং responder-এর rebids সব সময় ছকে বাঁধা নিয়মে করা সম্ভব হয় না। এখানেই শুরু হয় মূল্যায়নের সঠিক আন্দাজ, বিচার বিশ্লেষণ এবং কল্পনাশক্তির সঠিক ব্যবহার। Responder-এর bid-কে বিচার বিশ্লেষণ না করে কোন rebid-ই করা উচিৎ নয়। "System-এ বলা আছে সুতরাং করতে হবে" এরকম বদ্ধমূল ধারণায় bid করলে ভাল ফল পাওয়া নাও যেতে পারে। সুতরাং system-এর মধ্যে থেকে নিজের কল্পনা, বুদ্ধি এবং বিচার বিশ্লেষণের সাহায্যে পরবর্তী bids ঠিক করতে হবে।

তিনপ্রকার response-এর ( Raise, নতুন-suit এবং NT ) উপর ভিত্তি করে opener-এর বিভিন্নমুখী rebids-কে আমাদের আলোচনা করতে হবে।

**Single raise এরপর rebids :**

প্রথমে আলোচনা করা যাক কোন major-suit opening-কে partner একটি raise করলে opener-এর কী ধরনের rebids হ'তে পারে। Partner-এর single raise কখনই 9 points-এর বেশি হাতে করা হবে না, সুতরাং opener 13 থেকে 16 points-এর হাতে ( minimum hand ) game-এর আশা করতে পারেন না কারণ responder-এর সর্বোচ্চ 9 points হ'লেও game-এর জন্য প্রয়োজনীয় 26 points হয় না। কিন্তু 17-18 points-এর হাতে তিনি নিঃসন্দেহে game-এর আশা করতে পারেন এবং তাঁকে এক্ষেত্রে কোন invitational bid করতে হবে। অর্থাৎ responder-কে বলতে হবে তাঁর হাতে 6-7 points হ'লে game bid করা উচিৎ হবে না কিন্তু 8-9 হ'লে game bid করতে হবে। Invitational bid-এরপর দায়িত্ব হল responder-এর যে game bid করা উচিৎ কিনা। 17-18 points-এর এই হাতকে intermediate বা মাঝারি হাত বলে। Opener-এর হাতে 19-20 (21) points হ'লে game হওয়ার বেশি সম্ভাবনা কারণ মোট points 26 হ'য়ে যাচ্ছে। এক্ষেত্রে কোন রকম invitational bid করা উচিৎ নয়। অর্থাৎ opener-কে হয় সরাসরি game bid বা কোন forcing bid করতে হবে। সংক্ষেপে বলা যায়, single raise-

এরপর opener-এর পক্ষে মোট points সম্বন্ধে ধারণা করা সহজ এবং তাঁর দায়িত্ব হবে game-এর কোন আশা না থাকলে pass করা ( Minimum হাতে 13 – 16 ), game-এর আশা থাকলে কোন invitational bid করা ( Intermediate হাতে, 17 – 18 ) এবং নিশ্চিৎ game হওয়ার আশা থাকলে সরাসরি game bid বা কোন forcing bid করা। কয়েকটি উদাহরণের মাধ্যমে এই বক্তব্যকে বলা হচ্ছে :

| ( you ) Opener | Responder |
|---|---|
| 1♠ | 2♠ |
| ? | |

♠ AQ864 ♡ QJ2 ◇ KQ5 ♣ 96

**Pass.** 15 points এর এই হাতে partner এর সর্বোচ্চ 9 points হ'লেও মোট points 24 এর বেশি হবে না এবং game এর আশা করা উচিৎ নয়। নিয়ম হ'ল game এর আশা না থাকলে যতশিঘ্রসম্ভব কোন একটি fit-suit-এ pass করা।

♠ AQJ84 ♡ AQ2 ◇ K109 ♣ 96

**Bid 3♠.** 17 points-এর এই হাতে game এর আশা করা যায় কারণ partner-এর 8-9 points হ'লে মোট 26 points হ'তে পারে। সুতরাং 3♠ invitational bid করে partner কে 8-9 points থাকলে 4♠ বলতে এবং 6-7 points নিয়ে pass করতে বলা হ'ল।

♠ AQJ84 ♡ AQ2 ◇ KQ6 ♣ 96

**Bid 4♠.** Partner-এর কমপক্ষে 6 points হ'লেও মোট 25 points হচ্ছে। সুতরাং তাঁকে কোনরকম invite না করে সরাসরি game bid করা উচিৎ।

এই আলোচনা অনুসারে আমরা দেখলাম invitational bid এর পর responder তাঁর প্রথম response এর ব্যবধানের ( এক্ষেত্রে 6-9 ) উপরের দিকে থাকলে ( এক্ষেত্রে 8-9 ) invitation কে গ্রহণ ( Accept ) করে Game bid করে থাকেন কিন্তু নিচের দিকে points হ'লে ( এক্ষেত্রে 6—7 ) pass করেন। এখন ধরা যাক নিচের হাতটিতে responder 2♠ single raise করেছিলেন :

♠ K932 ♡ Q32 ◇ 2 ♣ 109652

♠-support-এ singleton ◇ এর জন্য 2 points ধরে 7 points এর এই হাতে opener এর 3♠ invitational bid এর পর কী করা উচিৎ ?

উপরের আলোচনা অনুসারে pass করা উচিৎ। কিন্তু দেখা গেল opener এর হাতটি নিম্নরূপ ছিল :

♠ AQJ86 ♡ K4 ◇ A964 ♣ QJ

দুটি হাত মিলে সুন্দর 4♠ এর খেলা নষ্ট হ'য়ে গেল। লক্ষ্য করার বিষয় partner এর ♣ এবং ◇ suit টি বদল করে নিলে game হবে না। অর্থাৎ game হওয়া বা না হওয়া responder এর মোট points এর উপর নির্ভরশীল নয় শুধুমাত্র ◇-suit-এর control এর উপর নির্ভরশীল। প্রশ্ন হ'ল opener এর পক্ষে responder এর হাতটি কীভাবে বোঝা সম্ভব ? কারণ responder এর হাতটি নিম্নরূপ হ'লেও game হবে না।

♠ K932 ♡ QJ3 ◇ Q102 ♣ 652

নিয়মমত 8 points এর এই হাতে 3♠ invitation এর পর responder এর 4♠ bid করা উচিৎ কিন্তু এক্ষেত্রে 4♠ এ খেলা হওয়া প্রায় অসম্ভব। সুতরাং শুধু মোট points থাকলেই game হয় না। অনেক সময় ভাল fittings থাকলে কম points হ'লেও game হ'তে পারে আবার প্রয়োজনীয় points থাকলেও game হয় না শুধুমাত্র fittings এর অভাবে।

Opener এর উপরোক্ত হাতটিতে 3♠ invitational bid যুক্তিযুক্ত নয়। তাঁর চিন্তা করা উচিৎ responder এর হাতে 6-7 points থাকলেও 4♠-এ খেলা হ'তে পারে যদি তাঁর হাতে ◇-suit-এ কমপক্ষে 2nd round control অর্থাৎ 'K' অথবা singleton থাকে। অর্থাৎ opener কে সরাসরি কথা বলতে দেওয়া হলে তিনি partner কে বলতে ইচ্ছা করতেন "Partner, আমি তোমার হাতের মোট points সম্বন্ধে খুব একটা আগ্রহী নই। আমাদের মধ্যে game হ'তে পারে যদি তোমার হাতে ◇-suit-এ কোন control থাকে। ◇-suit-এ কোন control না থাকলে তোমার হাতে 9 points এর দরকার হবে—game হওয়ার জন্য।" অবশ্য এ ধরনের কথা বললে বিপক্ষ দল কী করবেন সহজেই অনুমান করা যায়। কিন্তু bid এর মাধ্যমে এই কথাগুলি বোঝাতে পারলে বিপক্ষের কিছুই করার থাকবে না।

উপরোক্ত হাতে opener এর 3♠ invitational bid না করে 3◇ bid করা উচিৎ ছিল। 3◇ bid এর অর্থ কী ? ♠-suit মিলে যাওয়ার পর অন্য একটি suit বলে opener কী বলতে চাইছেন ? Final contract নিশ্চই 3♠ এর কমে হওয়া সম্ভব নয় কারণ 3◇ bid কে নিশ্চয়ই pass

করা যায় না। তাহ'লে opener 3♠ bid না করে responder কে দিয়ে 3♠ বলাতে চাইছেন কেন? এই bid এর একটিই অর্থ হতে পারে যে, opener ♢-suit-এ চিন্তিত। অর্থাৎ responder এর ♢-suit-এ কমপক্ষে 2nd round control থাকলে 3♠ না বলে 4♠ বলা উচিৎ এবং কোন control না থাকলে 3♠ বলে opener কে বোঝান উচিৎ "Partner, আমার হাতে ♢-suit-এ কোন control নেই।"

কোন suit (major) মিলে যাওয়ার পর game level এর নিচে কোন নতুন suit bid—করা হ'লে সেই bid-কে **Trial bid** বলে। **Trial** bid কে responder pass-করতে পারেন না। এই bid এর মাধ্যমে partner কে বলা হয় "Partner, তোমার হাতে সর্বোচ্চ points হ'লে স্বাভাবিক invitation এর নিয়মানুসারে তুমি game bid কর, কিন্তু points নিচের দিকে হ'লেও game bid করতে হবে যদি trial bid এর suit-এ কমপক্ষে 2nd, round control থাকে।" তাহ'লে উপরোক্ত হাতে, অর্থাৎ:

| | | | | |
|---|---|---|---|---|
| Opener : | ♠AQJ86 | ♡K4 | ♢A964 | ♣QJ |
| Responder : | ♠K932 | ♡Q32 | ♢2 | ♣109652 |

bidding হওয়া উচিৎ নিম্নরূপ:

| Opener | Responder. |
|---|---|
| 1♠ | 2♠ |
| 3♢ | 4♠ |
| pass. | |

কিন্তু responder এর হাতটি নিম্নরূপ হ'লে—

♠K932 ♡QJ3 ♢Q102 ♣652

bidding নিম্নরূপ হওয়া উচিৎ:

| Opener | Responder, |
|---|---|
| 1♠ | 2♠ |
| 3♢ | 3♠ |
| pass. | |

Trial bid-এর পর responder হ'লেন captain অর্থাৎ তাঁর সিদ্ধান্ত opener-কে গ্রহণ করতে হবে।

এবার দেখা যাক কোন minor-suit opening-কে partner একটি raise করলে opener এর কী ধরনের rebids হ'তে পারে:

প্রথমতঃ major-suit opening-এ raise হওয়ার পর opener নিশ্চিৎভাবে বলতে সক্ষম হন যে কোন suit-এ final contract হবে অর্থাৎ তিনি বুঝতে পারেন যে final contract-টি major-suit-টিতেই হবে। তাঁর কাছে মাত্র একটি প্রশ্ন সমাধান করার বাকি থাকে অর্থাৎ part, game না slam bid করা উচিৎ ? কিন্তু minor-suit-এ raise হওয়ার পর বেশিরভাগ সময় তিনি বুঝতে পারেন না যে final contract সেই suit-এ না NT-এ হবে—বিশেষতঃ game-এর আশা থাকলে। কারণ minor suit-এ game হওয়ার জন্য 29 points-এর দরকার হয় কিন্তু 25 বা 26 points হ'লেই 3NT-এ game হওয়ার সম্ভাবনা থাকে। দ্বিতীয়তঃ তাঁকে আর একটি কথা মনে রাখতে হবে যে, responder-এর হাতে কোন 4-তাসের major suit নেই কারণ সেক্ষেত্রে raise এর পরিবর্তে suit-টি বলা হ'ত। এক্ষেত্রেও opener-কে 13 – 16 points নিয়ে pass করতে হবে কিন্তু 17 – 18 বা 19 – 20 (21) points-এর হাতে প্রথমে 3NT-এ খেলার সম্ভাবনাকে যাচাই করে দেখতে হবে। কোন কারণে 3NT-এ খেলা সম্ভব না হ'লে 17 – 18 points-এর হাতে তাঁকে partscore নিয়ে সন্তুষ্ট থাকতে হবে কারণ partner-এর 9 points হ'লেও minor suit-এ game খেলার মত 29 points সেক্ষেত্রে হবে না। তবে 19 – 20 (21) points-এর বেশির ভাগ হাতে 3NT বা minor suit-এ game খেলা সম্ভব হয়। Minor-suit-এ raise-এর পরেও trial bid করা সম্ভব। কিন্তু এই trial bid এক্ষেত্রে minor suit-টিতে game খেলার ইচ্ছা প্রকাশ করে না, পরিবর্তে NT-এ খেলার ইচ্ছা প্রকাশ করে। অর্থাৎ opener-এর যে কোন নতুন suit-এ rebid ( game level-এর নীচে )-কে NT-prob bid বলে। যেমন :

| ( you ) Opener. | Responder. |
|---|---|
| 1♣ | 2♣ |
| ? | |

♠J964 ♡KJ5 ◇A106 ♣AJ2

**Pass.** 3NT বা 5♣-এ খেলা হওয়ার কোন আশা নেই।

♠AQ92 ♡J5 ◇J86 ♣AKQ4

**Bid 2♠.** Partner-এর ◇ এবং ♡ suit-এ stopper সহ 8 বা 9 points থাকলে game হ'তে পারে। Bid-টি NT-এ খেলার জন্য trial bid. অর্থাৎ responder 6 – 7 points-এর হাতে NT-এ খেলার হাত হ'লে

2NT এবং 8–9 points নিয়ে 3NT bid করবেন। এই Trial bid-টির পর responder এর হাত NT-এ খেলার অনুপযুক্ত হ'লে তিনি 3♣, pass বা দ্বিতীয় suit-কে একটি raise করতে পারেন।

**Double raise-এর পর rebids :**

Double raise response-টি 13–15 points এবং কমপক্ষে ভাল 4-তাস support বোঝায়। Opener-কে সব সময় মনে রাখতে হবে response-টি game forcing অর্থাৎ তাঁকে 4♡ বা 4♠ (♡ বা ♠ opening হ'লে) বা 3NT বলতে হবে। Minor-suit opening-এর পর double raise হ'লে opener সাধারণতঃ 3NT bid করে থাকেন (13–16 points)। 13–16 points-এর হাতে opener-এর সাধারণতঃ game bid-এই সন্তুষ্ট হওয়া উচিৎ কিন্তু 17–20 (21) points এর হাতে slam-এর চেষ্টা করা যেতে পারে। slam bidding সম্বন্ধে আমরা পরে আলোচনা করব। এখানে দু-একটি উদাহরণ দেখলেই যথেষ্ট হবে বলে মনে হয়।

| (you) Opener | Responder. |
|---|---|
| 1♠ | 3♠ |
| ? | |

♠K1096 ♡AJ9 ◇QJ8 ♣K105

**Bid 3NT.** Major suit-এ double raise এর পর সাধারণতঃ 3NT rebid করা হয় না। তবে 4-3-3-3 বিন্যাসে সমস্ত unbid suit এ stopper নিয়ে major suit-টি দুর্বল হ'লে 3NT rebid-এ ভাল ফল হ'তে পারে। Opener-এর এই ধরনের হাত বুঝে responder ইচ্ছে করলে 3NT-কে pass বা 4♠ bid করতে পারেন।

♠AQ108 ♡AJ9 ◇632 ♣Q105

**Bid 4♠.** 4-3-3-3 হ'লেও ◇-suit-এ কোন stopper নেই এবং ♠ suit-টি ভাল। সুতরাং 3NT rebid হবে না।

♠AQ1084 ♡K96 ◇Q62 ♣K4

**Bid 4♠.**

**Tripple raise এরপর rebids :**

Tripple raise-কে সাধারণতঃ slam বিরোধী bid বলে। অর্থাৎ এই response-এর মাধ্যমে opener-কে slam এর চেষ্টা করা থেকে বিরত থাকতে

অনুরোধ করা হয়। কারণ slam খেলার জন্য quick tricks-এর দরকার হ'লে responder কোন সাহায্য করতে সক্ষম হবেন না। তবে opener যদি মনে করেন responder-এর হাতের শুধুমাত্র ভাল support-এর সাহায্যে slam হওয়ার আশা আছে তাহ'লে তিনি কোন নতুন suit-bid করে slam-এর আগ্রহ প্রকাশ করতে পারেন।

**1NT. response এরপর rebids :**

Response-টি non-forcing এবং 6 – 9 points বোঝায়, তবে হাতটি balanced নাও হ'তে পারে। সুতরাং 13 – 15 points-এর হাতে opener-এর pass করা উচিৎ যদি balanced হাত হয়। 16 – 18 points-এর balanced হাতে সাধারণতঃ 1NT open করা হয়। তবে দুটি suit-এ stopper না থাকার ফলে 16 – 18 points নিয়ে একটি suit-এ open করার পর 1NT response হ'লে opener-এর 2NT rebid ( invitational ) করা উচিৎ। এক্ষেত্রে partner-এর 8 – 9 points থাকলে 3NT bid করবেন। 19 – 20 points-এর balanced হাতে opener-এর rebid হওয়া উচিৎ 3NT কারণ game-এর জন্য প্রয়োজনীয় 26 points হওয়ার সম্ভাবনা খুব বেশি।

1NT response-এরপর opener-এর সাধারণতঃ কোন suit rebiddable-হ'লেই rebid করা উচিৎ নয়। একই suit পুনরায় bid করার পূর্বে তাঁকে চিন্তা করতে হবে responder 1NT contract খেলতে পারবেন কিনা। যেমন :

| ( you ) Opener | Responder. |
|---|---|
| 1♠ | 1NT |
| ? | |

♠AKJ64 ♡K105 ◇Q2 ♣J96

**Pass.** 2♠ rebid করা উচিৎ নয় কারণ 1NT এ খেলা হওয়ার যথেষ্ট সম্ভাবনা আছে। ♠suit-এ ভাল tricks হবে এবং অন্যান্য suit-এ ও বড় তাস রয়েছে।

♠A98642 ♡A4 ◇K2 ♣543

**Bid 2♠.** 1NT-এ খেলা হওয়া সম্ভব হ'তে হ'লে ♠ suit-এ যথেষ্ট tricks হ'তে হবে এবং ♠ suit-এ যথেষ্ট tricks হওয়ার জন্য partner-এর হাতে ভাল support থাকা দরকার। কিন্তু ভাল support থাকলে প্রথমে

1NT response না হ'য়ে 2♠ response হওয়া উচিৎ ছিল। অর্থাৎ responder-এর হাতে ♠ suit-এ ভাল তাস থাকা সম্ভব নয়। সেক্ষেত্রে 1NT contract থেকে 2♠ contract ভাল হ'তে বাধ্য।

সুতরাং rebiddable suit হ'লেই rebid না করে দেখতে হবে এক-ই suit পুনরায় bid করলে contract-টি উন্নত হবে কিনা। সাধারণতঃ 6-তাসের suit না হ'লে 1NT response-এর পর rebid করা উচিৎ নয় কারণ 5-3-3-2 বিন্যাসে কম points হ'লে 1NT contract-টি বেশী ভাল প্রমাণিত হওয়ার আশা করা যায়।

প্রথম suit-টি rebid করার মত নয় অথচ 1NT contract-টি ভাল মনে না হ'লে unbalanced হাতে opener-এর কোন নতুন suit-এ rebid করা উচিৎ। তবে নতুন suit-এ rebid করার সময় তাঁকে চিন্তা করতে হবে সেই suit-টি partner এর সাথে মিলবার সম্ভাবনা আছে কি না বা মিললেও কোন সুবিধা হওয়া সম্ভব কি না। যেমন :

| (You) Opener | Responder |
|---|---|
| 1♠ | 1NT |
| ? | |

♠AJ642 ♡Q6 ◇AJ64 ♣K8

**Pass.** 2◇ rebid করলে ভাল ফল হওয়ার আশা আছে কি ?।

প্রথমতঃ partner এর হাতে ◇-suit না হয়ে ♣-suit হ'লে তিনি doubleton ♠-নিয়ে ও 2♠-bid করতে বাধ্য হবেন। দ্বিতীয়তঃ ◇-suit-এ মিললেও partner এর হাতে ♣ এবং ♡-suit-এ কম তাস হ'লে ( সম্ভাবনা বেশি ) দুটি হাতের fittings ভাল হবে না কারণ opener এর short suit points এবং responder এর short suit points একই suit-এ হয়ে যাবে অর্থাৎ duplicacy. সুতরাং pass করা যুক্তিযুক্ত।

| (You) Opener | Responder |
|---|---|
| 1◇ | 1NT |
| ? | |

♠Q2 ♡J6 ◇AK642 ♣KQ54

**Bid 2♣.** Partner 1♡, 1♠ বা 2◇ bid করতে পারেন নি।

সুতরাং তাঁর হাতে ♣-suit-এ বেশি তাস থাকতে বাধ্য এবং 2♣ rebid এর মাধ্যমে contract এর উন্নতি সাধন হবে-এ সম্বন্ধে কোন সন্দেহ নেই।

একইভাবে 1♣ opening এর পর 1NT response হ'লে partner এর হাতে ভাল ♣ support থাকতে বাধ্য।

1NT response এর পর কোন নতুন suit-এ opener—jump করে rebid করতে পারেন। এই jump rebid কে one-round forcing ধরা হয় কিন্তু game forcing নয়। সাধারণতঃ 17-20 points এর যে হাতে 3NT rebid করা সম্ভব হয় না সেই হাতে এই ধরনের rebid করা হয়। যেমন :

| (You) Opener | Responder. |
|---|---|
| 1♠ | INT |
| ? | |

♠AKJ42 ♡2 ◇AK106 ♣K64

**Bid 3◇.** Partner unbid-suit এ stopper নিয়ে 3NT bid, 6-7 points নিয়ে unbid suit-এ stopper না থাকলে 3♠ এবং 8-9 points নিয়ে 4♠ বলতে পারেন। Partner এর 3♠ rebid এর পর opener এর 19-20 points না থাকলে game এর চেষ্টা করা উচিৎ নয়।

**2NT. response এর পর rebids :**

Responseটি game forcing, সুতরাং opener কে কমপক্ষে 3NT bid করতেই হবে। এই response 13-15 points এবং সমস্ত unbid suit-এ stopper বোঝায়। সুতরাং 13-16 points এর হাতে opener সাধারণতঃ 3NT rebid করে থাকেন। তবে unbalanced হাতে কোন নতুন suit ও rebid করতে হ'তে পারে। যেমন :

| (You) Opener | Responder. |
|---|---|
| 1♠ | 2 NT |
| ? | |

♠AJ64 ♡Q92 ◇AQ53 ♣104

**Bid 3NT.** ♣suit-এ চিন্তার কারণ নেই। Partner এর কাছে সমস্ত unbid-suit-এ stopper আছে।

♠AQJ82 ♡Q64 ◇AQ53 ♣2

**Bid 3◇.** 3NT ছাড়া অন্য যে কোন rebid-এ opener এর হাতটি unbalanced বোঝায়। সাধারণতঃ 5-3-3-2 বা 5-4-2-2 বিন্যাসে opener এর 3NT rebid করা উচিৎ।

♠AQJ842 ♡Q9 ◇AQ6 ♡42

**Bid 3♠.** Bidটি forcing, সুতরাং responder 4♠ বা 3NT bid করতে বাধ্য। এরকম অবস্থায় responder সাধারণতঃ 4♠ bid এর বেশি চেষ্টা করবেন ( ♠-suit-এর তাসের উপর নির্ভরশীল )।

17-20 points এর হাতে opener কী ভাবে slam এর চেষ্টা করে থাকেন তা আমরা slam bidding পরিচ্ছেদে আলোচনা করব।

**3NT. response এর পর rebids :**

16-17 points এর balanced হাতে সমস্ত unbid suit-এ stopper থাকলে এই response টি করা হয়। Bid টি forcing নয় অর্থাৎ slam এর-কোন আশা না থাকলে opener pass—করতে পারেন কারণ game contract হয়ে গেছে। তবে Slam হওয়ার আশা থাকলে তিনি যে কোন নতুন suit-এ rebid করতে পারেন যে bid কে forcing এবং slam এর জন্য আগ্রহ প্রকাশ ধরা হয়। কারণ slam এর আশা না থাকলে 3NT contract কে বিঘ্নিত করা অর্থহীন।

**নতুন suit-এ response এর-পর rebids :**

Raise এবং NT—response এর মাধ্যমে responder বেশির ভাগ সময় তাঁর হাতকে সীমিত (limit) করতে পারেন অর্থাৎ এই response-এর পর responder এর হাত সম্বন্ধে opener খুব ভাল ধারনা করতে সক্ষম হন এবং final contract এর জন্য পরবর্তী bidding কে সহজেই পরিচালনা করতে পারেন। Limited response এর পর responder এর হাতে আর বিশেষ কিছু বলার থাকে না ( সাধারণতঃ ), সুতরাং opener এর পক্ষে সঠিক সিদ্ধান্ত নেওয়া সহজ হয়।

কিন্তু নতুন suit-এ response হলে responder এর হাত সম্বন্ধে বিশেষ কিছু জানা যায় না। যেমন one-over-one response হলে responder এর 6 points হতে পারে আবার 17 points-ও হতে পারে এবং তাঁর suit ও বিন্যাস সম্বন্ধেও বিশেষ কোন ধারনা হয় না। নতুন suit এর response কে এই কারণে unlimited response বলে এবং কমপক্ষে one-round-forcing ধরা হয়। এই response এর পর opener এর পক্ষে final contract-এর সিদ্ধান্ত নেওয়া সম্ভব নয়। সুতরাং তাঁর পরিকল্পনা হবে নিজের হাতকে যথাসম্ভব point এবং বিন্যাসের দিক দিয়ে সীমিত ( limit ) করা, অর্থাৎ partner কে পরবর্তী bidding পরিচালনা করার দায়িত্ব দেওয়া।

কোন কারণে নিজের হাতকে limit করা সম্ভব না হলে game এর সম্ভাবনা প্রকাশের জন্য opener কে কোন forcing rebid করতে হবে। Rebid এর সময় opener এর হাতকে নিম্নরূপভাবে ভাগ করা হয় :

**I. Minimum hand (13-16 points).**

13-16 points এর হাতকে rebid এর জন্য minimum হাত ধরা হয়। এই points এর হাতে opener এর rebids হবে minimum. যেমন :

(i) 1NT rebid (one-over-one response হলে), 2NT rebid (two-over-one response হলে) অর্থাৎ jump না করে NT rebids.

(ii) প্রথম suit টি jump না করে rebid.

(iii) Partner এর suit কে jump না করে support.

(iv) কোন নতুন suit কে reverse না করে bid.

অর্থাৎ minimum হাতে opener এর কোন jump bid বা reverse bid হবে না। এই rebids গুলির একটিও forcing নয় (iv নং rebid টি forcing হতে পারে )।

**II. Medium hand (17-18 points).**

17-18 points এর হাতকে rebid এর জন্য medium হাত ধরা হয়। এই points এর হাতে opener এর rebids নিম্নরূপ হতে পারে :

(i) প্রথম suit এ একটি jump করে rebid.

(ii) Partner এর suit কে একটি jump করে support.

(iii) Reverse bid.

প্রথম response টি একের level এ হলে এই rebids গুলিকে forcing ধরা হয় না—তবে খুব বেশি invitational ধরা হয়ে থাকে। Responder এর খুব খারাপ হাত (5 points বা 6 points এর হাত) হলে pass করতে পারেন।

কিন্তু প্রথম response টি দুই এর level-এ হলে প্রতিটি rebids-কে game forcing ধরতে হবে। বস্তুতঃ এ অবস্থায় opener এর যে কোন নতুন suit-এ rebid কে কমপক্ষে one-round forcing ধরা হয়। যেমন :

| Opener | Responder |
|---|---|
| 1♠ | 2♣ |
| 2♢ | ? |

প্রথম response (2♣) টি দুই এর level-এ হওয়ার ফলে opener-এর নতুন suit-এ rebid (2♢) কে responder এর pass করা উচিত নয়—কারণ এই ধরনের rebid কে one-round-forcing ধরা হয়।

### III. Strong hand, 19—20 (21) points.

Opening bid এর এই হ'ল সবচেয়ে বড় হাত। Partner-এর minimum response হ'লেও এই হাতে game এর আশা করা যেতে পারে এবং opener কে হয় সরাসরি game bid বা নতুন suit-এ jump rebid করতে হবে। নতুন suit-এ jump rebid অর্থাৎ jump-shift rebid কে game forcing ধরা হ'য়ে থাকে।

Opener এর সমস্ত rebid কে (নতুন suit-এ response এর পর) নিম্নরূপভাবে তালিকাভুক্ত করা যায়:

(i) Partner এর suit-কে raise.
(ii) NT-rebids.
(iii) নিজের প্রথম suit-এ rebids.
(iv) কোন নতুন suit-এ rebids.

**(i)-Partner এর suit কে raise:**

Partner এর কোন major suit এর সাথে মিলে গেলে opener এর প্রাথমিক কর্তব্য হ'ল হাতের points অনুযায়ী সঠিক level-এ raise করা। বিশেষ কারণ না থাকলে এ অবস্থায় অন্য কোন suit bid-করা অর্থহীন হয়ে পড়ে। যেমন:

| (you) Opener | Responder. |
|---|---|
| 1♣ | 1♡ |
| ? | |

♠AJ65 ♡J432 ♢2 ♣AQ96

**Bid 2♡.** ♡-support-এ 14 points এর এই হাতটি minimum পর্যায়ে (13-16) পড়ছে। সুতরাং একটি raise করা হ'ল। ♡-মিলে যাওয়ার পর 1♠ rebid এর কোন যুক্তি নেই।

♠AQ2 ♡KJ9 ◇86 ♣A9852

**Bid 2♡.** প্রয়োজনীয় 4-তাস ♡ না থাকলেও 2♣ rebid থেকে 2♡ raise বেশি ভাল ( ভাল তিনতাসে )।

♠KQ4 ♡A983 ◇2 ♣AQ862

**Bid 3♡.** 17-18 points এর হাতে jump raise করা হয়। ♡-support-এ এই হাতের মূল্য 18 points হচ্ছে। Bid-টি forcing নয়, অর্থাৎ partner 6 points বা 5 points এর হাতে pass করতে পারেন। তবে 7 points থাকলেও তাঁর 4♡ bid করা উচিৎ।

♠KQ6 ♡AJ83 ◇2 ♣AK843

**Bid 4♡.** Partner এর হাতে 5 points বা 6 points হ'লেও মোট 26 points হ'চ্ছে। সুতরাং কোন রকম invitational bid-এর মাধ্যমে তাঁকে game এর নিচে pass করার সুযোগ দেওয়া উচিৎ নয়, সরাসরি game bid করা উচিৎ।

**(ii) No-trump rebids :**

16-18 points এর হাতে 1NT opening bid করা হ'লে কোন suit opening এর পর NT rebid এর জন্য opener-এর 13-15 বা 19-20 (21) points এর হাত হ'তে হবে। 13-15 points এর হাতে suit-এ একটি opening bid করার পর jump না করে NT rebid করতে হবে এবং 19-20 (21) points এর হাতে jump করে 2NT বা 3NT করা উচিৎ। যেমন :

| ( you ) Opener | Responder |
|---|---|
| 1♣ | 1♠ |
| ? | |

♠K6 ♡AJ106 ◇J84 ♣KJ96

**Bid 1NT.** 13-15 points এর হাত।

♠K6 ♡AJ106 ◇KJ5 ♣AK92

**Bid 2NT.** 19 points নিয়ে প্রথমে 1NT bid করা সম্ভব হয় নি।

♠A8 ♡AJ106 ◇KJ5 ♣AK92

**Bid 3NT.** Partner এর হাতে নূন্যতম 6 points থাকলেও মোট 26 points হচ্ছে।

| (you) Opener | Responder |
|---|---|
| 1♡ | 2◇ |
| ? | |

♠K92 ♡KQ105 ◇Q64 ♣KJ6

**Bid 2NT.** Jump না করে 2NT rebid-এ 14-15 points বোঝায়। NT rebid করতে হ'লে opener এর সব সময় balanced হাত না হ'লেও চলে। যেমন:

♠42 ♡AQJ96 ◇QJ4 ♣AK2

5-তাসের ভাল major suit নিয়ে 16-18 points হ'লেও 1NT opening bid করা হয় না। সুতরাং 18 points এর এই হাতে 1♡ opening এর পর partner 1♠ response করলে একমাত্র ভাল rebid হ'ল 2NT.

**(iii) নিজের প্রথম suit-এ rebids:**

Opener প্রথম suit-এ jump না করে rebid করলে 13-16 points এর হাত এবং একটি rebiddable suit বোঝাবে। একটি jump করে rebid করলে কমপক্ষে 6-তাসের ভাল suit (AKQ নিয়ে 5-তাস হতে পারে) এবং 17-18 points এর হাত বোঝায় এবং major suit-এ jump করে game bid করলে 19-20(21) points এর হাতে খুব ভাল suit প্রকাশ করে। পরবর্তী কর্তব্য responder-এর। যেমন:

| (you) Opener | Responder |
|---|---|
| 1♡ | 1♠ |
| ? | |

♠Q2 ♡AQ1085 ◇A52 ♣J64

**Bid 2♡.** Minimum হাত (13-16) এবং rebiddable suit.

♠94 ♡AKJ986 ◇A5 ♣KJ4

**Bid 3♡.** 18 points এর হাত এবং ভাল 6-তাসের suit.

♠K6 ♡AKQ864 ◇A5 ♣Q102

**Bid 4♡.** 20 points এবং খুব ভাল suit. Partner এর ন্যূনতম 6-points হ'লেও মোট 26 points হচ্ছে।

Minor suit-এ rebid করার পূর্বে opener-এর দেখা উচিৎ কোন major suit-এ rebid করা সম্ভব কি না। যেমন :

| (you) Opener | Responder |
|---|---|
| 1♣ | 1◇ |
| ? | |

♠K4 ♡Q1096 ◇A2 ♣KQ964

**Bid 1♡, 2♣-নয়।** একটু পরে আমরা দেখব এই ধরনের one level-এ নতুন suit rebid বেশি points বোঝায় না।

♠J2 ♡A5 ◇KQ4 ♣AKJ1063

**Bid 3♣.** অন্য কোন rebid-এর মাধ্যমে এই হাতকে বোঝান সম্ভব নয়।

**(IV) নতুন Suit-এ rebids :**

উপরোক্ত তিন ধরনের rebid-এর একটিও করা সম্ভব না হ'লে কোন নতুন suit-এ rebid করার দরকার হবে। এই rebid তিন প্রকার হ'তে পারে, যেমন : (i) নতুন suit-এ simple rebid (ii) Reverse bid এবং (iii) jump-shift rebid অর্থাৎ নতুন suit-এ একটি jump করে rebid. এই rebid-এর সম্পূর্ণ ঘটনা বুঝতে হ'লে আমাদের প্রথমে Reverse bid সম্বন্ধে ধারণা পরিষ্কার করতে হবে।

সাধারণ নিয়মানুসারে বড় rank-এর suit প্রথমে bid করা হ'য়ে থাকে। ছোট rank-এর suit প্রথমে bid করে বড় rank-এর suit-এ rebid করলে বলা যেতে পারে suit দুটি উল্টোভাবে bid করা হ'ল। দুই এর level-এ উল্টোভাবে কোন suit bid-করা হ'লে প্রথম suit-এ preference জানাবার জন্য partner-কে তিনের level-এ bid করতে হয়। অর্থাৎ opener-এর উল্টোভাবে rebid partner-কে তিনের level-এ পছন্দ (preference) জানাতে বাধ্য করে। Opener-এর এই ধরণের যে কোন নতুন suit-এ non-jump rebid-কে reverse bid বলে। মনে রাখতে হবে তিনের level-এ প্রথম suit-এ preference-এর প্রশ্ন না উঠলে reverse bid হয় না—যেমন One

level-এ উল্টোভাবে দুটি suit bid-করা হ'লে partner সহজেই দুই-এর level-এ তাঁর পছন্দ জানাতে পারেন। এক্ষেত্রে opener-এর উল্টো bid-কে reverse bid বলা হবে না। নতুন suit-এ response-এর পর reverse bid আট প্রকার হ'তে পারে। যথা :

| 1. Opener | Responder | 2. Opener | Responder |
|---|---|---|---|
| 1♣ | 1♡ | 1♣ | 1♠ |
| 2◇ | | 2◇ বা 2♡ | |

| 3. Opener | Responder | 4. Opener | Responder |
|---|---|---|---|
| 1◇ | 1♠ | 1◇ | 2♣ |
| 2♡ | | 2♡ বা 2♠ | |

| 5. Opener | Responder | 6. Opener | Responder |
|---|---|---|---|
| 1♡ | 2♣ বা 2◇ | 1♡ | 2◇ |
| 2♠ | | 2♠ বা 3♣ | |

| 7. Opener | Responder | 8. Opener | Responder |
|---|---|---|---|
| 1♠ | 2◇ বা 2♡ | 1♠ | 2♡ |
| 3♣ | | 3♣ বা 3◇ | |

লক্ষ্য করলে দেখা যাবে উপরের সমস্ত bidding-এ responder-এর পক্ষে opener-এর প্রথম suit-এ preference জানাতে হ'লে তিনের level-এর কমে জানানো সম্ভব নয়। সুতরাং প্রতিটি ক্ষেত্রে opener-এর rebid-টি হ'ল reverse bid.

আটটি reverse bid-এর প্রথম পাঁচটি দুই-এর level-এ এবং শেষের তিনটি তিনের level-এ করা হয়েছে। প্রথম পাঁচটিকে two-level-reverse-এবং শেষ তিনটিকে three-level-reverse bid বলে। দুটি reverse-এর তফাৎ হ'ল, প্রথমটিতে suit দুটি' উল্টোভাবে bid করা হয়েছে কিন্তু দ্বিতীয়টিতে suit দুটিকে স্বাভাবিক নিয়মে বড় rank প্রথমে বলে পরে ছোট rank-এ rebid করা হয়েছে। Two-level-reverse-এ প্রথম suit-টি দ্বিতীয় suit থেকে বেশি তাসের হওয়া দরকার কিন্তু three-level-reverse-এ দুটি suit সমান সংখ্যক তাসের হ'তে পারে। অর্থাৎ 1নং bidding-এ opener-এর ♣ suit-এ কমপক্ষে 5-তাস এবং ◇ suit-এ 4-তাস হওয়া অবশ্য প্রয়োজনীয় কিন্তু 8নং bidding-এ তাঁর ♠ এবং ♣ বা ◇ suit সমসংখ্যক তাসের হ'তে পারে।

1NT response-এর পর তিন প্রকার reverse bid হ'তে পারে। যথা :

1. Opener Responder
1♣ 1NT
2◇, 2♡ বা 2♠

2. Opener Responder
1◇ 1NT
2♡ বা 2♠

3. Opener Responder
1♡ 1NT
2♠

2NT response-এর পর opener-এর কোন নতুন suit-এ rebid হ'লে partner-কে স্বভাবতই তিনের level-এ preference জানাতে হয় কিন্তু এক্ষেত্রে সমস্ত নতুন suit-rebid-কে reverse-এর পর্যায়ে ধরা উচিৎ নয়। যেমন :

1. Opener Responder
1♠ 2NT
3♣, 3◇ বা 3♡

2. Opener Responder
1♡ 2NT
3♣ বা 3◇

3. Opener Responder
1◇ 2NT
3♣

Opener-এর এই rebids-গুলি শুধু unbalanced হাত প্রকাশ করে অর্থাৎ তাঁর হাতে বেশি points না ও থাকতে পারে কারণ 2NT response না হ'য়ে অন্য কোন response হ'লে opener-এর পরিকল্পনা ছিল দ্বিতীয় suit-টি reverse না করে bid করা। কিন্তু 2NT response-এর পর নিচের rebids-গুলি reverse bid বোঝায়। যেমন :

1. Opener Responder
1♣ 2NT
3◇, 3♡ বা 3♠

2. Opener Responder
1◇ 2NT
3♡ বা 3♠

3. Opener Responder
1♡ 2NT
3♠.

এই তিনটি bidding-এ 2NT response না হয়ে 1NT, বা two-over-one response হ'লে opener-এর পরিকল্পনা ছিল সব suit দুই এর level-এ bid করা এবং সেক্ষেত্রে rebids গুলি reverse এর যোগ্যতা না থাকলে করা সম্ভব ছিল না।

Opener-কে reverse bid করতে হ'লে তাঁর হাতে 17 থেকে 19 points থাকা দরকার। তবে প্রয়োজনীয় points থাকলেই reverse করা যায় না যদি না সঠিক বিন্যাস থাকে।

Reverse bid কি forcing? প্রথম response-টি একের level-এ হ'লে opener-এর reverse bid-কে forcing ধরা হয় না অর্থাৎ দ্বিতীয় suit-এ তুলনামূলকভাবে ভাল তাস নিয়ে 6 বা খারাপ 7 points-এর হাতে responder pass-করতে পারেন। কিন্তু প্রথম response-টি দুই-এর level-এ হ'লে reverse bid-কে game forcing ধরতে হবে কারণ responder-এর কমপক্ষে 10 points-এর সাথে opener-এর কমপক্ষে 17 points যোগ করলে মোট 27 points হ'য়ে যায়। One-over-one response-এর পর reverse bid-টি forcing না হ'লেও খুব encouraging. এক্ষেত্রে responder-এর খুব খারাপ হাত না হ'লে pass করা উচিৎ নয়।

Reverse-এর যোগ্যতা না থাকলে, অর্থাৎ 13-16 points-এর হাতে (সাধারণতঃ) opener-কে নতুন suit-এ simple rebid করতে হবে। Simple rebid-এর অর্থ হ'ল opener নতুন suit-এ reverse বা jump bid করবেন না। যেমন:

| | Opener | Responder | | Opener | Responder. |
|---|---|---|---|---|---|
| 1. | 1♣ | 1♢ | 2. | 1♣ | 1♡ |
| | 1♡ বা 1♠ | | | 1♠ | |
| 3. | Opener | Responder | 4. | Opener | Responder. |
| | 1♢ | 1♡ | | 1♢ | 1♠ |
| | 1♠ বা 2♣ | | | 2♣ | |
| 5. | Opener | Responder | 6. | Opener | Responder |
| | 1♡ | 1♠ | | 1♡ | 2♣ |
| | 2♣ বা 2♢ | | | 2♢ | |
| 7. | Opener | Responder | 8. | Opener | Responder |
| | 1♠ | 2♣ বা 2♢ | | 1♠ | 2♣ |
| | 2♡ | | | 2♢ বা 2♡ | |

9. Opener Responder
1♢ 1NT
2♣

10. Opener Responder
1♡ 1NT
2♣ বা 2♢

11. Opener Responder
1♠ 1NT
2♣, 2♢ বা 2♡.

Opener-এর এই rebids গুলি কি forcing? প্রথম response-টি একের level-এ হ'লে opener-এর নতুন suit-এ simple rebid-কে forcing ধরা হয় না। 1NT response-এর পরও simple rebids কে non-forcing ধরা হয়। কিন্তু two-over-one response হ'লে opener-এর যে কোন নতুন suit-এ rebid-কে one-round-forcing ধরা হয়। One-over-one response-এর পর নতুন suit-এ simple rebid কখনই 13-16 points-এর বেশি বোঝায় না। কিন্তু two-over-one response-এর পর যে কোন নতুন suit-এ simple rebid 13 থেকে 18 points বোঝায়। Bid-টি One-round forcing হওয়ার ফলে পরবর্তী সুযোগে opener নিজের কর্তব্য ঠিক করতে পারবেন।

Opener-এর 20 (21) points-এর হাত হ'লে তিনি কী করবেন? Reverse bid-এর মাধ্যমে 18 (19) points পর্যন্ত প্রকাশ করা সম্ভব। সুতরাং opening bid-এর সর্বোচ্চ points, অর্থাৎ 20 (21)-এর হাতে নিয়ম হ'ল opener-কে কোন নতুন suit-এ একটি jump করে rebid করতে হবে। এই rebid-কে jump-shift rebid বলে। যেমন:

1. Opener Responder
1♣ 1♢
2♡ বা 2♠

2. Opener Responder
1♣ 1♡
2♠ বা 3♢

3. Opener Responder
1♣ 1♠
3♢ বা 3♡

4. Opener Responder
1♢ 1♡
2♠ বা 3♣

5. Opener Responder
1♢ 1♠
3♣ বা 3♡

6. Opener Responder
1♢ 2♣
3♡ বা 3♠

ইত্যাদি।

এই rebids গুলি game forcing কারণ responder এর হাতে One-over-one response-এর নূন্যতম 6 points থাকলেও মোট 26 points হ'য়ে যায়। শুধু points থাকলেই এই rebids গুলি করা উচিৎ নয় ( যদি বিকল্প কোন forcing bid করা সম্ভব হয় )। Points-এর সাথে নিজস্ব ভাল suit বা partner-এর suit-এ খুব ভাল support থাকা দরকার। এরকম তাস না থাকলে jump shift-এর ফলে শুধুই bidding level খরচ হবে—যে level-কে খবর আদান-প্রদানের জন্য ভালভাবে ব্যবহার করা সম্ভব যদি jump shift না করা হয়।

নতুন suit-এ simple rebids, reverse bids এবং jump shift rebids-কে আমরা এবার কিছু উদাহরণের মাধ্যমে দেখার জন্য প্রস্তুত হয়েছি।

| ( You ) Opener | Responder. |
|---|---|
| 1♣ | 1♡ |
| ? | |

♠AJ64 ♡92 ◇Q53 ♣AK84

**Bid 1♠.** নতুন suit-এ simple rebid 13-16 points বোঝায়। Rebidটি forcing নয় কারণ one-over-one response হ'য়েছে। Responder-এর হাতে 6-9 points সহ তুলনামূলকভাবে ♠-suit-এ ভাল তাস থাকলে তাঁর pass করা উচিৎ। কিন্তু 10 points থাকলেও তাঁর অন্ততঃ আর একবার bid করতে হবে কারণ pass করলে opener-এর 16 points থাকলে game নষ্ট হ'য়ে যাওয়ার সম্ভাবনা থাকে।

♠Q6 ♡Q5 ◇AQJ8 ♣AQ1096

**Bid 2◇.** Two-level reverse bid ; 17-19 points এবং প্রথম suitটি দ্বিতীয় suit থেকে বেশি তাসের বলা হ'ল। One level response হওয়ার জন্য reverse bid-টি forcing নয়।

♠Q6 ♡65 ◇AJ94 ♣AQJ92

**Bid 2♣.** কমপক্ষে 17 points না থাকার ফলে সঠিক বিন্যাস থাকলেও 2◇ reverse bid-টি করা সম্ভব হ'ল না। হাতটিতে opening bid 1♣ না হ'য়ে 1◇ হ'লে যে কোন response-এর পর দুটি suit-কেই সহজভাবে bid করা সম্ভব হ'ত।

♠AK1094 ♡K2 ◇2 ♣AQJ93

**Bid 2♠.** Jump-shift-rebid-টি game forcing এবং কমপক্ষে 20 (21) points বোঝালেও 1♠ rebid ঠিক নয় কারণ pass হ'য়ে যেতে পারে। এই হাতে game হওয়ার যথেষ্ট সম্ভাবনা রয়েছে।

♠AK2 ♡KQ106 ◇2 ♣AQ863

**Bid 2♠.** ♡-support-এ 21 points-এর এই হাতটি jump shift rebid ছাড়া বোঝান সম্ভব নয়। 4♡ rebid করলে 20-21 points বলা সম্ভব কিন্তু ♠-suit-এ সুন্দর points এবং singleton ◇ বোঝান যাবে না। এ হাতে পরবর্তী rebid সম্ভবত 3♡ ( forcing ) বা 4♡ হবে।

| (you) Opener | Responder |
|---|---|
| 1♡ | 2♣ |
| ? | |

♠AK42 ♡AQ864 ◇A2 ♣83

**Bid 2♠.** Reverse করার মত points এবং বিন্যাস আছে। Response-টি দুই-এর level এ হওয়ার জন্য reverse bid-টি game forcing হ'লেও একটি ক্ষেত্রে final contract-game-এর নিচে থেমে যেতে পারে। অর্থাৎ এখন responder 3♣ rebid করলে opener-এর pass করা উচিৎ কারন game-এর সম্ভাবনা থাকলে responder দুটি major suit-এর একটিকে সহজেই পছন্দ করতে পারতেন। সম্ভবতঃ তাঁর হাতে লম্বা ♣ suit থাকলেও 10 points নেই এবং ভাল fittings থাকার সম্ভাবনাও কম।

♠A42 ♡AQ643 ◇AK85 ♣2

**Bid 2◇.** Reverse bid নয় কিন্তু forcing কারন দুই এর level-এ response হ'লে opener-এর যে কোন নতুন suit-এ rebid-কে one-round forcing ধরা হয়। সুতরাং game contract করার সুযোগ পাওয়া যাবে। ◇K-টির পরিবর্তে একটি ছোট তাস হ'লেও 2◇ rebid হ'ত।

♠AQJ5 ♡AK1084 ◇A2 ♣Q2

**Bid 3♠.** 2♠ bid করলেও One-round forcing হ'ত কিন্তু 21 points-এর হাত এবং দুটি ভাল suit বোঝান সম্ভব হ'ত না। পরবর্তী দায়িত্ব responder-এর।

| (you) | Opener | Responder |
|---|---|---|
| | 1♠ | 2♢ |
| | ? | |

♠KJ1085 ♡A2 ♢J2 ♣KQ54

**Bid 2♠.** 3♣ reverse bid করার জন্য প্রয়োজনীয় points নেই। এই হাতে 17-19 points থাকলে 3♣ rebid করা সম্ভব হ'ত। সেক্ষেত্রে প্রশ্ন হ'তে পারে 3♣ bid এর সাহায্যে 17-19 points বলা সম্ভব হ'লেও 5-তাস ♠ বলা সম্ভব হ'ত কি না। প্রাথমিকভাবে মনে হওয়া খুবই স্বাভাবিক যে three-level reverse-এ ♠ এবং ♣-suit-এ সমসংখ্যক তাস হ'তে পারে। কিন্তু এক্ষেত্রে 5-তাস ♠ বুঝতে পারা responder এর পক্ষে কঠিন হবে না কারণ ♣ এবং ♠-suit-এ 4-4 হ'লে opening bid সম্ভবতঃ 1♣ হওয়া উচিৎ ছিল। একইভাবে 1♡ opening-এর পর ♣-suit এ reverse করা হ'লে responder এর ধরা উচিৎ opener এর হাতে 5-তাস ♡ আছে।

♠KJ105 ♡AQ642 ♢K5 ♣32

**Bid 2♡.** 5-তাসের ♡-suitটি প্রথমে ঠিক এই কারণে bid করা হয় নি। সেক্ষেত্রে 2♣ বা 2♢ response এর পর ♠-suit বলা সম্ভব হ'ত না যেহেতু 17 points নেই।

**Jump-shift response-এর পর rebids :**

Jump-shift responseটি game forcing. Opener-এর minimum হাত হ'লেও slam হওয়ার সম্ভাবনা থাকে কারণ responder-এর কমপক্ষে 18 points আছে। এমত অবস্থায় opener-এর উচিৎ যথাসম্ভব কম level খরচ করে নিজের হাতকে প্রকাশ করা। বেশি points হ'লেও opener-এর কোন jump bid করা উচিৎ নয়, তবে বিশেষ অর্থ প্রকাশের জন্য jump bid করা যেতে পারে ; যেমন solid suit-এ jump rebid বা 19-20 points-এর balanced হাতে jump 3NT. কয়েকটি bidding আলোচনা করলে এ সম্বন্ধে ধারণা পরিষ্কার হবে।

| (you) | Opener | Responder |
|---|---|---|
| | 1♡ | 2♠ |
| | 2NT | |

Opener-এর 13-15 points হবে, কিন্তু ♠-suit-এ ভাল support থাকবে না। ♠-suit-এ support সহ 13-15 points-এর হাতে opener-এর 3♠-rebid হবে।

| (you) | Opener | Responder |
|---|---|---|
| | 1♡ | 2♠ |
| | 3♣ বা 3◇ | |

Opener-এর 16-20 points হবে। ♠-support থাকতে পারে-না ও পারে। ♣ বা ◇-suit তিন তাসের হ'তে পারে।

| (you) | Opener | Responder |
|---|---|---|
| | 1◇ | 2♡ |
| | 3NT | |

Opener এর balanced হাতে 19-20 points হবে। ♡-suit-এ সম্ভবতঃ দুই তাসের বেশি থাকবে না।

| (you) | Opener | Responder |
|---|---|---|
| | 1♡ | 2♠ |
| | 3♡ | |

কমপক্ষে 6-তাসের ভাল suit সহ কম বা বেশি points-এর হাত হ'তে পারে। বেশি points থাকলেও opener-এর jump করা উচিৎ নয়।

| (you) | Opener | Responder |
|---|---|---|
| | 1♡ | 3◇ |
| | 4♡ | |

কমপক্ষে 6-তাসের solid ♡-suit সহ হাতের points খুব কম হবে (12-13) কারণ বেশি points হ'লে opener-এর jump করা উচিৎ ছিল না।

সুতরাং rebid করার সময় opener-কে সংক্ষেপে নিচের কথাগুলি মনে রাখতে হবে :—

কোন limited response-এর পর (Raise বা NT) partner-এর সীমিত points বুঝে opener-কে দায়িত্ব নিয়ে পরবর্তী bidding পরিচালনা করতে হবে অর্থাৎ তাঁকে pass করতে হবে (game forcing response না হ'লে যেমন 2NT বা double raise) যদি game-এর কোন

আশা না থাকে, game নিশ্চিৎ মনে হ'লে সরাসরি bid করতে হবে এবং মাঝামাঝি অবস্থায় কোন invitational bid করতে হবে।

নতুন suit-এ unlimited response-এর পর opener তাঁর হাতকে minimum ( 13-16 ), medium ( 17-19 ) এবং strong ( 19-20-21 ) হিসাবে বিভক্ত করে limit করার চেষ্টা করবেন। Minimum ( 13-16 ) হাতে opener এর minimum rebids হ'য়ে থাকে যেমন partner-এর suitকে একটি raise, নিজের প্রথম suit-এ jump না করে rebid, jump না করে NT rebid বা নতুন suit-এ simple rebid. Medium ( 17-19 ) হাতে partner-এর suit-এ একটি jump raise, নিজের প্রথম suit-এ একটি jump rebid বা reverse bid করা উচিৎ। Strong ( 19-20-21 ) হাতে সরাসরি game bid করা সম্ভব না হ'লে jump-shift rebid অর্থাৎ কোন নতুন suit-এ একটি jump করে rebid করতে হবে।

Jump-shift response-এর পর opener সাধারণতঃ নিজের হাতকে যথাসম্ভব কম level খরচ করে বোঝাবার চেষ্টা করবেন। ভাল হাতেও কোন jump rebid করা উচিৎ নয় একমাত্র jump করে 3NT rebid ছাড়া। এই rebidটি 19-20 points বোঝায়।

—: ♠ : ♡ : ◇ : ♣ :—

## চতুর্থ পরিচ্ছেদ

## Responder-এর পরবর্তী bids : Rebids by the responder.

---

তিনটি bid হ'য়ে গেল—opening, first response এবং opener-এর rebid. এতক্ষণে opener-এর হাত সম্বন্ধে মোটামুটি ভাল ধারণা responder-এর হয়েছে। সুতরাং পরবর্তী bids কী হবে তা ঠিক করতে বেশির ভাগ সময় তাঁর বিশেষ অসুবিধা হবে না। যেমন; opener কোন limited rebid করলে সহজেই final contract করা সম্ভব হবে কিন্তু কোন unlimited rebid-এর পর responder-কে তাঁর হাত limit করার চেষ্টা করতে হবে যদি না প্রথমেই limit করা হ'য়ে থাকে। সেক্ষেত্রে opener সাধারণতঃ final contract ঠিক করে থাকেন।

Opener-এর 6-ধরণের rebids হতে পারে। যেমন:

I. প্রথম suit-এ simple বা jump rebid.

II. Responder-এর suit-কে simple বা jump raise.

III. Simple বা jump No-trump rebids.

IV. নতুন suit-এ simple rebids.

V. Reverse bids.

VI. Jump-shift rebids.

এই 6-প্রকার rebids-এর উপর নির্ভর করে responder-এর সম্ভাব্য rebids-গুলি আমরা একে একে আলোচনা করব।

### I. (i) Opener যখন প্রথম suit-টি Simple rebid করেন।

প্রথম suit-এ simple rebid 13-16 points-এর minimum হাত বোঝায়। এ অবস্থায় responder-এর প্রথম কাজ হবে তাঁর হাতের মূল্যায়নকে ঠিক করা কারণ প্রথম response-এর সময় যে মূল্য ছিল, rebid-এর পর তাঁর পরিবর্তন হতে পারে। Opener-এর হাতের points ছাড়াও আর একটি খবর responder-এর কাছে আছে যে তাঁর suit-টি কমপক্ষে 5-তাসের ভাল

suit হবে। বিশেষতঃ one-over-one response এর পর 1NT level ছাড়িয়ে দুই এর level-এ opener-এর প্রথম suit-এ rebid হ'লে সাধারণতঃ সেই suit-টি কমপক্ষে 6-তাসের হবে। যেমন:

1.

| Opener | Responder |
|---|---|
| 1♡ | 1♠ |
| 2♡ | |

2.

| Opener | Responder |
|---|---|
| 1♠ | 2♣ |
| 2♠ | |

3.

| Opener | Responder |
|---|---|
| 1◇ | 1♡ |
| 2◇ | |

1নং bidding-এ opener-এর কাছে ♠-suit-এ support নেই (4-তাসের) ♣ বা ◇ suit-এ 4-তাস না থাকার সম্ভাবনা বেশি কারণ সেক্ষেত্রে হয়ত 2♣ বা 2◇ rebid হ'ত। 5-3-3-2 বিন্যাসে সম্ভবতঃ 1NT rebid-টি বেশি যুক্তিযুক্ত ছিল। সুতরাং 2♡ rebid-এর জন্য opener-এর হাতে কমপক্ষে 6-তাস ♡ থাকার সম্ভাবনা বেশি।

3নং bidding-এ ও একইভাবে opener-এর কাছে ♡-support নেই, 4-তাস ♣ বা ♠ নেই, এবং 5-3-3-2 বিন্যাসে 1NT rebid-টি বেশি যুক্তিযুক্ত হওয়ার জন্য opener-এর 2◇ rebid-এ কমপক্ষে 6-তাসের suit থাকা উচিৎ।

কিন্তু 2নং bidding-এ opener-এর 5-তাস ♠ হ'তে পারে কারণ তাঁর 1NT rebid করার সুযোগ হয় নি ( two-over-one response-এর ফলে )। সুতরাং সিদ্ধান্ত হ'ল 1NT rebid-এর সুযোগ থাকা সত্ত্বেও opener প্রথম suit-টি rebid করলে সাধারণতঃ তাঁর suit-টি 6-তাসের হ'য়ে থাকে। এখন opener-এর suit এবং points বুঝে responder-এর পরবর্তী bid করতে অসুবিধা হবে না। যেমন:

| Opener | Responder (you) |
|---|---|
| 1♡ | 1♠ |
| 2♡ | ? |

♠ AJ862 ♡ Q4 ◇ Q1062 ♣ 53

**Pass.** Opener-এর 16 points হ'লেও game-এর আশা খুব কম। সুতরাং তাঁর কমপক্ষে 6-তাসের suit-এ part খেলার চেষ্টা করা ভাল। এক্ষেত্রে 2♠ rebid সম্পূর্ণ অযৌক্তিক। সুতরাং 6—9 points-এর হাতে এই ধরণের rebid হ'লে responder-এর pass করাই যুক্তিযুক্ত।

♠ AJ862 ♡ K2 ◇ K1054 ♣ 53

**Bid 3♡.** Bid-টি invitational, অর্থাৎ opener 12-13 points-এর হাতে pass করবেন কিন্তু 14-16 points থাকলে তাঁর game bid করা উচিৎ কারণ সেক্ষেত্রে কমপক্ষে 25 points এবং ভাল suit হচ্ছে। 2-তাস ♡ নিয়ে support করতে কোন বাঁধা নেই কারণ opener-এর কমপক্ষে 6-তাসের suit হবে।

♠ KJ543 ♡ 2 ◇ Q986 ♣ Q42

**Pass.** Game-এর কোন আশা না থাকলে যতশীঘ্র সম্ভব pass করে bidding শেষ করা উচিৎ। এ হাতে 2NT rebid করার আগ্রহ হতে পারে। কিন্তু সেই আগ্রহকে সংযত করা উচিৎ কারণ এক্ষেত্রে 2NT rebid 10-12 points-এর হাত প্রকাশ করবে এবং opener 16 points-এর হাতে 3NT bid করতে পারেন।

♠ AK96 ♡ 1042 ◇ 432 ♣ AQ6

**Bid 4♡.** Opener-এর কমপক্ষে 13 points ধরে মোট 26 points হচ্ছে। কোন ruffing value না থাকলেও 3-তাস ♡ নিয়ে 4♡ বলা ভাল কারণ opener-এর হাতে ভাল বিন্যাস থাকার সম্ভাবনা বেশি।

♠ AK96 ♡ 97 ◇ 432 ♣ AQ52

**Bid 3♣.** Responder-এর যে কোন নতুন suit bid-কে one-round forcing ধরা হয়। সুতরাং এমত অবস্থায় ◇-suit-এ stopper থাকলে opener 3NT rebid করতে পারেন এবং সেক্ষেত্রে responder খুশি মনে pass করতে পারবেন। কিন্তু opener 3♡ বা 3♠ rebid করলে responder-কে 4♡ বলতে হবে।

| Opener | Responder (you) |
| --- | --- |
| 1◇ | 1♡ |
| 2◇ | ? |

♠Q2 ♡AQ984 ◇J ♣K8633

**Pass.** Opener-এর হাতে 4-তাস ♠ বা ♣ থাকার সম্ভাবনা খুব কম। সুতরাং দু-হাতের fittings খুব খারাপ। খারাপ fittings-এর হাতে বেশি points না থাকলে যত শিঘ্র সম্ভব pass করা ভাল। 3♣ rebid করা সম্ভব নয় কারণ তা হবে forcing bid. 1♠ বা 1NT rebid হ'লে 2♣ বলা সম্ভব হ'ত।

Opener-এর প্রথম suit-এ simple rebid-এর পর কমপক্ষে 16 points না থাকলে সাধারণতঃ responder এর slam খেলার চেষ্টা করা উচিৎ নয় কারণ slam-এর জন্য প্রয়োজনীয় 33 points হওয়ার আশা করা যায় না।

**I. (ii) Opener যখন প্রথম suitটি jump rebid করেন।**

Opener-এর এই rebid খুব ভাল suit সহ ( কমপক্ষে ভাল 6-তাস ) 17-19 points বোঝায়। One level response-এর পর এই rebid টি forcing না হ'লেও encouraging অর্থাৎ responder 6 বা খারাপ 7 points নিয়ে Pass করতে পারেন যদি fittings খুব খারাপ হয়। কিন্তু 8 points থাকলেও game bid করা উচিৎ ( সাধারণতঃ opener-এর suit-এ )। Opener এর হাতটি সুন্দরভাবে প্রকাশ হওয়ার জন্য responder-এর পরবর্তী bid করতে কোন অসুবিধা হবে না। যেমন :

| Opener | Responder ( you ) |
|---|---|
| 1♡ | 1NT |
| 3♡ | ? |

♠K109 ♡432 ◇109542 ♣A2

**Bid 4♡.** ♣-suit-এ সম্ভাব্য ruffing value নিয়ে game হওয়ার বেশি সম্ভাবনা আছে।

♠K109 ♡32 ◇Q1064 ♣K1095

**Bid 3NT.** কোন ruffing value নেই। সুতরাং 4♡ না বলে 3NT বলা ভাল ( সমস্ত unbid suit-এ stopper থাকলে )।

Minor-suit-এ jump rebid-এর পর 3NT-এ খেলায় সম্ভাবনাকে প্রথম বিবেচনা করতে হবে। 3NT-এ খেলা সম্ভব না হ'লে অর্থাৎ সব suit-এ প্রয়োজনীয় stopper না থাকলে, 5♣ বা 5◇-এ খেলার জন্য প্রয়োজনীয় 29 points পাওয়ার সম্ভাবনাকে যাচাই করে দেখতে হবে। 29 points

পাওয়ার ও কোন সম্ভাবনা না থাকলে responder-কে pass করতে হবে। যেমন :

| Opener | Responder (you) |
|---|---|
| 1♣ | 1♠ |
| 3♣ | ? |

♠QJ986 ♡962 ◇KJ10 ♣Q9

**Bid 3◇ (forcing).** Opener ♡-suit-এ stopper নিয়ে 3NT bid করবেন। Stopper না থাকলে 3♠ rebid করতে পারেন (কমপক্ষে তিন তাস ♠ থাকলে), সেক্ষেত্রে responder-এর 4♠ বলা যুক্তি যুক্ত হবে। কিন্তু opener 4♣ rebid করলে responder কে pass করতে হবে কারণ opener-এর হাতে ♠-support বা ♡-এ stopper না থাকার ফলে 5♣-এ খেলা হওয়ার আশা দুরাশা মাত্র।

♠KJ98 ♡Q106 ◇QJ42 ♣95

**Bid 3NT.** দুটি unbid suit-এ stopper আছে।

♠AK862 ♡954 ◇32 ♣Q65

**Bid 4♣.** ♡ এবং ◇ suit-এ 3NT-এ খেলার মত stopper থাকার আশা করা যায় না। সুতরাং 4♣ bid করে opener-কে 4♠ বা 5♣ bid করতে বলা হ'ল। যে কোন তিনতাস ♠-support থাকলে opener-এর উচিৎ 4♠ bid করা। না থাকলে 18 বা 19 points-এর হাতে 5♣ বলা উচিৎ। কিন্তু খুব খারাপ 17 points-এর হাতে তিনতাস ♠ না থাকলে 4♠ বলা যাচ্ছে না এবং 5♣ bid করা ও যুক্তিযুক্ত হবে না। এ অবস্থায় opener হয়ত pass করতে পারেন কারণ bid-টি forcing নয়।

♠AQ1062 ♡95 ◇932 ♣653

**Pass.** 5♣-এ খেলার মত points নেই, 3NT-এ খেলার জন্য প্রয়োজনীয় stopper থাকার সম্ভাবনা কম।

♠AK10962 ♡952 ◇J32 ♣6

**Bid 3♠.** Opener 3NT বা 4♠ bid করলে খুশিমনে pass করা যাবে। কিন্তু তিনি 4♣ rebid করলে বিমর্ষচিত্তে pass করা ছাড়া পথ নেই। এই rebid-টি forcing নয়।

**II (i) Opener যখন responder-এর suit-কে single raise করেন।**

Opener-এর single raise 13-16 points এবং 4-তাস support ( major suit-এ একটি honor সহ 3-তাসের support-ও হ'তে পারে ) বোঝায়। সুতরাং 6-9 points-এর হাতে responder-এর pass করা উচিৎ। 10-12 points থাকলে কোন invitational bid ( trial bid ও হতে পারে ) এবং 13-15 points নিয়ে game bid করা উচিৎ। 13-15 points-এর হাতে minor suit-এ raise হ'লে সরাসরি 5♣ বা 5♢ bid করা উচিৎ নয়। 16 বা বেশি points থাকলে slam-এর চেষ্টা করা যেতে পারে। যেমন:

| Opener | Responder (you) |
|---|---|
| 1♢ | 1♡ |
| 2♡ | ? |

♠AJ2 ♡K9862 ♢953 ♣42

**Pass.** Raise-এর পর 5-তাসের ♡-suit-এ একটি point ধরলেও 9 points হচ্ছে। সুতরাং game-এর চেষ্টা করা ঠিক নয়।

♠AQ4 ♡K9862 ♢Q43 ♣42

**Bid 4♡.** 12 points-এর হাতে সাধারণতঃ 3♡ invitational bid না করে সরাসরি major suit-এ game bid করা যুক্তিযুক্ত।

♠AJ2 ♡K9862 ♢2 ♣Q1086

**Bid 3♣.** Opener-এর কাছে ♣-suit-এ কোন control থাকলে game হওয়ায় আশা করা যায়। সুতরাং 3♣ trial bid-এর মাধ্যমে opener-কে 14-15 points বা 13 points-এর হাতে ♣ suit-এ control নিয়ে 4♡ bid করতে বলা হ'ল।

♠K10 ♡QJ543 ♢K53 ♣J62

**Bid 3♡.** Invitational bid. Opener 14-15 points-এর হাতে 4♡ bid করবেন।

♠KQ5 ♡AJ642 ♢K53 ♣Q9

**Bid 4♡.** বেশি points থাকলেও slam হওয়ার আশা কম।

| Opener | Responder (you) |
|---|---|
| 1♣ | 1♢ |
| 2♢ | ? |

♠AQ5 ♡98 ♢KJ1062 ♣K64

**Bid 2♠.** ♢-suit-এ game-এর আশা থাকলেও opener-এর ♡-suit-এ stopper থাকলে 3NT-এ ভাল খেলা হ'তে পারে। সুতরাং 5♢ bid না করে 2♠ bid-এর মাধ্যমে opener-কে ♡-suit-এ stopper থাকলে 2NT বা 3NT bid করতে বলা হ'ল। ♡-suitএ কোন stopper না থাকলেও opener-কে 3♢ bid করতে হবে কারণ 2♠ bid-টি forcing. Opener 3♢ rebid করলে 4♢ raise করতে হবে। সেক্ষেত্রে opener-এর 15-16 points থাকলে game bid হওয়া উচিৎ কিন্তু 12-13 points নিয়ে এই 4♢ bid-কে তিনি pass করতে পারেন।

### II. (ii) Opener যখন responder-এর suit-কে double raise করেন।

Responder এর suit-কে double raise করলে opener-এর হাতে 17-18 points সহ ভাল 4-তাস (কমপক্ষে) support থাকবে। এই double-raise bid-টি 3NT level ছাড়িয়ে না হ'লে forcing নয় কিন্তু responder-এর হাতে 7 points থাকলেও তাঁর game bid-এর চেষ্টা করা উচিৎ। যেমন :

| Opener | Responder (you) |
|---|---|
| 1♣ | 1♠ |
| 3♠ | ? |

♠10965 ♡Q92 ♢K54 ♣J62

**Pass.** 3♠ bid-টি encouraging হ'লেও game হওয়ার সম্ভাবনা কম।

♠J10965 ♡Q92 ♢K54 ♣J2

**Bid 4♠.** 5-তাসের suit থাকাই যথেষ্ট।

| Opener | Responder (you) |
|---|---|
| 1♣ | 1♢ |
| 3♢ | ? |

♠964 ♡Q62 ♢K9c4 ♣J42

**Pass.** 5♢ বা 3NT-এ খেলা হওয়ার সম্ভাবনা খুব কম।

♠96 ♡QJ3 ♢KQ942 ♣J42

**Bid 3♡.** Opener-এর ♠-suit-এ stopper থাকলে তাঁকে 3NT bid করতে বলা হ'ল। না থাকলে 4♢ rebid হবে।

| Opener | Responder (you) |
|---|---|
| 1♠ | 2♣ |
| 4♣ | ? |

♠64 ♡K32 ♢Q105 ♣AJ432

**Bid 5♣.** Double raise-টি 3NT level ছাড়িয়ে হওয়ার ফলে forcing. সুতরাং responder-কে অন্ততঃ 5♣ bid করতে হবে।

**III. (i) Opener যখন 1NT rebid করেন।**

1NT rebid-এর মাধ্যমে opener তাঁর হাতের points এবং বিন্যাস ভালভাবে বোঝাতে সক্ষম হন, ফলে final contract সম্বন্ধে সিদ্ধান্ত নিতে responder-এর বেশির ভাগ সময়ই (সাধারণতঃ) কোন অসুবিধা হয় না। Opener-এর হাত সম্বন্ধে responder-এর যে ধারণা হওয়া উচিৎ তা নিম্নরূপ :

- Opener-এর হাতে 15 high card points-এর বেশি নেই।
- তাঁর নিজের suit-টি ভাল 6-তাসের হবে না।
- Partner-এর major-suit-এ তিন তাসের ও support নেই।
- সুবিধাজনক ভাবে rebid করার মত কোন নতুন 4-তাসের suit নেই।

অর্থাৎ opener-এর হাতটি balanced বা semi-balanced হবে—যেমন 4-3-3-3, 5-3-3-2, 4-4-3-2 বা 5-4-2-2। শেষ দুটি বিন্যাসে 4-তাসের

suit-টি bid করার মত হবে না যেমন, 9 6 5 3. Opener-এর হাতের এই রকম সঠিক সংবাদ পাওয়ার পরও অনেক সময় responder-এর মনে final contract সম্বন্ধে সন্দেহ থাকতে পারে এবং এই সব ক্ষেত্রে rebid করার আগে তাঁকে বুঝতে হবে কোন্ bid-টি invitational এবং কোন্‌টি forcing ( for one-round )। যেমন :

- Opener-এর suit-এ jump না করে rebid-কে forcing ধরা হয় না, যথা :

| Opener | Responder |
|---|---|
| 1♣ | 1♠ |
| 1NT | 2♣ |

2♣ rebid-টি সম্পূর্ণ non-forcing এবং opener pass-করতে বাধ্য। NT-এ খেলার অনুপযুক্ত হাতে game হওয়ার কোন সম্ভাবনা না থাকলে এই ধরণের rebid হওয়া উচিৎ। যেমন এই bidding-এ responder-এর নিম্নরূপ হাত হ'তে পারে—

♠Q1086 ♡2 ◇Q42 ♣Q10864

- নতুন suit-এ jump না করে rebid-কে forcing ধরা হবে না যদি না দ্বিতীয় suit-টি প্রথম suit থেকে বড় rank-এর হয়, যথা—

| Opener | Responder |
|---|---|
| 1♣ | 1♠ |
| 1NT | 2◇ বা 2♡ |

2◇ বা 2♡ rebid-টি forcing নয় কারণ প্রথম suit ( ♠ ) থেকে ছোট rank-এর suit-এ jump না করে বলা হয়েছে। NT-এ খেলার অনুপযুক্ত হাতে কমপক্ষে দুটি suit-এ 5-4 থাকলে এই ধরণের rebid করা হয়। যেমন এক্ষেত্রে responder-এর নিম্নরূপ হাত হ'তে পারে ( 2◇ rebid-এর জন্য ) :

♠QJ962 ♡2 ◇QJ54 ♣963

কিন্তু দ্বিতীয় suit-টি প্রথম suit থেকে বড় rank-এর হ'লে অর্থাৎ reverse bid হ'লে rebid-টিকে one-round forcing ধরতে হবে। যেমন :

1. Opener Responder

| Opener | Responder |
|---|---|
| 1♣ | 1♡ |
| 1NT | 2♠ |

2. Opener Responder.

| Opener | Responder |
|---|---|
| 1♣ | 1◇ |
| 1NT | 2♡ বা 2♠ |

এই 2♡ এবং 2♠ rebidকে forcing ধরা হয়। এক্ষেত্রে responder-এর নিম্নরূপ হাত হ'তে পারে ( 2♠ rebid-এর জন্য ):

♠KQJ4 ♡AJ1086 ◇3 ♣J32

এই bid-এর পর opener-কে responder-এর দুটি suit-এর একটিতে simple বা jump preference জানাতে হবে। কোন preference না থাকলে 2NT বা jump করে 3NT বলতে হবে। সাধারণতঃ 12-13 points-এর হাতে opener jump-rebid করবেন না। Opener-এর যে কোন non-jump rebid কে responder pass-করতে পারেন ( যদি game-এর সম্ভাবনা না থাকে )।

- প্রথম suit-এ non-jump rebid-কে forcing ধরা হয় না। যেমন:

| Opener | Responder |
|---|---|
| 1♣ | 1♠ |
| 1NT | 2♠ |

2♠ rebidটি forcing নয়। NT-এ খেলার অনুপযুক্ত হাতে কমপক্ষে 6-তাসের suit সহ game-এর কোন আশা না থাকলে এই ধরণের rebid করা হয়। এই bid কে opener-এর pass করতে হবে। এক্ষেত্রে responder-এর নিম্নরূপ হাত হতে পারে—

♠Q109432 ♡32 ◇QJ4 ♣93

- Opener-এর 1NT rebidটি forcing না হওয়ার ফলে responder-এর 2NT rebid-কে forcing ধরা হয় না কিন্তু invitational ধরতে হবে কারণ game-এর কোন আশা না থাকলে 1NT bid-কে responder-এর pass করা উচিৎ ছিল। এই 2NT rebid করতে হ'লে responder-এর 10-12 points-এর হাত হবে। যেমন:

| Opener | Responder |
|---|---|
| 1♣ | 1♠ |
| 1NT | 2NT |

Responder-এর হাত: ♠AQ862 ♡Q105 ◇J96 ♣Q2

2NT bid-এর পর opener-এর 12-13 points-এ pass এবং 14-15 points থাকলে 3NT bid হওয়া উচিৎ। কমপক্ষে 3-তাস ♠-support থাকলে opener 3♠ বলতে পারেন ( forcing )। সেক্ষেত্রে responder-কে 4♠ বলতে হবে।

- 1NT rebid-এর পর responder-এর যে কোন jump rebid-কে ( game-এর নিচে ) game forcing ধরা হয়। যেমন :

| Opener | Responder |
|---|---|
| 1♣ | 1♠ |
| 1NT | 3♣, 3♢, 3♡ বা 3♠ |

এক্ষেত্রে opener-এর 3NT বা preference bid করা উচিৎ কারণ responder-এর এই bid-কে game forcing ধরতে হবে। এক্ষেত্রে responder-এর নিম্নরূপ হাত হতে পারে—

| | | | | |
|---|---|---|---|---|
| 1. | ♠AJ42 | ♡Q65 | ♢2 | ♣KQJ53 |
| 2. | ♠AJ42 | ♡62 | ♢KQ1095 | ♣Q2 |
| 3. | ♠KQ532 | ♡AJ963 | ♢4 | ♣Q3 |
| 4. | ♠AKJ982 | ♡KJ2 | ♢2 | ♣J42 |

চারটি হাতে যথাক্রমে 3♣, 3♢, 3♡ এবং 3♠ rebid হবে।

সুতরাং forcing, non-forcing এবং invitational bid বুঝে responder-এর পক্ষে ( 1NT rebid-এর পর ) পরবর্তী কর্তব্য ঠিক করতে কোন অসুবিধা হওয়ার কারণ নেই।

**III. (ii) Opener যখন 2NT rebid করেন।**

Opener-এর 3NT rebidটি jump করে বা না ক'রে হ'তে পারে যেমন :

| 1. Opener | Responder | 2. Opener | Responder |
|---|---|---|---|
| 1♢ | 1♡ | 1♠ | 2♢ |
| 2NT | ? | 2NT | ? |

আমরা পূর্ব পরিচ্ছেদে দেখেছি opener-এর jump 2NT rebid 19-20 points সহ সমস্ত unbid-suit-এ stopper বোঝায়। সুতরাং এক্ষেত্রে responder-এর পক্ষে পরবর্তী কর্তব্য ঠিক করা আদৌ কষ্টকর হবে না। এই

2NT rebidটি forcing নয়, কিন্তু খুব বেশি encouraging অর্থাৎ responder-এর 5 বা খারাপ 6 points না হলে game bid (3NT) করা উচিৎ।

Non-jump 2NT rebid 14-15 points-এর মোটামুটি balanced হাত এবং সমস্ত unbid suit-এ stopper ( বা probable stopper ) বোঝায়। এক্ষেত্রেও bidটি forcing নয় কিন্তু 11-12 points থাকলেও responder-এর game bid (3NT) করা উচিৎ। অর্থাৎ responder-কে যথাসাধ্য চেষ্টা করতে হবে game bid করার, কারণ মোট points-এ game হওয়ার সম্ভাবনা বেশি।

Game-এর খুব কাছাকাছি points ( কমপক্ষে ) হওয়ার ফলে responder-এর যে কোন নতুন suit-এ rebid-কে game forcing ধরা হয়। এমনকি opener-এর suit-এ simple preference কেও game forcing ধরা উচিৎ। একটিমাত্র rebid-কে forcing ধরা হয় না—অর্থাৎ প্রথম response কোন minor suit-এ হওয়ার পর 2NT rebid হ'লে responder সেই minor suit-কে non-jump rebid করলে opener pass-করতে পারেন। Bidটি non-forcing হ'লেও responder-এর suit এ ভাল fittings থাকলে opener 3NT bid করতে পারেন, সেক্ষেত্রে responder-কে pass করতে হবে। যেমন :

| Opener | Responder ( you ) |
|---|---|
| 1♡ | 2♣ |
| 2NT | ? |

♠A5 ♡Q86 ◇962 ♣KJ1085

**Bid 3♡.** Forcing bid. Opener-কে 3NT বা 4♡ বলতে হবে।

♠AQ98 ♡42 ◇94 ♣KQ1084

**Bid 3♠.** Forcing bid. Opener-কে 3NT বা 4♠ বলতে হবে। 4♣ bid ( ♠-support না থাকলে ) করার আগে তাঁকে 3NT bid এর চেষ্টা করতে হবে।

♠K4 ♡42 ◇94 ♣KJ106543

**Bid 3♣.** Bidটি forcing নয়। তবে ♣-suit-এ ভাল fittings থাকলে opener 3NT rebid করতে পারেন। সেক্ষেত্রে responder কে pass করতে হবে। কিন্তু ♣-suit-এ ভাল fittings না থাকলে opener-এর pass করা যুক্তিযুক্ত।

### III. (iii) Opener যখন 3NT rebid করেন।

One-over-one response-এর পর 3NT rebid 20—21 points সহ সমস্ত unbid suit-এ ভাল stopper বোঝায় কিন্তু two-over one response-হলে 3NT rebid-এ 19 points ও হ'তে পারে। অর্থাৎ response যে-কোন level-এই হোক না কেন Jump 3NT rebid সব সময় কমপক্ষে 19 points সহ সমস্ত unbid suit-এ stopper বোঝায়। Bid-টির কী অর্থ তা বোঝার থেকেও বড় কথা হ'ল opener 3NT-এ খেলতে ( game ) ইচ্ছুক-তা responder এর হাত যত খারাপ হোক না কেন ( বাধ্যতামূলক response-এর হাত হ'লেই চলবে )।

এই rebid-এর পর responder-এর যে কোন rebid-কে slam-এর চেষ্টা ধরা হয় একমাত্র কোন major suit-এ rebid ছাড়া। যেমন :

| 1. | Opener | Responder | 2. | Opener | Responder |
|---|---|---|---|---|---|
| | 1♡ | 1♠ | | 1♡ | 1♠ |
| | 3NT | 4♠ | | 3NT | 4♡ |

| 3. | Opener | Responder |
|---|---|---|
| | 1♣ | 1♡ |
| | 3NT | 4♣ |

1নং এবং 2নং bidding-এ যথাক্রমে 4♠ এবং 4♡ bidটি opener pass-করবেন। এক্ষেত্রে responder-এর হাত বড় হবে না। তাঁর উদ্দেশ্য হ'ল 3NT-এ game না খেলে major suit-এ game খেলা কারন তাঁর হাতটি unbalanced হবে অর্থাৎ তিনি 3NT থেকে 4♡ বা 4♠ contract-কে বেশি ভাল মনে করেছেন। কিন্তু 3নং bidding-এ 4♣ rebidটি slam-এর চেষ্টা বোঝায়, অর্থাৎ এক্ষেত্রে responder-এর হাত বড় হবে। কারণ তা না হলে 3NT game contract-কে ছাড়িয়ে ♣-suit-এ game খেলার চেষ্টা করা কোন মতেই যুক্তিযুক্ত নয়। 4♣-bid-এর পরবর্তী bids কী হবে সে সম্বন্ধে slam bidding পরিচ্ছেদটির জন্য আমাদের অপেক্ষা করতে হবে।

### IV. Opener যখন নতুন suit-এ simple rebid করেন।

প্রথম response একের level-এ হ'লে opener-এর simple ribid 13-16 points বোঝায়। এই rebidটি forcing নয়। সুতরাং এমত অবস্থায় responder সাধারণতঃ 6-9 points-এর হাতে pass বা opener-এর প্রথম

suit-এ simple preference bid করে থাকেন। 10-12 points-এর হাতে responder-কে opener-এর প্রথম suit-এ jump preference বা 2NT rebid করতে হবে। 11-12 points-এর হাতে নিজস্ব ভাল suit থাকলে jump rebid-ও করা সম্ভব। এই jump rebidটি-ও forcing নয় তবে opener সাধারণতঃ এই bid-কে pass না করে game bid-এর চেষ্টা করে থাকেন।

প্রথম response দুই এর level-এ হ'লে opener-এর যে কোন নতুন suit-এ simple rebid 13-18 points-এর হাত বোঝায় এবং এই bid কে one-round-forcing ধরা হয়। সুতরাং এ অবস্থায় responder-কে নিজের হাত সীমিত করার চেষ্টা করতে হবে। সীমিত করা সম্ভব না হ'লে বা final contract সম্বন্ধে পরিষ্কার ধারণা করা সম্ভব না হলে responder-এর পক্ষে চতুর্থ suit-টি bid করা সম্ভব, যে bid-কে সব সময় one-round-forcing ধরা হয়। এই 4th. suit bidটি-কে conventional bid হিসাবে ধরা হয় অর্থাৎ suit-এর তাসের সংখ্যা বা high-card-এর উপর bidটি নির্ভরশীল নয়। কয়েকটি উদাহরণের সাহায্যে এই বক্তব্যকে আলোচনা করা যাক—

| Opener | Responder |
|---|---|
| 1♣ | 1♡ |
| 1♠ | ? |

♠842 ♡KJ543 ◇Q66 ♣105

**Pass.** 1♠-rebidটি forcing নয় এবং opener এর হাতে 16 points-এর বেশি না থাকার ফলে game হওয়ার কোন আশা নেই।

♠ 2 ♡KJ542 ◇9862 ♣J93

**Bid 2♣.** Simple preference bid, 6—9 points বোঝায়।

♠Q1085 ♡AJ92 ◇K53 ♣42

**Bid 2♠.** ♠-suit মিলে যাওয়ার পর game-এর আশা না থাকলে (6—9 points এর হাতে) pass হওয়া উচিৎ ছিল। সুতরাং opener এর non-forcing 1♠ rebid কে 2♠ বলার অর্থ হ'ল game bid করার জন্য invite করা। অর্থাৎ opener এর ভাল 14 বা 15 points থাকলে game bid (4♠) করা উচিৎ কারণ 2♠-raiseটি 11—12 points বোঝায়।

♠Q1084 ♡AJ92 ◇K54 ♣Q2

**Bid 3♠.** 1♠ opening bid হলে double raise (3♠) এর যে অর্থ হ'ত, অর্থাৎ 13—15 points এবং game forcing এই 3♠ raise-এ একই অর্থ প্রকাশ করে।

♠92 ♡KJ10764 ◇Q102 ♣32

**Bid 2♡** Responder এর নিজের suit-এ simple rebid সাধারণতঃ 6-তাসের suit (কমপক্ষে) এবং 6-9 points বোঝায়। এই rebidটি forcing নয় এবং opener সাধারণতঃ pass করে থাকেন।

♠92 ♡AKJ1064 ◇Q104 ♣J2

**Bid 3♡.** Bidটি forcing না হ'লেও opener সাধারণতঃ pass করেন না। ছোট ছোট দু-তাস ♡-থাকলেও তাঁর 4♡ বলা উচিৎ।

♠KJ4 ♡AQ543 ◇106 ♣Q32

**Bid 2◇.** চতুর্থ suit-এ bid কে one-round forcing ধরা হয়। এই bidটি করতে হ'ল, কারণ বোঝা যাচ্ছে না final contract 4♠ (opener-এর 5 তাস ♠ হলে), 4♡ (opener ♡ suit কে তিনতাসেও support করতে পারলে), 3NT (◇-suit-এ stopper থাকলে) বা 5♣ (♣-suit rebiddable হ'লে) হবে। 2◇ bidটি এই সমস্ত সম্ভাবনাকে যাচাই করতে সাহায্য করবে যেমন opener 2♠ বললে 4♠, 2♡ এর পর 4♡, 2NT হ'লে 3NT বলা যাবে। কিন্তু opener 3♣ rebid করলে 3♠ বলতে হবে যে bidটি খুব খারাপ হাতে opener pass-করতে পারেন।

**V. Opener যখন reverse bid করেন।**

প্রথম response একের level এ হলে opener এর reverse bidটি forcing নয় যদিও encouraging. ভাল fittings না থাকলে 6—7 points-এর হাতে responder এই bid কে pass, opener এর প্রথম suit-এ simple preference বা নিজের suit-এ simple rebid করতে পারেন। মনে রাখতে হবে opener-এর 17—18 points এর সাথে ভাল fittings থাকলে 6—7 points নিয়েও game হ'তে পারে। সুতরাং এই rebid গুলি game এর

সামান্য আশা থাকলেও করা উচিৎ নয় কারণ bids-গুলি forcing নয় এবং opener pass—করতে পারেন। যেমন :

| Opener | Responder |
|---|---|
| 1♢ | 1♠ |
| 2♡ | ? |

♠K1065 ♡J42 ♢53 ♣J542

**Pass.** Opener এর 19 points হলেও game হওয়ার আশা করা ঝুকিপূর্ণ।

♠K1065 ♡53 ♢J42 ♣J542

**Bid 3♢.** এই bidটি opener এর pass করা উচিৎ।

♠QJ8642 ♡42 ♢32 ♣Q94

**Bid 2♠.** এই bid টি ও opener কে pass করতে হবে।

♠Q10962 ♡654 ♢98 ♣KQ5

**Bid 2NT.** Bidটি opener pass—করতে পারেন। তবে 18—19 points থাকলে তাঁর 3NT bid করা উচিৎ।

♠Q10962 ♡654 ♢Q4 ♣KQ5

**Bid 3NT.** দু'হাতে মোট 26 points হতে বাধ্য। Reverse এর পর responder কেই দায়িত্ব নিতে হবে যে game হবে কি না।

♠Q1098 ♡6543 ♢Q4 ♣K52

**Bid 4♡.**

♠AQJ92 ♡Q2 ♢543 ♣432

**Bid 3♠.** Game forcing bid. ♣-suit-এ stopper থাকলে opener 3NT rebid করতে পারেন।

প্রথম responseটি দুই এর level-এ হ'লে opener এর reverse bidটি game forcing ধরতে হবে কারণ দুহাতে মোট 26 points (কমপক্ষে) পাওয়া যায়। সুতরাং এক্ষেত্রে game এর নীচের যে কোন rebid কেই forcing ধরা উচিৎ। পরবর্তী rebid-এ responder কে final contract ঠিক করতে হবে কারণ opener এর হাতের points এবং বিন্যাস সম্বন্ধে তাঁর খুব ভাল ধারণা ইতিমধ্যে হওয়া উচিৎ। যেমন :

| Opener | Responder |
|---|---|
| 1♡ | 2♣ |
| 2♠ | ? |

♠42 ♡Q102 ◇K32 ♣AJ432

Bid 4♡. Two level reverse এর ফলে opener এর কমপক্ষে 5 তাস ♡এবং 4 তাস ♠ হবে। সুতরাং 3 তাস ♡ support নিয়ে 4♡ বলতে কোন অসুবিধা নেই। সাধারণতঃ forcing অবস্থায় বেশি points থাকলে jump bid করা উচিৎ নয়। এক্ষেত্রে 10 points এর খবর 2♣ response এর মাধ্যমেই বলা হয়েছে। সুতরাং বাড়তি কিছু বলার নেই ব'লে jump করে bidding শেষ করা হ'ল।

♠Q4 ♡Q102 ◇K32 ♣AK432

**Bid 3♡** Forcing bid. 2♣ response-এর জন্য 10 points হ'লেই চলত। এই হাতে 5টি points বেশি আছে এবং slam হওয়ার যথেষ্ট সম্ভাবনা রয়েছে। সুতরাং opener-এর আরও bid করার সুযোগের জন্য jump করে 4♡ না বলে 3♡forcing bid করা হল।

♠Q62 ♡43 ◇A92 ♣A9843

**Bid 3NT.** হাতে কোন বারতি points নেই।

♠Q62 ♡43 ◇AQ4 ♣AQ932

**Bid 2NT.** (forcing). 2♣ response-এর ন্যূনতম 10 points থেকে বেশি এবং slam-এর আশা করা যায়। সুতরাং jump করা ঠিক নয়।

## VI. Opener যখন jump-shift rebid করেন।

কোন নতুন suit-এ একটি jump করে rebid করলে ( Jump shift ) opener-এর হাতে ভাল 19 বা 20 (21) points সহ নিজস্ব ভাল suit বা partner-এর suit-এ খুব ভাল support থাকবে ( partner এর suit-এর support-এ হাতের মূল্য 21 points-এর বেশি হ'তে পারে )। Bid-টি game forcing, সুতরাং responder-এর উচিৎ যথাসম্ভব level নিচে রেখে rebid করা ( বেশি points-এর হাত হ'লেও ) অর্থাৎ opener-কে প্রথমে সুযোগ দেওয়া উচিৎ তাঁর হাতকে প্রকাশ করার জন্য। বড় হাতে slam-এর সম্ভাবনা যাচাই করার জন্য সাধারণতঃ responder-এর কোন game bid-এর মাধ্যমে sign-off করা উচিৎ নয়। যেমন :

| Opener | Responder |
|---|---|
| 1♣ | 1◇ |
| 2♡ | ? |

♠QJ2 ♡K109 ◇AQ652 ♣42

**Bid 2NT.** Jump করে 3NT bid করলে opener pass-করতে পারেন। কিন্তু এ হাতে slam-এর আশা রয়েছে। সুতরাং opener-কে হাতের বিন্যাস বলার সুযোগ দেওয়া হ'ল। Opener-এর rebid-এর পর responder-কে slam-এর চিন্তা করতে হবে।

এই হাতে ◇A-টির পরিবর্তে একটি ছোট ◇ হ'লে 3NT rebid ঠিক হত।

| Opener | Responder |
|---|---|
| 1♡ | 1♠ |
| 3♣ | ? |

♠Q10964 ♡Q2 ◇AK4 ♣J106

**Bid 3◇.** 3NT নয়। ◇A-টি না থাকলে 3NT rebid ঠিক হ'ত।

সুতরাং rebid-এর সময় সংক্ষেপে নিম্নোক্ত কথাগুলি মনে রেখে responder-কে বুদ্ধি এবং বিবেচনার সাহায্যে সিদ্ধান্ত গ্রহণ করতে হবে—

- প্রথম response-এ হাতকে limit করা হ'য়ে থাকলে responder-এর আর বিশেষ কোন দায়িত্ব থাকে না। এক্ষেত্রে opener কোন forcing bid করলে যথাসম্ভব হাতকে বোঝানর চেষ্টা করতে হবে এবং কোন invitational bid-এর পর সীমার উপরের দিকে points থাকলে partner-এর আহ্বানে সাড়া দিয়ে game bid করা উচিৎ, না থাকলে pass করা ভাল।
- প্রথম response-টি unlimited হ'লে opener-এর rebid বুঝে নিজের হাতকে যথাসম্ভব limit করার চেষ্টা করতে হবে। Opener তাঁর হাতকে limit করলে responder-কে final contract ঠিক করতে হবে (সাধারণতঃ)। Final contract ঠিক করা সম্ভব না হ'লে কোন forcing rebid করতে হবে।
- Responder-কে সব সময় মনে রাখতে হবে প্রথম response-এর মাধ্যমে কতটুকু বলা হয়েছে, আর কিছু খবর আছে কি না যা এখনও বলা হয় নি, opener-এর rebid-টি forcing কিনা বা নিজের কোন্ rebid-টি forcing-এর পর্য্যায়ে পড়বে ইত্যাদি। Game-এর আশা না থাকলে যত তাড়াতাড়ি সম্ভব bidding-কে শেষ করা উচিৎ।

—: ♠ : ♡ : ◇ : ♣ :—

# পঞ্চম পরিচ্ছেদ

## No-trump opening bids এবং Responses

No-trump opening হ'ল সবচেয়ে সহজ bid. একটি bid-এর মাধ্যমে হাতের সঠিক খবর NT-opening-এর সাহায্যে যতটা প্রকাশ করা সম্ভব অন্য কোন opening bid-এ ততটা সম্ভব নয়। এই bid-এর পর responder-কেই পরবর্তী bidding পরিচালনার দায়িত্ব গ্রহণ করতে হবে কারণ opener একটি-মাত্র bid-এর সাহায্যে তাঁর হাতের মোটামুটি সমস্ত খবর জানিয়ে দিয়েছেন।

NT-opening bids তিন প্রকার। যথা :

**I. 1NT-opening II. 2NT-opening এবং III. 3NT-opening.**

1NT-opening-কে দুভাবে খেলা হয়ে থাকে—Strong এবং Weak. 4NT opening bid সাধারণতঃ খেলা হয় না। তবে কেহ 28-29 points-এর balanced হাতে বা কোন conventional bid হিসাবে খেলতে ইচ্ছুক হ'লে partner-এর সাথে প্রথমে আলোচনা করে খেলতে পারেন—অবশ্যই বিপক্ষদলকে খেলার পূর্বে এই 4NT bid-এর অর্থ জানাতে হবে। বস্তুতঃ 4NT opening bid-এর বিশেষ গুরুত্ব নেই কারণ বাস্তবে এ ধরণের হাত সংখ্যায় খুব কম পাওয়া যায়।

### I. (i) Strong 1NT opening bid :

Strong 1NT opening bid করতে হ'লে হাতের তিনটি বৈশিষ্ট্য থাকা দরকার যথা : সঠিক points, সঠিক বিন্যাস এবং সঠিক stopper.

- **সঠিক points :** Strong 1NT opening-এর জন্য হাতে ঠিক 16 থেকে 18-টি high-card points থাকবে—বেশি নয় এবং কমও নয়।
- **সঠিক বিন্যাস :** Balanced হাতে 1NT opening bid-টি করা হ'য়ে থাকে। এই হাত তিন প্রকার—4-3-3-3, 4-4-3-2 এবং 5-3-3-2. অর্থাৎ কোন singleton বা দুটি suit-এ doubleton থাকা উচিৎ নয়। 5-3-3-2 বিন্যাসে 5-তাসের suit-টি একটি

minor বা দুর্বল major হওয়া উচিৎ। ভাল 5-তাসের major suit থাকলে 1NT opening যুক্তিযুক্ত নয় কারণ সেই হাতে suit contract ভাল হ'য়ে থাকে ( সাধারণতঃ )।

- **সঠিক stopper :** যে তাস বিপক্ষ দলকে কোন suit-এ পর পর tricks নিতে বাঁধা দেয় তাঁকে সেই suit-এর stopper বলে। এই stopper তিন প্রকার—নিশ্চিৎ stopper ( Sure stopper ) ; সম্ভাব্য stopper ( Probable stopper ) এবং আংশিক stopper ( Partial stopper ).

কোন suit-এর 'A' হ'ল নিশ্চিৎ stopper কারণ এই তাসটিকে না সরিয়ে বিপক্ষের কোন tricks নেওয়া সম্ভব নয় ( এই suit-এ ) যদি না বিশেষ কারণে তাঁদেরকে tricks দেওয়া হয়। একইভাবে কোন suit-এর 'KQ', QJ10 বা J109x হচ্ছে নিশ্চিৎ stopper যদিও এক্ষেত্রে বিপক্ষদল প্রথমে একটি, দুটি বা তিনটি tricks নিতে সক্ষম।

কোন suit-এর 'Kx', QJx বা Q109-কে সম্ভাব্য stopper বলা হয় ; অর্থাৎ এই তাসের সাহায্যে stopper হওয়ার নিশ্চয়তা নেই কিন্তু সম্ভাবনা আছে।

কোন suit-এর Jxx বা Qxx-কে আংশিক stopper বলা যেতে পারে ; কারণ প্রথম ক্ষেত্রে partner এর কাছে Qx এবং দ্বিতীয় ক্ষেত্রে Jx থাকলে দু'হাত মিলিয়ে একটি নিশ্চিৎ stopper হবে ( বিপক্ষদল suit-টি খেললে )।

কোন suit-এ ছোট ছোট 4 বা 5টি তাস থাকলে নিশ্চিৎ stopper হয় না কিন্তু বিপক্ষদলের সেই suit-এ বেশি tricks পাওয়ার সম্ভাবনা কম থাকে। এমনকি সেই suit-এ হয়ত প্রাথমিক আক্রমণ হবে না কারণ NT-contract-এ সাধারণতঃ লম্বা suit থেকে opening lead করা হয়। সুতরাং কোন suit-এ ছোট ছোট 4টি তাস থাকলেও stopper ধরা যায়।

1NT open করার জন্য চারটি suit-এই নিশ্চিৎ stopper-এর অপেক্ষা করতে হ'লে এই ভাল bidটি বেশির ভাগ সময় করা হয়ত সম্ভব হবে না। সুতরাং কমপক্ষে তিনটি suit-এ নিশ্চিৎ stopper এবং একটি suit-এ সম্ভাব্য বা আংশিক stopper থাকলেও 1NT open করা হয়ে থাকে। 5-3-3-2 বা 4-4-3-2 বিন্যাসে doubleton suitটি Qx বা Jx হওয়া উচিৎ। ছোট ছোট দুটি তাস থাকলে 1NT open করা উচিৎ নয়।

এই opening bidটি forcing নয় অর্থাৎ game-এর আশা না থাকলে responder pass-করতে পারেন। উপরের বক্তব্যকে কয়েকটি উদাহরণের মাধ্যমে লক্ষ্য করা যাক :

♠A92 ♡KQ5 ◇KJ62 ♣K96

**Bid 1NT.** 16 points, balanced হাত এবং সব suit-এ stopper.

♠A98 ♡AQ ◇KQJ6 ♣Q642

**Bid 1NT.** 18 points এবং balanced হাত।

♠AQ2 ♡AQ4 ◇KQ962 ♣53

**Bid 1◇.** Doubleton suitটি Qx বা Jx-এর চেয়ে খারাপ হ'লে 1NT open করা উচিৎ নয়।

♠QJ6 ♡KJ6 ◇A1082 ♣QJ6

**Bid 1◇.** 16 points নেই, সুতরাং 1NT হবে না।

♠QJ5 ♡AJ6 ◇AQ84 ♣KQ9

**Bid 1◇.** 18 points-এর বেশি আছে, 1NT হবে না।

♠J64 ♡AK53 ◇54 ♣AKQ2

**Bid 1♡.** দুটি suit-এ stopper নেই।

♠A2 ♡AJ96 ◇K2 ♣KJ1052

**Bid 1♣.** দুটি suit-এ doubleton নিয়ে 1NT হবে না।

1NT opening bid-এর এই হ'ল সাধারণ নিয়ম। কিন্তু ব্রীজ্ খেলা শুধুমাত্র নিয়মের দ্বারা পরিচালিত হয় না কারণ সমস্ত হাতকে এক নিয়মের সূতোয় বাঁধা সম্ভব নয়। সুতরাং কার্য্যক্ষেত্রে এই নিয়ম থেকে আমাদের একটু সরে আসতে হ'তে পারে। যেমন ধরা যাক নিচের হাতটি :—

♠AJ5 ♡42 ◇KJ6 ♣KQJ94

16 high card points নেই, সুতরাং 1NT open না করে ধরা যাক 1♣ open করা হল। এখন partner 1♡ response করলে হাতটিতে 1NT বা 2♣ ছাড়া অন্য কোন rebid নেই এবং এই rebid-এ 13-15 points-এর হাত প্রকাশ করবে। ফলে unbid suit দুটিতে (♠ এবং ◇) সুন্দর stopper বা 15 points বলা সম্ভব হবে না। সুতরাং 1♣ opening নিয়ম মত ভুল না হ'লেও 1NT-বেশি ভাল bid. কী হতে পারে 1NT open করলে? Partner 16 points ভেবে 10 points-এর হাতে হয়ত 3NT bid করতে

পারেন। সেক্ষেত্রে 15+10=25 points-এ game খেলতে হবে। তাতে কি কোন ক্ষতি হবে ? সম্ভবতঃ না, কারণ ♣-suit-এর পঞ্চম তাসটি খুব ভাল তাস বলে প্রমাণিত হতে পারে। সুতরাং অনেক 15 points-এর হাতেও 1NT opening bid করলে বেশি ভাল ফলের আশা করা যায়।

একইভাবে অনেক 18 points-এর হাতে 1NT bid করা উচিৎ নয়, যেমন :

♠A82 ♡A94 ◇AK1095 ♣K2

High card-এ 18 points-এর এই হাতে 1NT bid না করে 1◇ open করা উচিৎ। কারণ, প্রথমতঃ ◇-suit-এ হাতটির মূল্য 19 points ( পঞ্চম তাসটির জন্য এক point ধরে ) এবং 1NT bid-এর মাধ্যমে কখনই 19 points বলা সম্ভব হয় না। দ্বিতীয়তঃ সমস্ত points-গুলি হচ্ছে prime points অর্থাৎ A বা K-এর point. NT-contract সাধারণতঃ ভাঙা suit-এ ( tenace suit ) ভাল খেলে থাকে—যেমন AQx, KJx ইত্যাদি থাকলে NT খেলতে সুবিধা হয়। Prime points সাধারণতঃ suit contract এ বেশি ফলপ্রসূ হয়। সুতরাং points এবং বিন্যাসে হাতটি 1NT-এর উপযুক্ত হলেও 1◇ opening bid বেশি ভাল হবে।

বিন্যাস সম্বন্ধেও সময় সময় একটু অন্য ধরনের চিন্তার দরকার হতে পারে, যেমন :

♠AQ ♡KJ105 ◇AQ ♣J10832

ধরা যাক কোন খেলোয়াড় নিয়মের বশবর্তী হ'য়ে দুটি suit-এ doubleton থাকার জন্য 17 points-এর এই হাতটিতে 1♣ opening bid করলেন। Partner 1◇ response করলে তিনি কী rebid করবেন ? 1♡ বা 1NT বললে অনেক কম points বলা হবে এবং 2NT rebid-এ 19 points প্রকাশ করবে। অবশ্য 1♠ response হ'লে 2♡ reverse bid-এর মাধ্যমে হাতকে সুন্দরভাবে প্রকাশ করা সম্ভব কিন্তু 1♠ response-এর কোন নিশ্চয়তা আছে কি ? সুতরাং এই হাতে 1♣ opening bid করলে অসুবিধা হতে পারে।

একই ভাবে 1♡ opening bid-এর পর 1♠ response হ'লে অসুবিধার কারণ আছে ( 2◇ response হ'লে 3♣ reverse bid করে হাতকে কিছুটা প্রকাশ করা সম্ভব )। 1NT response হ'লে opener কে 2NT invitational bid করতেই হবে এবং responder 8-9 points নিয়ে 3NT bid করার পর এই হাতটি dummy হবে। সেক্ষেত্রে দুটি AQ suit-এর যে কোন একটিতে

opening lead হ'লে খুব অসুবিধার কারণ হবে। সুতরাং opening bid করার সময় এই কথাগুলি চিন্তা করলে বুঝতে কষ্ট হয় না যে final contract হয়ত 3NT হবে এবং সেক্ষেত্রে এই হাতটিকে declarer হওয়া উচিৎ (opening lead বাঁ দিক থেকে পাওয়ার জন্য)। এই কারণে দুটি suit-এ doubleton থাকলেও partner-কে 1NT response করার সুযোগ না দিয়ে opening bid-1NT করা যুক্তিযুক্ত। এতে ♡-suit-এ game খেলার সম্ভাবনা নষ্ট হবে না, এ সম্বন্ধে একটু পরে আলোচনা করা হচ্ছে।

**1NT opening-এর response এবং rebids :**

Opener-এর পরবর্তী খেলোয়াড় pass করলে responder-এর হাতকে উদ্দেশ্য অনুযায়ী points-এর ভিত্তিতে চারটি ভাগে বিভক্ত করা যায়—

- 7 বা কম points-এর হাতে game-এর সম্ভাবনা কম। সুতরাং partscore-এ final contract হওয়া উচিৎ।
- 8 বা 9 points থাকলে game-এর নিশ্চয়তা নেই তবে সম্ভাবনা আছে। সুতরাং invitational bid-এর মাধ্যমে পরিস্থিতিকে যাচাই করতে হবে।
- 10-13 points এর হাতে game নিশ্চিৎ কিন্তু slam-এর আশা কম। সুতরাং slam-এর চেষ্টা না করে game bid করা উচিৎ।
- 14 বা বেশি points থাকলে slam এর আশা করা যায় এবং যথোপযুক্ত ব্যবস্থা গ্রহণ করা উচিৎ।

Responder-এর সঠিক responseটি বুঝতে হলে প্রথমে আমাদের আলোচনা করা দরকার একটি বিখ্যাত convention—যাঁর নাম Stayman convention. বিখ্যাত খেলোয়াড় Sammuel M. Stayman এই convention-টির আবিষ্কারক। আজকের দিনে খুব কম খেলোয়াড়ই আছেন যিনি NT-opening bid-এর পর এই convention-টি ব্যবহার করেন না।

**Stayman Convention :**

এই convention অনুসারে 1 NT opening-এর পর responder. 2♣ bid করে থাকেন (♣-suit থাকা বা না থাকার উপর 2♣ bid নির্ভর করে না অর্থাৎ bidটি conventional)। এই bid-এর মাধ্যমে opener-কে কোন 4 তাসের major suit থাকলে (কমপক্ষে Qxxx বা J10xx) বলতে বলা হয়। Responseটি opener—pass-করতে পারেন না।

2♣Stayman-এর উত্তরে opener-এর তিনটি rebids হওয়া সম্ভব—

- 2♠ = 4-তাসের ♠-suit আছে এবং সাথে 4-তাসের ♡-suit-ও থাকতে পারে।
- 2♡ = 4-তাসের ♡-suit আছে কিন্তু 4-তাসের ♠-suit থাকতে পারে না।
- 2◇ = হাতে কোন 4-তাসের major suit নেই। এই rebidটি ◇-suit সম্বন্ধে কিছুই বলে না।

এই তিনটি rebid ছাড়া 1 NT opener-এর অন্য কোন rebid নেই। অর্থাৎ Stayman-এর উত্তরে opener শুধু তাঁর হাতের কোন 4-তাসের major suit থাকলে বলবেন, দুটি major suit থাকলে ♠-suit টি প্রথমে বলবেন এবং কোন major না থাকলে 2◇ rebid-এর মাধ্যমে partner-কে জানিয়ে দেবেন হাতে কোন major suit নেই ( বলার মত )। মনে রাখতে হবে opener-এর হাতে 5-তাসের ভাল major থাকার কোন সম্ভাবনা নেই। থাকলে 1 NT bid হ'ত না।

এই convention-এর সম্পূর্ণ ঘটনা বুঝতে হ'লে দেখতে হবে উত্তর পাওয়ার পর Responder কীভাবে পরবর্তী bidding পরিচালনা করবেন। Opener-এর rebid-এর উপর নির্ভর করে তিনি নীচের যে কোন একটি ব্যবস্থা অবলম্বন করতে পারেন। যেমন :

- Rebidটি কোন suit-এ fit করা সত্বেও game এর আশা না থাকলে ( 0—7 points-এর হাতে ) pass করা উচিৎ।
- 8—9 points-এর হাতে কমপক্ষে 5-তাস ♠ থাকলে 2◇ বা 2♡ rebid-এর উত্তরে 2♠ বলা যায় ( forcing নয় )।
- কমপক্ষে 10 points থাকলে 3♣ বা 3◇( Natural game forcing ) bid করা যায়।
- কমপক্ষে 10 points এবং 5-তাস ♡-থাকলে 2♠-rebid-এর উত্তরে 3♡ bid (game forcing) করা সম্ভব।
- Rebidটি কোন 4-তাসের ( বা বেশি ) major suit-এ fit করলে 8—9 points নিয়ে single raise এবং 10—13 points নিয়ে game level-এ raise করা সম্ভব। দুটি raise-এর কোনটিই forcing নয়।
- 5-তাসের major suit নেই অথচ rebidটি কোন major-এ fit না করলে 8—9 points নিয়ে 2NT এবং 10—13 points নিয়ে

3NT বলা সম্ভব। 2NT bid টি invitational. 14 বা বেশি points থাকলে slam-এর চেষ্টা করা যেতে পারে।

Stayman convention-এর উদ্দেশ্য হ'ল কোন major suit-এ 4-4 fit হ'লে ( কমপক্ষে ) NT থেকে সরে গিয়ে সেই suit-এ part score, game বা slam-এ contract করা। কারণ NT-contract-এ short suit points-এর কোন মূল্য নেই কিন্তু suit contract-এ responder-এর short suit points ধরলে হাতের মূল্য একটু বেশি হতে পারে। সুতরাং 2♣ stayman করার সময় একটি কথা মনে রাখা দরকার যে, হাতে কোন ruff করার ক্ষমতা না থাকলে ( যেমন 4-3-3-3 বিন্যাস ) 4-তাসের major থাকলেও convention-টি ব্যবহারের বিশেষ যৌক্তিকতা নেই। কয়েকটি উদাহরণের সাহায্যে responder-এর পরিকল্পনাকে আলোচনা করা যাক—

| Opener | Responder |
|---|---|
| 1NT | ? |

**0-7 points-এর হাত :**

0-7 points-এর হাতে responder-এর সাধারণতঃ দুটি response হ'তে পারে —pass এবং sign-off, কারণ game হওয়ার আশা খুব কম। 1NT contract পূর্ণ করার পথে কিছু সাহায্য করা সম্ভব হ'লে সে হাতে sign-off-bid করা উচিৎ নয় অর্থাৎ 1NT contract পূর্ণ হওয়া থেকে কোন suit contract বেশি ভাল হবে মনে হ'লে কোন suit-এ দুই বা তিনের level-এ bid করে sign-off করা উচিৎ। এই response-টি opener-কে pass করতে হবে। যেমন :

♠Q103 ♡92 ♢8642 ♣K932

**Pass.** 1NT contract পূর্ণ করার জন্য কিছু সাহায্য করা যাচ্ছে। এই বিন্যাসে শূন্য point-এর হাতেও pass করতে হবে কারণ 1NT থেকে কোন suit-এ ভাল contract হওয়ার আশা করা যায় না। কোন suit-এ sign-off করতে হ'লে কমপক্ষে 5-তাসের suit সহ unbalanced হাত দরকার।

♠J9642 ♡642 ♢2 ♣Q953

**Bid 2♠.** Sign-off bid. সরাসরি 2♡ বা 2♠ bid-কে opener-pass-করতে বাধ্য।

♠53 ♡1096532 ♢J32 ♣32

**Bid 2♡.** Sign-off. 1NT থেকে 2♡ contract-এ ভাল খেলা হবে।

♠Q102 ♡3 ◇986532 ♣J94

**Bid 2◇.** Sign-off bid ( আপাততঃ )।

♠Q102 ♡3 ◇643 ♣1098743

**Bid 3♣.** 2♣-কে stayman হিসাবে খেলার জন্য ♣-suit-এ দুই-এর level-এ sign-off করা সম্ভব নয়। সুতরাং সরাসরি 3♣ bid করে sign-off করা হ'ল। অনেকে 2♣ response-এর পর 3♣ rebid-কে ( opener-এর যে কোন rebid-এর পর ) sign-off হিসাবে ধরে থাকেন। কিন্তু stayman convention-এর আবিষ্কারক মহাপ্রতিভাশালী পৃথিবী বিখ্যাত খেলোয়াড় Sammuel M. Stayman-এর বক্তব্যে সরাসরি 3♣ এবং 3◇ bid-কে sign-off ধরা হয়েছে। প্রথমে 2♣ stayman করার পর 3♣ এবং 3◇ rebid-কে strong game forcing ধরে তিনি আলোচনা করেছেন। আমরা এখানে Stayman-এর বক্তব্যকে আলোচনা করব।

লক্ষ্য করার বিষয় ♣ বা ◇-suit-এ sign-off bid করতে হ'লে কমপক্ষে 6-তাসের suit থাকা দরকার।

♠Q105 ♡2 ◇J108652 ♣432

**Bid 3◇.** Sign-off bid.

♠8653 ♡J842 ◇10932 ♣2

**Bid 2♣.** 1NT-এ খেলা হওয়া প্রায় অসম্ভব কিন্তু 2♡, 2♠ বা 2◇ contract-এ তুলনামূলকভাবে ভাল খেলা হওয়ার আশা করা যায়। এই হাতের মূল উদ্দেশ্য হ'ল opener-এর যে কোন rebid-কে pass করা। যেহেতু opener 2NT rebid করতে পারেন না সুতরাং final contract উন্নত পর্য্যায়ের হ'তে বাধ্য। ♣-suit-এ singleton বা void হ'লে যত খারাপ হাত হোক না কেন 2♣ stayman করাকে বাধ্যতামূলক বলা যায়।

♠2 ♡K932 ◇Q432 ♣8653

**Pass.** Game হওয়ার কোন আশা নেই এবং 1NT contract হয়ত পূর্ণ হবে না। কিন্তু 2♣ stayman করে ♡ বা ◇-suit-এ final contract করার চেষ্টা ঠিক নয়। কারণ opener 2♠ rebid করলে pass করা সম্ভব হবে না এবং সেক্ষেত্রে 2NT rebid করলে 8-9 points বোঝাবে।

♠K932 ♡2 ◇Q432 ♣8632

**Pass.** 2♣ stayman-এর উত্তরে opener 2♠ বা 2◇ rebid করলে pass করতে অসুবিধা নেই। কিন্তু 2♡ rebid-এর পর pass বা 2NT

rebid করা সম্ভব হবে না। সুতরাং প্রথমেই pass করতে হবে। প্রশ্ন হ'তে পারে 2♡ rebid-এর পর responder 2♠ rebid করতে পারেন কি না। একটু পরে আমরা দেখব প্রথমে stayman করে 2♡ বা 2♠ rebid 8-9 points সহ কমপক্ষে 5-তাসের suit বোঝায় অর্থাৎ game-এর আগ্রহ প্রকাশ করে।

♠K932 ♡Q432 ◇2 ♣8632

**Pass.** Stayman-এর উত্তরে 2♡ বা 2♠ rebid-এর সম্ভাবনা বেশি থাকলেও 2♣ করা উচিৎ নয় কারণ 2◇ rebid হ'লে একই সমস্যা হবে।

অর্থাৎ 0-7 points-এর হাতে 2♣ stayman করতে হ'লে ♣-suit-টি singleton বা void সহ অন্য তিনটি suit-এ support থাকতে হবে—যে হাতের পরিকল্পনা হ'ল opener-এর যে কোন rebid-কে pass করে final contract-কে উন্নত পর্য্যায়ের করা।

**8-9 points-এর হাত :**

1NT opening-এর পর 8-9 points-এর হাতে responder 3NT, 4♡ বা 4♠-এ game হওয়ার আশা করতে পারেন কারণ opener-এর ভাল 17 বা 18 points হ'লে দুহাতে মোট 26 points হ'য়ে যায়। কিন্তু opener-এর 16 বা খারাপ 17 points হ'লে game হওয়ার আশা করা উচিৎ নয়। সুতরাং 8-9 points-এর হাতে responder-কে game-এর আগ্রহ প্রকাশ করার জন্য কোন sign-off bid করলে চলবে না।

8-9 points-এর balanced হাতে কোন 4-তাসের major suit না থাকলে (4-3-3-3 বিন্যাসে major থাকতে পারে) responder-কে 2NT invitational bid করতে হবে। Opener-এর বুঝতে কোন কষ্ট হবে না যে bid-টি invitational কারণ game-এর আশা না থাকলে responder 1NT-কে pass করতে পারতেন। সুতরাং ভাল 17 বা 18 points থাকলে তাঁর 3NT bid করা উচিৎ।

Major suit-এ game খেলার আগ্রহ প্রকাশ করতে হ'লে প্রথমে 2♣ stayman করতে হবে। 8-9 points-এর হাতের কয়েকটি উদাহরণ লক্ষ্য করা যাক :

♠QJ5 ♡KJ2 ◇10987 ♣Q54

**Bid 2NT.** Opener-এর 17 বা 18 points থাকলে 3NT contract হবে।

♠964 ♡AK3 ◇986 ♣J642

**Bid 2NT.** উপরের উদাহরণটির সাথে তফাৎ কিছুই নেই, শুধু points-গুলি একটি suit-এ সীমাবদ্ধ। তাহলেও 2NT bid করতে হবে কারণ opener-এর তিনটি suit-এ stopper থাকবেই।

♠KJ542 ♡K54 ◇2 ♣J962

**Bid 2♣.** Opener 2◇ বা 2♡ rebid করলে 2♠ বলা যাবে। এই 2♠ bid-টি sign-off হবে না। Stayman করার পর 2♡ বা 2♠ বললে game-এর আগ্রহ এবং কমপক্ষে 5-তাসের suit বোঝায়।

♠Q1085 ♡Q32 ◇A964 ♣32

**Bid 2♣.** Opener 2♠ rebid করলে 3♠ raise হবে। এই 3♠ bid-টি invitational. 2◇ বা 2♡ rebid হ'লে 2NT rebid হবে। 2♣ করার পর 2NT rebid 8-9 points সহ কোন একটি major suit-এ আগ্রহ ছিল বোঝায়।

♠Q32 ♡Q1086 ◇42 ♣KJ105

**Bid 2♣.** 2◇ বা 2♠ rebid হ'লে 2NT এবং 2♡ rebid-এর পর 3♡ raise হবে। 2♠ rebid-এর পর bidding একটু অন্য রকম হতে পারে কারণ এক্ষেত্রে opener-এর হাতে 4-তাস ♡-ও থাকতে পারে। সুতরাং responder-এর 2NT rebid-এরপর opener 4-তাস ♡ নিয়ে 3♡ বা 4♡ bid করতে পারেন এই ভেবে যে responder-এর হাতে 4-তাস ♡ নিশ্চয়ই আছে। তা না হ'লে তাঁর 2♣ bid করার কোন প্রয়োজন ছিল না।

Responder-এর 3♡ raise-টি invitational অর্থাৎ Opener 17 বা 18 points নিয়ে 4♡ bid করবেন :

♠KJ64 ♡K96 ◇Q53 ♣642

**Bid 2NT.** 4-3-3-3 বিন্যাসে কোন ruff করার ক্ষমতা না থাকার জন্য 4-তাস major থাকলেও 2♣ stayman করা উচিৎ নয়।

♠Q92 ♡KJ852 ◇Q643 ♣2

**Bid 2♣.** 2♡ rebid-এর পর singleton ♣-এর জন্য 2 points ধরে 10 points হয়ে যায়। সুতরাং সেক্ষেত্রে opener-এর 16 points হ'লেও মোট 26 points হবে এবং responder-কে 4♡ বলতে হবে। Opener-এর 2◇ rebid হ'লে 2♡ rebid-এর মাধ্যমে 5-তাসের suit এবং 8-9 points বোঝাতে হবে। কিন্তু 2♠ rebid হ'লে 3♡ বলা যাবে না কারণ একটু পরে

আমরা দেখব তিনের level এর যে কোন suit bid-কে ( 2♣ করার পর ) game forcing ধরা হয় যে bid করতে হ'লে কমপক্ষে 10 points থাকা দরকার।

**10 বা বেশি points-এর হাত :**

10 বা বেশি points-এর হাতে responder-কে কমপক্ষে game bid করতেই হবে। অর্থাৎ এক্ষেত্রে কোন sign-off বা invitational bid করা উচিৎ নয় কারণ দুহাতে মোট 26 points ( কমপক্ষে ) হয়ে যায়। Responder-এর balanced হাতে কোন major suit-এ আগ্রহ না থাকলে 10-13 points নিয়ে সরাসরি 3NT bid করা উচিৎ। 14 বা বেশি points থাকলে slam-এর চেষ্টা করা যেতে পারে।

10 points সহ ( কমপক্ষে ) major suit-এ আগ্রহ থাকলে 2♣ stayman করে opener-এর rebid-এর পর NT বা major suit-এ game বা কোন forcing bid করতে হবে। কয়েকটি উদাহরণের মাধ্যমে আলোচনা করা যাক :

♠Q92 ♡AJ6 ◇Q543 ♣A108

**Bid 3NT.** Balanced হাতে 10-13 points থাকলে slam-এর কোন চেষ্টা করা ঠিক নয়। সুতরাং 3NT bid করা উচিৎ। এই bid-টি opener pass-করতে বাধ্য অর্থাৎ strong sign-off bid.

♠Q9 ♡QJ3 ◇AJ432 ♣652

**Bid 3NT.** ◇-suit-এ game খেলার চেয়ে 3NT contract ভাল।

♠KJ92 ♡64 ◇QJ52 ♣A84

**Bid 2♣.** 4 বা বেশি তাসের কোন major suit থাকলে প্রথমে চেষ্টা করা উচিৎ 4♡ বা 4♠ contract করা যায় কি না। এক্ষেত্রে opener 2♠ rebid করলে 4♠ raise করতে হবে—3♠ নয়। অর্থাৎ তাঁকে game-এর নীচে pass করার সুযোগ দেওয়া উচিৎ নয় যখন নিজের পক্ষে game bid করা সম্ভব হবে। অপরপক্ষে 2◇ বা 2♡ rebid এরপর 3NT বলতে হবে। অর্থাৎ responder-এর কোন একটি major suit-এ আগ্রহ ছিল কিন্তু opener-এর rebid তাঁকে সন্তুষ্ট করতে পারে নি বলা হ'ল।

♠64 ♡KJ92 ◇QJ52 ♣A84

**Bid 2♣.** 2♡ rebid হ'লে 4♡ বলা যাবে। কিন্তু 2◇ বা 2♠ rebid-এর পর 3NT বলতে হবে। 2♠-rebid-এর পর 3NT বলা হ'লে

opener অবশ্য 4♡ bid করতে পারেন যদি তাঁর হাতে 4-তাস ♡ থাকে। কারণ তাঁরপক্ষে ভাবা খুবই স্বাভাবিক যে responder-এর হাতে 4-তাস ♡ নিশ্চয়ই আছে। না থাকলে প্রথমে 2♣ response হ'ত না।

♠QJ43 ♡KJ52 ◇A96 ♣32

**Bid 2♣.** 2♡ বা 2♠ rebid হ'লে game bid ( 4♡ বা 4♠ ) করতে হবে। কিন্তু 2◇ rebid-এর পর 3NT ছাড়া অন্য কোন bid নেই।

♠KJ1052 ♡AJ4 ◇Q52 ♣64

**Bid 2♣.** 2♠ rebid-এর পর 4♠ এবং 2◇ বা 2♡-এর পর 3♠ বলতে হবে—2♠ নয়। 3♠ bid-টি game forcing এবং opener-কে 3NT বা 4♠ বলতে হবে। 4♠ বলতে হ'লে opener-এর কমপক্ষে তিন তাস ♠ থাকা দরকার। খুব ভাল তিন তাস support এবং 18 points-এর হাতে opener 4♠ না বলে নতুন কোন suit-এ bid করে ( Cue-bid ) indirect supportও জানাতে পারেন।

♠AJ4 ♡KJ1052 ◇Q52 ♣64

**Bid 2♣.** 2◇ বা 2♠ rebid হ'লে 3♡ game forcing bid করতে হবে এবং opener উপরের উদাহরণটির মত rebid করবেন ( 3NT, 4♡ বা কোন নতুন suit-এ cue-bid-এর মাধ্যমে indirect support )।

♠KJ10862 ♡2 ◇643 ♣Q104

**Bid 4♠.** Slam-এর আশা নেই এবং final contract ♠-এ হওয়া উচিৎ। Opener-এর 16 points হ'লেও game হওয়ার আশা আছে। 6 বা বেশি তাসের major suit নিয়ে game-এর আশা থাকলে সরাসরি 4♡ বা 4♠ বলা ভাল। এক্ষেত্রে stayman করার কোন মূল্য নেই কারণ responder জানেন কোন্ suit-এ final contract হবে।

♠2 ♡KQJ104 ◇652 ♣Q1094

**Bid 4♡.** যদিও 6-তাসের suit নয়, তথাপি এ-ধরণের solid suit নিয়ে একটু বেশি (8-9) points থাকলে game bid করা ভাল।

Slam bidding আমরা পরে আলোচনা করব। সুতরাং 14 বা বেশি points-এর হাতে responder-এর কর্তব্য সম্বন্ধে কৌতূহল আপাততঃ দমন করতে হবে।

এবার দেখা যাক 1NT open করার পর partner-এর বিভিন্ন response-এর উত্তরে opener-এর কর্তব্য কী। মনে রাখতে হবে opener তাঁর হাতকে একটি bid-এর মাধ্যমে পরিষ্কার করে ফেলেছেন। সুতরাং partner পরবর্তী bidding-কে যেভাবে পরিচালনা করবেন তাঁকে সেইভাবে rebid করতে হবে। তাঁর কাজ হবে partner-এর প্রশ্নের উত্তর দেওয়া, নিজস্বভাবে কোন সিদ্ধান্ত নেওয়া উচিৎ নয়। যেমন, ধরা যাক নীচের হাতটিতে opener 1NT opening bid করেছেন—

♠AQ5 ♡KJ96 ◇QJ4 ♣KQ2

Responder-এর নিম্নরূপ বিভিন্ন response-এর পর তিনি কী করবেন ?

| Opener | Responder |
|---|---|
| 1NT | 2◇, 2♡, 2♠, |
| ? | 3♣, 3◇, 3NT |
| | 4♡ বা 4♠. |

**Pass.** প্রথম পাঁচটি হ'ল weak sign-off response. অর্থাৎ responder NT contract-এ খেলতে ইচ্ছুক নন এবং game-এর কোন আশা নেই প্রকাশ করছে। তাঁর হাতে NT contract-এ একটিও trick না হ'তে পারে। কিন্তু শেষ তিনটি response দুর্বল না হলেও opener-এর হাত বুঝে responder সিদ্ধান্ত নিয়েছেন। সেক্ষেত্রে opener-এর উচিৎ নয় তাঁর সিদ্ধান্তকে অসম্মান করে অন্য কোন bid করা। সুতরাং যথোপযুক্ত সম্মান প্রদর্শন করে এই response-গুলিকে opener-এর pass করতে হবে।

| Opener | Responder |
|---|---|
| 1NT | 2NT |
| ? | |

**Bid 3NT.** 2NT response-টি invitational এবং 8-9 points বোঝায়। সুতরাং 18 points-এর এই হাতটিতে 3NT bid করতে হবে। এই 2NT response-কে opener 16 বা খারাপ 17 points-এর হাতে pass করতে পারেন বা করা উচিৎ।

| Opener | Responder |
|---|---|
| 1NT | 2♣ |
| 2♡ | 2NT |
| ? | |

**Bid 3NT.** সরাসরি 2NT response 8-9 points বোঝায় এবং 2♣ করে এই 2NT rebid-ও 8-9 points বোঝায়। তফাৎ হ'ল প্রথম ক্ষেত্রে responder-এর কোন major suit ছিল না। কিন্তু দ্বিতীয় ক্ষেত্রে তাঁর একটি major suit থাকা উচিৎ। সুতরাং এই bidding-এ opener-এর 2♡ rebid-টি তাঁকে আশাহত করেছে। ফলে তাঁর হাতে 4-তাসের ♠-suit থাকা উচিৎ।

| Opener | Responder |
|---|---|
| 1NT | 2♣ |
| 2♡ | 3♡ |
| ? | |

**Bid 4♡.** Raise (3♡) করার অর্থ ♡-suit-এ fit হয়েছে কিন্তু responder-এর 4♡ bid করতে না পারার অর্থ হ'ল তাঁর হাতে 10 points নেই, এবং 7 বা কম points-এর হাতে তাঁর pass করা উচিৎ ছিল। সুতরাং তাঁর হাতে 8-9 points সহ 4-তাস ♡ হবে। তাহলে 18 points-এর এই হাতে opener-এর নিশ্চয়ই 4♡ bid করা উচিৎ। 3♡ raiseটি invitational এবং opener 16 বা খারাপ 17 points-এর হাতে pass করতে পারেন বা করা উচিৎ।

| Opener | Responder |
|---|---|
| 1NT | 2♣ |
| 2♡ | 4♡ |
| ? | |

**Pass.** কমপক্ষে 10 points নিয়ে responder সিদ্ধান্ত নিয়েছেন। সুতরাং opener-এর আর কোন দায়িত্ব নেই।

| Opener | Responder |
|---|---|
| 1NT | 2♣ |
| 2♡ | 2♠ |
| ? | |

**Bid 4♠.** Responder-এর 8-9 points সহ কমপক্ষে 5-তাস ♠ হবে। সুতরাং মোট 26 points সহ দুহাতে আটতাস trump হচ্ছে। 16 বা খারাপ 17 points-এর হাতে ভাল support না থাকলে এই 2♠ bid-কে opener-এর pass করা ভাল।

| Opener | Responder. |
|---|---|
| 1NT | 2♣ |
| 2♡ | 3♠ |
| ? | |

**Bid 4♣.** Partner-এর তিনের level-এ যে কোন suit bid-কে (jump করে বা না ক'রে) game forcing ধরা হয় (stayman করার পর)। সুতরাং opener-কে 3NT বা 4♠ বলতে হবে। 4♠ বলা উচিৎ কমপক্ষে তিনতাস support থাকলে এবং না থাকলে 3NT বলতে হবে। এই নিয়মানুসারে opener-এর 4♠ bid হওয়া উচিৎ ছিল। কিন্তু খুব ভাল তিনতাসের support সহ 18 points-এর হাতে তিনি কোন নতুন suit এ Cue-bid করতে পারেন। এতে responder-এর ভুল বোঝার কোন সম্ভাবনা নেই। কারণ 3♠ bid-টির মাধ্যমে 3NT বা 4♠ বলতে অনুরোধ করা হয়েছিল। সেক্ষেত্রে তিনি 4♣ bid করে partner-এর অনুরোধকে উপেক্ষা করলেন কেন? কোন বিশেষ কারণ না থাকলে এই bid এর যৌক্তিকতা কোথায়? সুতরাং 4♣ bid-কে যুক্তিযুক্ত হ'তে হ'লে তাঁর হাতে ভাল ♠-support এবং 18 points সহ ♣-suit-এ ভাল তাস হতে হবে। এবার responder 4♠ বা slam-এর চেষ্টা করতে পারেন। এই ধরনের Cue-bid-কে ঘুড়িয়ে support বা indirect support বলা যেতে পারে।

| Opener | Responder |
|---|---|
| 1NT | 2♣ |
| 2♡ | 3NT |
| ? | |

**Pass.** Opener-এর হাতটি সম্পূর্ণ অবগত হ'য়ে responder সিদ্ধান্ত নিয়েছেন। সুতরাং opener-এর আর কোন দায়িত্ব থাকতে পারে না।

Opener-এর হাতে major suit-টি ♠-হ'লে একটি বারতি ঘটনা ঘটতে পারে। যেমন ধরা যাক তাঁর হাত নিম্নরূপ :

♠KJ96 ♡AQ2 ◇QJ4 ♣KQ3

| Opener | Responder |
|---|---|
| 1NT | 2♣ |
| 2♠ | 3♡ |
| ? | |

**Bid 4♣.** 3♡ bid-টি game forcing এবং opener-কে 4♡ বা 3NT বলতে অনুরোধ করে। কিন্তু 18 points-এর এই হাতে ♡-suit-এ indirect support করা ভাল 4♣ Cue-bid এর মাধ্যমে।

Opener-এর হাতে দুটি major suit-এ 4-তাস করে থাকলে দুটি বারতি ঘটনা ঘটতে পারে। যেমন ধরা যাক bidding নিম্নরূপ হ'য়েছে :

| Opener | Responder. |
|---|---|
| 1NT | 2♣ |
| 2♠ | 2NT |
| ? | |

বা

| Opener | Responder |
|---|---|
| 1NT | 2♣ |
| 2♠ | 3NT |
| ? | |

Opener-এর হাত : ♠AQ53 ♡KJ94 ◇QJ2 ♣A2

উপরের দুটি bidding এই opener-এর 4♡ বলা উচিৎ। Partner-এর কাছে 4-তাস ♠থাকলে প্রথম bidding-এ 2NT না বলে 3♠ এবং দ্বিতীয় bidding-এ 3NT না বলে 4♠ বলা উচিৎ ছিল কারণ 3♠ বা 2NT বলতে একই (8—9) points দরকার এবং 3NT বা 4♠ কমপক্ষে 10 points না থাকলে বলা যায় না। Partner-এর হাতে কোন major suit না থাকলে 2♣ stayman bid-টি করা হ'ত না। সুতরাং তাঁর হাতে উপরোক্ত bidding-এর যুক্তিযুক্ত বিশ্লেষণে 4-তাস ♡ থাকতে বাধ্য এবং opener 4♡ bid করতে পারেন ; কারণ major suit-এ 4—4 fit পাওয়া গেলে সাধারণতঃ 3NT-এ না খেলে majorটিতে game খেলা ভাল হয়ে থাকে ( আমরা একটু পরে এই ধারণার পরিবর্তন আলোচনা করব )।

সবচেয়ে সূক্ষ্ম ঘটনার উদ্ভব হয় নিম্নরূপ bidding-এ—

| Opener | Responder |
|---|---|
| 1NT | 2♣ |
| 2◇, 2♡ বা 2♠ | 3♣ বা 3◇ |
| ? | |

Stayman এরপর এই 3♣ বা 3◇ bidটিকে অনেকে weak sign-off হিসাবে খেলে থাকেন। আমরা এখানে Sammuel M. stayman-এর বক্তব্য

অনুযায়ী এই bid-কে strong game-forcing হিসাবে আলোচনা করব ( সরাসরি 3♣ বা 3♢ response-কে weak sign-off ধরে )।

এই 3♣ বা 3♢ response-টি করতে হ'লে responder-এর হাতে সাধারণতঃ একটি 6 বা বেশি তাসের minor suit নিয়ে কমপক্ষে 10টি high card points থাকবে। এই bidding-কে ঠিকমত পরিচালনা করতে হ'লে stayman convention-এর উন্নত ব্যবহারের দরকার ( Advanced use of stayman convention ) কারণ এক্ষেত্রে opener-কে নিজের মনে কয়েকটি প্রশ্নের সঠিক উত্তর পেতে হবে যথা—Minor suit-কে raise করা উচিৎ কি ? Raise করতে হ'লে কী ধরনের support দরকার ? এ ধরনের raise-এ সর্বোচ্চ points-এর NT-হাত বোঝায় কিনা ? ইত্যাদি। এইসব প্রশ্নের সঠিক উত্তর পাওয়ার পরও তাঁকে মনে রাখতে হবে 3NT level ছাড়িয়ে যাওয়া সাধারণতঃ উচিৎ নয় এবং slam-এর সম্ভাবনা না থাকলে 5♣ বা 5♢ contract থেকে 3NT-এ খেলার চেষ্টা করা অনেক বেশি যুক্তিযুক্ত। Stayman convention-এর উন্নত ব্যবহারে এই সমস্যার সুন্দর সমাধান হওয়া সম্ভব।

**Stayman-এর উন্নত ব্যবহার :**

Stayman সম্বন্ধে আপাততঃ যা আলোচিত হ'ল তাঁর সাহায্যে সবসময় এবং বিশেষতঃ ভাল খেলোয়াড়দের বিরুদ্ধে ভাল ফল পাওয়া যায় না, কারণ প্রতিটি bid-এর অর্থ বুঝে নিয়ে তাঁরা নিজেদের সুবিধামত কাজে লাগাতে পারেন। সুতরাং এমনভাবে bid করতে হবে যেন বিপক্ষদলকে বেশি খবর না দেওয়া হয় কিন্তু partner-কে bid-এর অর্থ পরিস্কারভাবে বলা যায় ( অবশ্যই কোন অসৎ উপায় অবলম্বন না করে )। ঘটনাটিকে একটি উদাহরণের সাহায্যে বলা যাক—

| Opener | Responder |
|---|---|
| 1NT | 2♣ |
| 2♠ | 3NT |
| Pass | |

Responder-এর কাছে 4-তাস ♡-আছে। একথা opener বুঝলেন, কিন্তু সাথে সাথে বিপক্ষদলও বুঝতে পারলেন। ফলে তাঁদের defence-এর সুবিধা হবে। বিপক্ষদলকে হাতের সঠিক খবর না জানিয়ে নিজেদের সঠিক contract করার মধ্যে বৈচিত্র এবং উত্তেজনা অনেক বেশি। যে পদ্ধতি

আমরা এখানে আলোচনা করতে চলেছি তা সবার সাথে ব্যবহার করা উচিৎ নয়। এ পদ্ধতি শুধু প্রিয় partner যে ভেবেচিন্তে খেলে থাকেন এবং জানেন তিনি কী করছেন বা খেলছেন, তাঁর সাথেই ব্যবহার করা উচিৎ। যে সমস্ত খেলোয়াড় bid নিয়ে গভীরভাবে চিন্তা করেন না, এ পদ্ধতি তাঁদের জন্য নয়।

এ পদ্ধতির শুরুতেই প্রচলিত 2♣ stayman convention-এর দুটি শর্তকে বাতিল করতে হবে যথা—

- প্রচলিত **stayman** অনুসারে responder-এর হাতে যে কোন একটি **major suit**-এ কমপক্ষে 4-তাস থাকা দরকার। কিন্তু নতুন পদ্ধতি অনুসারে কোন major suit না থাকলেও stayman করা যেতে পারে।
- প্রচলিত পদ্ধতি অনুসারে দুটি major suit থাকলে Stayman-এর উত্তরে opener প্রথমে 2♠ rebid করে থাকেন এবং এ মত অবস্থায় responder 2NT বা 3NT bid করলে তিনি ♡-suit-এ final contract সংশোধন করতে পারেন, অর্থাৎ 3♡ বা 4♡ বলতে পারেন। কিন্তু নতুন পদ্ধতিতে তাঁকে সেই ক্ষমতা থেকে বঞ্চিত হতে হবে। অর্থাৎ partner-এর নির্ধারিত final contract-কে তিনি সংশোধন করতে পারবেন না কারণ responder এর হাতে কোন major suit-এ 4-তাস নাও থাকতে পারে।

তাহলে প্রশ্ন হ'ল stayman-এর উত্তরে 2♠ rebid-এর পর responder-এর 4-তাস ♡ থাকলে তাঁর কী করা উচিৎ? এক্ষেত্রে 2NT বা 3NT rebid করলে যেহেতু opener 3♡ বা 4♡-এ final contract সংশোধন করবেন না, সুতরাং responder 3♣ বা 3◇ ( game forcing ) বলবেন, যে bid-এর অর্থ হ'ল "partner, আরও কিছু খবর থাকলে বল। আমার নিজের হাতে 4 তাস ♡ থাকতে পারে নাও পারে, কিন্তু একটি লম্বা minor suit ( ♣ বা ◇ ) আছে।" Opener-এর পরবর্তী কর্তব্য উদাহরণের মাধ্যমে আলোচনা করা যাক :

| Opener | Responder |
|---|---|
| 1NT | 2♣ |
| 2♠ | 3♣ বা 3◇ |
|  | ? |

Opener-এর প্রথম কাজ হবে 4-তাস ♡-থাকলে 3♡ bid করা, 4♡ নয় কারণ responder-এর হাতে লম্বা minor suit থাকা উচিৎ কিন্তু ♡-suit-এ 4-তাস নাও থাকতে পারে। Responder-এর 3♣ বা 3◇ bid-টি game forcing, সুতরাং 3♡ bidটি pass হওয়ার সম্ভাবনা নেই।

4-তাস ♡-না থাকলে opener-এর দ্বিতীয় কাজ হবে partner-এর ♣ বা ◇-suit কে যতটা সম্ভব indirect ভাবে cue-bid-এর মাধ্যমে 3NT level-এর নিচে support করা। কয়েকটি উদাহরণ লক্ষ্য করা যাক :—

| Opener | Responder |
|---|---|
| 1NT | 2♣ |
| 2♠ | 3♣ |

♠KJ94 ♡Q1086 ◇AQ ♣KJ5

**Bid 3♡.** Opener-এর প্রথম কর্তব্য হ'ল 4-তাস ♡ থাকলে 3♡ rebid করা। Bidটি forcing.

♠KJ94 ♡Q5 ◇AK6 ♣KJ106

**Bid 3◇.** 4-তাস ♡-নেই। সুতরাং ♣-suit-এ ভাল support ◇-suit-এ cue-bid এর মাধ্যমে ঘুড়িয়ে বলা হ'ল। এই ধরণের indirect support করতে হ'লে cue-suitটিতে কমপক্ষে AK, AQ বা KQ থাকা দরকার, তবে অনেক সময় শুধু A থাকলেও বলতে হতে পারে।

♠K764 ♡AJ2 ◇A105 ♣KJ3

**Bid 3NT.** 4-তাস ♡ নেই। ভাল support বা ruff করার ক্ষমতা নেই। সুতরাং 3NT-এ খেলা উচিৎ।

♠K8632 ♡KJ3 ◇AQ6 ♣K2

**Bid 3♠.** 4-তাস ♡ নেই। এই bid টি দুর্বল : ♠-suit থাকলে করা হয় ( 5-তাসের ♠-suit )।

♠AQ62 ♡QJ2 ◇K2 ♣KQ105

**Bid 4♣.** 3♠-bid করে ♣-suit-এ indirect support করা সম্ভব নয় কারণ সেই bid 5-তাসের দুর্বল ♠-suit বোঝাবে। এখন responder 4◇ cue-bid করলে 4♠ বলা সম্ভব হবে।

| Opener | Responder |
|---|---|
| 1NT | 2♣ |
| 2♢ | 3♢ |
| ? | |

♠AK6 ♡KQ9 ♢KJ64 ♣963

**Bid 3♡.** ♡-suit-এ 4 তাস থাকলে 2♢ rebidটি হ'ত না। সুতরাং 3♡ bidটি ♢-suit-এ indirect support হতে বাধ্য।

♠KJ4 ♡AJ5 ♢KJ ♣A10842

**Bid 3NT.** Indirect support নেই।

এই পদ্ধতির সাহায্যে অনেক সময় responder-এর হাতে 4-তাস এবং opener-এর 3-তাস major থাকলেও সেই major-এ game bid করা সম্ভব। যেমন :

Opener : ♠Q93 ♡AK5 ♢AJ4 ♣QJ52

Responder : ♠642 ♡QJ104 ♢2 ♣AK984

| Opener | Responder |
|---|---|
| 1NT | 2♣ |
| 2♢ | 3♣ |
| 3♡ | 4♡ |
| pass. | |

Opener-এর 3♡ bidটি ♣-suit-এ indirect support. সুতরাং responder তাঁর হাতে ♣QJxx এবং ♡AKx ধরে 4♡ bid করলেন।

একই suit-এ দুহাতে stopper না থাকার ফলে অনেক সময় 3NT-এ খেলা সম্ভব হয় না। এক্ষেত্রে 3♣ বা 3♢ rebid কোন minor suit-এ game হওয়ার সম্ভাবনাকে ভালভাবে পর্য্যালোচনা করতে পারে। যেমন :

Opener : ♠AQ3 ♡KQ52 ♢AJ86 ♣62

Responder : ♠K54 ♡A6 ♢KQ942 ♣543

| Opener | Responder |
|---|---|
| 1NT | 2♣ |
| 2♡ | 3♢ (1) |
| (2) 3♠ | 4♢ (3) |
| (4) 5♢ | Pass (5) |

(1) ◇-suit এবং একটি suit-এ কোন stopper নেই ( ♣-suit-এ )।

(2) ◇-suit-এ indirect support.

(3) ♣-suit-এ কোন stopper নেই, কারণ তাহলে 3NT bid করা সম্ভব হ'ত।

(4) Final contract.

(5) O. K.

এই 3♣ এবং 3◇ bidটি opener ও ব্যবহার করতে পারেন ; যেমন :

| Opener | Responder |
|---|---|
| 1NT | 2♣ |
| 2◇ | 2♡ |
| ? | |

♠K5 ♡KQJ ◇J952 ♣AK52

**Bid 3♣.** ♡-suit-এ indirect support, game-forcing.

♠AJ2 ♡KQ4 ◇QJ42 ♣A96

**Bid 2♠.** Indirect support, game-forcing.

| Opener | Responder |
|---|---|
| 1NT | 2♣ |
| 2♠ | 2NT |
| ? | |

♠KJ96 ♡AQ5 ◇Q92 ♣KQ6

**Bid 3♣.** 2♠ rebid-এর পর 8-9 points-এর হাতে 5-তাস ♡-থাকলেও responder-এর পক্ষে 3♡ game forcing bidটি করা সম্ভব নয়। সুতরাং opener 3♣ bid-এর মাধ্যমে responder-কে 5-তাস ♡ থাকলে 4♡ বলার সুযোগ করে দিলেন।

♠KJ96 ♡AQ54 ◇Q6 KQ6

**Bid 3♡.** Game forcing bid. Responder-এর 4 বা 5-তাস ♡ থাকলে 4♡ এবং না থাকলে 3NT bid হবে।

**2◇-response-এর Conventional ব্যবহার :**

1NT opening-এর পর 2♡ এবং 2♠ response-কে weak sign-off হিসাবে খেলার দুটি উদ্দেশ্য যথা, contractটি উন্নত পর্যায়ের করা এবং

বিপক্ষের প্রতিযোগিতার পথে বাধা সৃষ্টি করা। এই দুটি উদ্দেশ্যের প্রথমটি 2 ◇ weak sign-off response-এ পূর্ণ হয় কিন্তু বিপক্ষদলের bidding বিঘ্নিত করতে বিশেষ সহায়তা করে না অথচ এই response-এর মাধ্যমে নিজের হাতের দুর্বলতাকে বিপক্ষের কাছে প্রকাশ করা হয়। অর্থাৎ 2 ◇ response-এর কোন pre-emptive ফল নেই। সুতরাং এই response-কে sign-off হিসাবে না খেলে আমরা Sammuel M. Stayman-এর strong conventional response হিসাবে এখানে আলোচনা করব।

বিস্তারিত আলোচনার পূর্বে দুটি উদাহরণের মাধ্যমে 2 ◇ response-এর strong conventional ব্যবহারের প্রয়োজনীয়তা এবং পরিকল্পনাকে লক্ষ্য করা যাক :

| | | | | |
|---|---|---|---|---|
| North : | ♠K96 | ♡K64 | ◇2 | ♣AJ10865 |
| South : | ♠AQJ | ♡QJ5 | ◇A43 | ♣Q943 |

South 1NT open করার পর প্রচলিত পদ্ধতি অনুসারে বেশির ভাগ খেলোয়াড় North-এর হাতে 3NT raise করতে পারেন। অনেকে হয়ত প্রথমে 2♣ বলে পরে 3♣-এর মাধ্যমে পরিস্থিতিকে পরিস্কার করার চেষ্টা করবেন এবং সেক্ষেত্রেও final contract 3NT হবে এবং 3NT contract-এ opening lead একটি ◇ হওয়ার পর ♣-suit-এর সার্থক finesse না হ'লে ( West-এর হাতে ♣K না থাকলে ) contract পূর্ণ হওয়ার আশা খুব কম। অর্থাৎ 3NT contract পূর্ণ হওয়ার আশা শতকরা 50 ভাগ কারণ finesse হচ্ছে 50 শতাংশ সার্থক হওয়ার খেলা। কিন্তু এই 50 শতাংশ আশা নিয়ে 6♣ contract পূর্ণ হতে পারে। অর্থাৎ West-এর হাতে ♣K থাকলে 3NT contract পূর্ণ হবে ঠিকই কিন্তু সেক্ষেত্রে 6♣ contract করলে অনেক বেশি points পাওয়া যাবে। ♣-suit-এ finesse সার্থক না হ'লে ( East-এর হাতে ♣K থাকলে ) 3NT-এ খেলা হওয়ার আশা কম হ'লেও 5♣ contract নিশ্চিৎভাবে পূর্ণ হ'তে পারে। তাহলে কোন্‌টি final contract হওয়া উচিৎ—3NT, ♣-suit-এ slam না নিশ্চিৎ 5♣ contract? সুতরাং North-এর কী response হওয়া উচিৎ? এ সমস্যার সমাধান কোথায়?

| | | | | |
|---|---|---|---|---|
| North : | ♠K96 | ♡AK5 | ◇J109654 | ♣2 |
| South : | ♠AQJ | ♡QJ6 | ◇Q832 | ♣A63 |

প্রথম উদাহরণটির মত এ হাতেও South-এর 1NT opening-এরপর 3NT contract হওয়ার সম্ভাবনা খুব বেশি। তবে এক্ষেত্রে 3NT-এ খেলা হওয়ার সম্ভাবনা আদৌ নেই বলা যায় ( ♣ lead হ'লে ) কিন্তু 5 ◇-Contract-এ

খেলা পূর্ণ হওয়ার আশা করা যায় ( বিশেষ দুর্ভাগ্যজনক বিন্যাস না হ'লে )। তাহলে প্রশ্ন হ'ল, কোন্ bid-এর মাধ্যমে North-এর পক্ষে বলা সম্ভব যে 3NT-এ খেলার চেষ্টা করা ঠিক নয় এবং 5♢ contract করা যুক্তিযুক্ত ? এ সমস্যার সমাধান কোথায় ?

North-এর এই ধরনের হাতে অনেক খেলোয়াড়ের-ই অভ্যাস হ'ল 3NT bid করা। অর্থাৎ 10 points-এর হাতে কোন major suit-এ আগ্রহ না থাকলে এই সমস্ত খেলোয়াড়রা সচরাচর 3NT bid করে থাকেন। তাঁরা minor suit এর Contract-কে 3NT থেকে ঘৃণা করে থাকেন, ফলে অনেক minor-suit-এর নিশ্চিৎ game বা slam ছেড়ে 3NT-এ contract করেন— যে 3NT contract পূর্ণ হওয়ার সম্ভাবনা খুব কম থাকে। প্রচলিত পদ্ধতি অনুসারে NT-এ খেলার অনুপযুক্ত হাতে minor-suit-এ game বা slam-এর জন্য কতটা আশাবাদী হওয়া উচিৎ প্রকাশ করা সম্ভব নয়। সুতরাং আমাদের সময় হয়েছে উপরের উদাহরণের মত হাতে নতুনভাবে চিন্তা করার।

লক্ষ্য করলে বোঝা যায় উপরের উদাহরণ দুটিতে singleton suit-টিই হচ্ছে বিশেষ বৈশিষ্ট্য। অর্থাৎ এই singleton তাসটি NT contract পূর্ণ হওয়ার পথে প্রচণ্ড বিপদস্বরূপ হ'লেও minor suit contract-এ মূল্যবান সম্পদ হিসাবে পরিগণিত হয়েছে। Doubleton ছোট ছোট তাস থাকলে ঠিক অন্যরকম পরিস্থিতি হবে। অর্থাৎ সেক্ষেত্রে 3NT এবং minor-suit contract-এ suitটি সমান বিপদস্বরূপ হওয়ার ফলে final contract 3NT হওয়া উচিৎ কারণ কম tricks নিতে হবে।

সুতরাং হাতে কোন singleton সহ major suit-এ আগ্রহ না থাকলে minor-suit-এ game বা slam-এর চেষ্টা করা উচিৎ যদি opener-এর কাছে singleton suitটিতে কমপক্ষে double stopper না থাকে। Singleton suitটিতে opener-এর কাছে কোন stopper না থাকলে ( ছোট ছোট তিনটি তাস ) দুহাতে fittings খুব ভাল হয় এবং minor suit-এ slam হওয়ার সম্ভাবনা থাকে কারন এক্ষেত্রে points-এর কোন duplicacy হয় না ; অর্থাৎ কোন high card-ই মূল্যহীন হয় না। একটি উদাহরণ লক্ষ্য করলে ঘটনাটি পরিস্কার হবে :

North : ♠K65 ♡2 ♢KQ42 ♣AJ1063

South : ♠AJ8 ♡KQ6 ♢AJ98 ♣Q42

প্রচলিত পদ্ধতি অনুসারে South-এর 1NT-এরপর North 3NT raise করলে এ হাতে ভাল ফল পাওয়া যাবে কারণ 5♢ বা 5♣ Contract থেকে

3NT contract বেশি ভাল। কিন্তু South-এর 1NT bidটি যদি নিম্নরূপ হাতে হয়ে থাকে—

South : ♠AQ10 ♡543 ◇AJ98 ♣KQ4

তাহলে 3NT-এ খেলা হওয়ার কোন আশা নেই অথচ 6◇ বা 6♣ contract পূর্ণ হওয়া খুবই সহজ যদিও south-এর দ্বিতীয় হাতটিতে একটি point কম আছে। অর্থাৎ প্রথম হাতে south-এর ♡KQ এ 5-টি points NT contract-এ কাজে লাগবে কিন্তু suit contract-এ ( ♣ বা ◇-এ ) ♡KQ6 না হয়ে ♡543 হ'লেও চলবে ( সেক্ষেত্রে এই 5-টি points অন্য suit-এ থাকবে, যেমন south এর দ্বিতীয় হাতটি )। এই কারণে প্রথম হাতটি NT-এ খেলার উপযুক্ত কারণ দু'হাতে high card points এবং short suit points-এর duplicacy হয়েছে কিন্তু দ্বিতীয় হাতে কোন duplicacy না থাকার ফলে suit contract বেশি ভাল হবে।

এখন পর্য্যন্ত যে পদ্ধতি আলোচনা করা হয়েছে তাঁর সাহায্যে North-এর পক্ষে কোনপ্রকারেই জানা সম্ভব নয় south কোন্ হাতটি পেয়েছেন এবং তাঁর পক্ষে final contract-কে সঠিক যায়গায় নিয়ে যাওয়া অসম্ভব। এই সমস্ত ঘটনার সঠিক বিশ্লেষণের জন্য আমরা 2◇ response-কে weak sign-off হিসাবে না খেলে conventional, strong এবং game-forcing হিসাবে খেলতে পারি। লক্ষ্য করার বিষয় major suit-এ আগ্রহ থাকলে এই bid ব্যবহার না করে 2♣ stayman-এর সাহায্যে পরিস্থিতির মোকাবিলা করা সম্ভব। সুতরাং 2◇ convention ব্যবহার করতে হ'লে responder-এর হাতে যে কোন একটি suit-এ singleton বা void থাকবে কিন্তু major suit-এ আগ্রহ থাকবে না এবং কমপক্ষে 11 বা ভাল 10টি high card points থাকতে হবে কারণ bidটি game forcing. এই শর্তগুলি পূরণ হ'লে responder-এর হাতে একটি লম্বা minor suit বা দুটি minor suit থাকবে। যে কোন একটি শর্তের অবর্তমানে 2◇ conventional response করা কোন ক্রমেই উচিৎ নয়।

Conventional 2◇ response-এর উত্তরে opener তাঁর হাতের major suit-এ stopper অনুযায়ী ( suit-length নয় ) rebid করবেন। এই rebids গুলি নিম্নরূপ :

| Opener | Responder. |
|---|---|
| 1NT | 2◇ ( Conventional ) |

- ♡-suit-এ stopper, ♠-suit-এ stopper নেই—2♡ rebid.
- ♠-suit-এ stopper, ♡-suit-এ stopper নেই—2♠ rebid.
- দুটি major suit-এ stopper—2NT rebid.

Opener-এর এই rebids গুলিতে নিশ্চিৎ stopper ধরা হয়। 1NT opening bid-এ যেহেতু কমপক্ষে তিনটি suit-এ stopper থাকতে বাধ্য সুতরাং opener এর 2♡, 2♠, এবং 2NT-এর মধ্যে যে কোন একটি rebid হবেই। Opener-এর rebid-এরপর responder-এর কর্তব্য এবং পরবর্তী bidding আমরা উদাহরণের মাধ্যমে আলোচনা করব :

| Opener | Responder |
|---|---|
| 1NT | 2♢ |
| 2♠ | ? |

♠2 ♡962 ♢AKQ853 ♣Q102

**Bid 3NT.** 2♠ rebid-টি শুধু ♠-suit-এ stopper বোঝায়। অর্থাৎ opener-এর হাতে ♡-suit-এ কোন stopper নেই (সম্ভাব্য বা আংশিক stopper থাকতে পারে)। সুতরাং 3NT contract-এ ♡-suitটি নিঃসন্দেহে দুর্ভাগ্যজনক হ'তে পারে কিন্তু 5♢ contract-এ বেশি দুর্ভাগ্যজনক হবে।

♠653 ♡2 ♢AKQ852 ♣Q104

**Bid 3♢.** Opener-এর হাতে ♡-suit-এ honors নেই। সুতরাং তাঁর points গুলি ♠, ♢ এবং ♣-suit-এ হয়েছে। ফলে হাতটি NT-এ খেলার সম্পূর্ণ অনুপযুক্ত কিন্তু suit-এ খেলার পক্ষে খুব উপযোগী হবে এবং 3♢ bid করে হাতের minor suitটি বলা হ'ল। Bidটি game forcing হওয়ার ফলে pass হওয়ার কোন সম্ভাবনা নেই। এবার opener কী rebid করবেন তা আমরা একটু পরে দেখব।

♠653 ♡Q104 ♢AKQ852 ♣2

**Bid 3NT.** Opener-এর হাতে ♡-এবং ♣ suit-এ stopper না থাকা সম্ভব নয়। সুতরাং, ♣-suit-এ singleton থাকার ফলে opener-এর কিছু high card points (♣-suit-এ) এর ♢-contract-এ কোন মূল্য পাওয়া যাবেনা (♣A ছাড়া) অর্থাৎ points-এর duplicacy হওয়ার সম্ভাবনা বেশি। সেক্ষেত্রে 3NT contract বেশি ভাল হবে।

Opener-এর 2NT rebid এরপর responder-এর singleton-টি কোন minor suit-এ হ'লে তাঁর সমস্যার সমাধান হয় না। যেমন :

| Opener | Responder |
|---|---|
| 1NT | 2♢ |
| 2NT | ? |

♠K102 ♡QJ3 ♢2 ♣AJ10864

**Bid 3♣.** 3NT নয়। Opener-এর ♡ এবং ♠-suit-এ stopper-এর সাথে ♣-suit-এ ভাল points থাকলে ♢-suit-এ stopper নাও থাকতে পারে। সেক্ষেত্রে 3NT-এ খেলা হওয়ার সম্ভাবনা থাকবে না কিন্তু 5♣ বা 6♣-এ খেলা হওয়ার যথেষ্ট আশা থাকবে। এই 3♣ rebid-এর পর opener-এর ♢-suit-এ stopper থাকলে 3NT বলা উচিৎ এবং ♢-suit-এ কোন stopper না থাকলে তাঁর অন্য rebid হবে।

এবার Opener-এর rebid. Responder-এর দ্বিতীয় bid-টি 3NT না হ'লে opener-কে চিন্তা করতে হবে responder কী করতে চাইছেন। অর্থাৎ তাঁকে responder-এর singleton suit-টি সম্বন্ধে ধারণা অর্জনের চেষ্টা করতে হবে এবং সবসময় চেষ্টা করতে হবে যাতে 3NT level-এর মধ্যে rebid করা যায় অর্থাৎ partner-এর suit-কে support করতে হ'লে indirect ভাবে করা উচিৎ। যেমন :

| Opener | Responder |
|---|---|
| 1NT | 2♢ |
| 2♡ | 3♣ |
| ? | |

♠1062 ♡AQ4 ♢AQ6 ♣KJ104

**Bid 3♢.** Responder-এর singleton suit কোন্‌টি ? ♣-suit নয়, এবং ♡-suit-এ singleton হ'লে তাঁর 3NT rebid হওয়া উচিৎ ছিল। তাহলে ♠ বা ♢-suit-এ singleton হবে। ♠-suit-এ কোন stopper থাকলে (সম্ভাব্য stopper-ও হতে পারে) 2♠-rebid ক'রে (3♣-এর পরিবর্তে) opener-কে 3NT বলার জন্য অনুরোধ করা উচিৎ ছিল। সুতরাং responder-এর ♠-suit-টি singleton হওয়ার বেশি সম্ভাবনা। সেক্ষেত্রে ♣-suit-এ game বা slam-এর সম্ভাবনাকে যাচাই করার জন্য 3♢ bid ক'রে indirect support করা হ'ল। Responder-এর পরবর্তী bid-এ পরিস্থিতি সম্পর্কে পরিষ্কার ধারণা পাওয়া যাবে আশা করা যায়।

♠1062 ♡KQ5 ◇KQ62 ♣KQJ

**Bid 4♣.** Slam-এর বিশেষ আশা নেই। সুতরাং সরাসরি ♣-suit-এ game-এর জন্য invite করা হ'ল।

♠J864 ♡AQ6 ◇A52 ♣KQ3

**Bid 3NT.** এই bid-টি ♠-suit-এ সম্ভাব্য stopper বোঝায়। কারণ ♠ এবং ♡-suit-এ নিশ্চিৎ stopper থাকলে opener-এর প্রথম rebid-টি 2♡-এর পরিবর্তে 2NT হ'ত।

তিনটি bidding সম্বন্ধে একটু আলোচনার দরকার আছে :

1.

| Opener | Responder |
|---|---|
| 1NT | 2◇ |
| 2♡ | 2♠ |

2.

| Opener | Responder |
|---|---|
| 1NT | 2◇ |
| 2♡ | 2NT |

3.

| Opener | Responder |
|---|---|
| 1NT | 2◇ |
| 2♠ | 2NT. |

তিনটি bidding-এই responder-এর হাতে কোন একটি minor suit-এ singleton হবে। এক্ষেত্রে opener-এর নিম্নরূপভাবে বিশ্লেষণ করা উচিৎ :

1.

| Opener | Responder |
|---|---|
| 1NT | 2◇ |
| 2♡ | 2♠ |
| ? | |

2♡ rebid-এর পর responder 3NT বলতে পারেন নি। সুতরাং তাঁর হাতে ♡-suit-এ singleton হবে না এবং ♠-suit-এ singleton-এর প্রশ্ন নেই। ফলে তাঁর ♣ বা ◇-suit-এ singleton হতে বাধ্য। এমত অবস্থায় opener-এর কোন minor-suit bid করে partner-এর সাথে fit হওয়ার সম্ভাবনাকে যাচাই করা উচিৎ। যেমন :

| | | | | |
|---|---|---|---|---|
| Opener : | ♠Q5 | ♡AQ6 | ◇A982 | ♣KQ42 |
| Responder : | ♠K102 | ♡K93 | ◇3 | ♣AJ10763 |

| Opener | Responder |
|---|---|
| 1NT | 2 ◇ |
| 2 ♡ | 2 ♠ (1) |
| (2) 3 ♣ | 3 ♠ (3) |
| (4) 4 ◇ | 4 ♡ (5) |
| (6) 4 ♠ | 6 ♣ (7) |
| Pass. | |

(1) ♠-suit-এ stopper এবং একটি minor suit-এ singleton.

(2) Responder-এর minor-suit-টির সাথে fit করার চেষ্টা।

(3) ♣-suit-কে indirect-support অর্থাৎ singleton suit-টি হ'ল ◇. হাতের বিন্যাস সম্ভবতঃ 3-3-1-6. ♣-suit-এ singleton হ'লে 3♣ rebid-এর উপর responder 3 ◇ rebid করতেন। ♠-suit-টি দুবার বলা হ'লেও suit-bid হবে না কারণ 2 ◇ convention-এর মাধ্যমে বলা হয়েছে major suit-এ কোন আগ্রহ নেই।

(4) ◇-suit-এ A-টি বলা হ'ল, ♣-কে trump ধরে।

(5) ♡-suit-এর একটি honor প্রকাশ করে; opener এর হাতে ♠-suit-এ কোন honor আছে কিনা ( A-থাকা সম্ভব নয় ) খুঁজে পাওয়ার চেষ্টা।

(6) ♠Q ( বা K ) বলা হ'ল। ♠A প্রকাশ করে না কারণ তাহলে 2 ♡ rebid এর পরিবর্তে 2NT rebid হ'ত; নিজের হাতে ♠Kটি থাকার ফলে responder বুঝতে পারছেন opener এর হাতে ♠Qটি আছে।

(7) Final contract! Responder-এর আর বিশেষ কিছু জানার নেই। তিনি আশা করতে পারেন 6♣ contract সহজেই পূর্ণ করা যাবে কারণ opener-এর কাছে ♡AQ হ'তে বাধ্য। ♡AQ না হ'য়ে ◇AQ হ'লে সম্ভবতঃ তিনি বুঝতে পারতেন যে points-এর duplicacy হ'য়েছে এবং 4 ◇ bid না ক'রে 3NT-এ final contract করতেন।

2.

| Opener | Responder |
|---|---|
| 1NT | 2 ◇ |
| 2 ♡ | 2NT |

1নং bidding-টির সাথে তফাৎ হ'ল এক্ষেত্রে responder-এর হাতে ♠-suit-এ খুব ভাল stopper, ♡-suit-এ যে কোন একটি বড় তাস ( A, K বা Q ) এবং কোন একটি minor suit এ singleton হবে। সম্ভাব্য একটি bidding নিম্নরূপ হ'তে পারে :

| | | | | |
|---|---|---|---|---|
| Opener : | ♠Q84 | ♡AK4 | ◇AQ32 | ♣Q96 |
| Responder : | ♠AK2 | ♡Q53 | ◇K109864 | ♣2 |

| Opener | Responder |
|---|---|
| 1NT | 2◇ |
| 2♡ | 2NT (1) |
| (2) 3◇ | 3♠ (3) |
| (4) 4♡ | 4♠ (5) |
| (6) 6◇ | Pass. |

(1) ♠-suit-এ খুব ভাল তাস ( AQ, KQ, AK বা AJ হ'তে পারে ) এবং ♡-suit-এ A, K এবং Q-র মধ্যে যে কোন একটি।

(2) Responder-এর minor suit-টির সাথে fit করার চেষ্টা।

(3) ◇-suit-এ indirect support, অর্থাৎ singleton-টি হ'ল ♣-suit-এ।

(4) ♡-suit-এ ভাল points, অন্ততঃ AK, AQ, বা KQ. Responder-এর হাতে ♡Q-টি থাকার ফলে তিনি বুঝতে পারছেন opener-এর ♡AK আছে।

(5) ♠-suit-এ খুব ভাল তাস 2NT rebid-এই বলা হয়েছে। এবার ♠AK, AQ বা KQ বলা হ'ল। Opener এবার বুঝতে পারছেন responder-এর হাতে ♠AK, ♡Qxx, ♣-suit-এ singleton সহ লম্বা ◇-suit নিয়ে 2◇ response-টি করা হয়েছে।

(6) Final contract.

3নং bidding-টিতে তফাৎ শুধু একটি। এক্ষেত্রে responder-এর ♡-suit-এ stopper সহ একটি minor suit-এ singleton হবে। Opener-কে একই পদ্ধতিতে পরবর্তী bidding করতে হবে।

2◇ convention সমাপ্ত হবে না যদি একটি bidding আলোচনা করা না হয়। আপাত দৃষ্টিতে bidding-টির কোন অর্থ খুঁজে পাওয়া যায় না। যেমন :

| Opener | Responder |
|---|---|
| 1NT | 2◇ |
| 2NT | 3♣ |
| 3NT | 4◇ |
| ? | |

2NT rebid-এর পর ♡ বা ♠-suit-এ singleton হ'লে responder-এর 3NT বলা উচিৎ ছিল। সুতরাং 3♣ bid এ-কথাই প্রমাণ করছে যে responder-এর singleton-টি হ'ল ◇; কিন্তু Opener 3NT rebid-এর মাধ্যমে ◇-suit-এ stopper বলা সত্ত্বেও 4◇ bid-টির কী অর্থ হ'তে পারে ? এই bid-এর একটিই যুক্তিযুক্ত অর্থ হ'তে পারে যে responder-এর হাতে দুটি minor suit-এ কমপক্ষে ভাল 9 তাস (5-4) সহ slam-এর আগ্রহ আছে। সুতরাং opener-কে এক্ষেত্রে সম্ভব হ'লে indirect support করতে হবে। সাধারণতঃ এই bidding-এর পর final contract 6♣ বা 6◇ হওয়া উচিৎ (কমপক্ষে)।

**1NT opening-এর পর 3♡ এবং 3♠ response :**

কমপক্ষে 5-তাসের ভাল suit নিয়ে এই game forcing response-টি করা হয়। 5-তাসের ভাল suit না হ'লে প্রথমে 2♣ stayman করার পর 3♡ বা 3♠ বলা উচিৎ যদি game খেলার মত points থাকে। এই response-এর উত্তরে opener-কে কমপক্ষে তিন তাস support নিয়ে 4♡ বা 4♠ বলতে হবে। তিন তাস support না থাকলে তাঁর 3NT বলা উচিৎ। এই দুটি rebid-এর একটিও না ক'রে তিনি কোন নতুন suit-এ cue-bid-এর মাধ্যমে indirect support ও জানাতে পারেন। যেমন :

| | | | | |
|---|---|---|---|---|
| Opener : | ♠AK5 | ♡Q106 | ◇A984 | ♣KQ2 |
| Responder : | ♠64 | ♡AKJ95 | ◇K53 | ♣A86 |

| Opener | Responder |
|---|---|
| 1NT | 3♡ |
| (1) 3♠ | 4♣ (2) |
| (3) 4◇ | 4♠ (4) |
| (5) 5♣ | 6♡ (6) |
| (7) Pass. | |

(1) ♡-suit-এ indirect support.

(2) ♣-এর Ace.

(3) ◇-এর Ace.

(4) Bidding জিইয়ে রেখে Slam-এর আগ্রহ প্রকাশ করা হ'ল। 4♡ বলা হ'লে opener হয়ত pass করতে পারেন।

(5) ♣-suit-এ K.

(6) Final contract.

(7) O. K.

**I (ii). Weak No-trump :**

Opening bid 1NT হ'লে defender-দের খুব অসুবিধার মধ্যে পড়তে হয়। 16-18 points-এর হাত বেশি সংখ্যক পাওয়া যায় না বলে অনেক খেলোয়াড় 1NT bid-টিকে বেশি সংখ্যক ব্যবহারের উদ্দেশ্যে 13-15 বা 12-14 points-এর হাতে এই bidটি করা পছন্দ করেন। এই NT-কে **weak No-trump** বলে।

Strong no-trump-এর পরবর্তী সমস্ত response এবং rebids-এর ধারণাকে weak no-trump opening-এর পরও ব্যবহার করা সম্ভব। শুধু সবসময় মনে রাখতে হবে opener-এর হাতে কিছু points কম আছে। তবে এই NT-এরপর stayman-এর উন্নত ব্যবহার এবং 2◇ convention-কে ব্যবহার করা উচিৎ নয়। আমরা এখানে সংক্ষেপে weak no-trump bid আলোচনা করব।

13-15 points-এর balanced হাতে এই bidটি করা হয়। 5-3-3-2 বিন্যাস হ'লে 5-তাসের suitটি একটি minor suit হবে। অর্থাৎ 5-তাসের major suit নিয়ে weak 1NT opening করা হয় না। যেমন :

| | | | |
|---|---|---|---|
| ♠84 | ♡K105 | ◇KJ43 | ♣AQ93 |
| ♠Q94 | ♡K92 | ◇AJ6 | ♣KQ108 |
| ♠K63 | ♡K92 | ◇KJ1053 | ♣A6 |

এই তিনটি হাতেই weak 1NT opening bid করা যায় ; কিন্তু নিচের তিনটি হাতে কোন না কোন কারণে এই bidটি করা সম্ভব নয় ; যথা—

♠KJ2 ♡Q95 ◇AQ64 ♣862

12 points থাকার জন্য 1NT হবে না।

♠K32 ♡K10954 ◇AJ2 ♣K2

5-তাসের major থাকার জন্য 1♡ open হবে।

♠2 ♡K1052 AKJ64 ♣Q108

Singleton থাকার জন্য 1◇ open হবে।

**Responses :**

**Sign-off :—**

Weak 1NT opening-এরপর মিলিতভাবে 25 বা 26 points হওয়ার আশা না থাকলে 5-বা বেশি তাসের major suit-এ দুই এর level-এ এবং minor-suit-এ কমপক্ষে 6-তাস নিয়ে তিনের level-এ sign-off bid করা যায়। Minor-suit-এ দুই-এর level-এ sign-off bid খেলা হয় না কারণ একটু পরে আমরা দেখব 2♣ এবং 2◇ response-কে যথাক্রমে non-forcing এবং forcing stayman হিসাবে খেলা হয়। পরিশেষে, sign-off করার মত suit না থাকলে pass করা উচিৎ। একটি কথা মনে রাখা দরকার যে 1NT contractটি খেলার মত মনে হ'লে, অর্থাৎ কিছু সাহায্য করার মত points থাকলে, sign-off response করা ঠিক নয়। সাধারণতঃ 0-7 high card points-এর হাতে sign-off response করা হয়ে থাকে। কয়েকটি উদাহরণ নিয়ে দেওয়া হ'ল :

| Opener | Responder |
|---|---|
| 1NT | ? |
| ( 13-15 ) | |

♠92 ♡J82 ◇A963 ♣Q642

**Pass.** Opener এর 15 points হ'লেও মোট 22 points-এর বেশি হবে না, সুতরাং game-এর আশা করা যায় না এবং sign-off করার মত কোন 5-বা বেশি তাসের suit নেই। সবচেয়ে বড় কথা এ হাতে 1NT-এ খেলা করতে পারার যথেষ্ট সম্ভাবনা রয়েছে। সুতরাং sign-off-এর প্রশ্ন ওঠে না।

♠92 ♡QJ52 ◇K943 ♣J64

**Pass.** ♡-suit-এ খেলার ইচ্ছায় 2♣-stayman করা উচিৎ নয়, কারণ stayman করলে game-এর জন্য আগ্রহ বোঝাবে।

♠852 ♡64 ◇AJ864 ♣962

**Pass.** 2◇ response ক'রে sign-off করা সম্ভব নয় কারণ একটু পরে আমরা দেখব এই bid-কে forcing-stayman হিসাবে ধরা হয়।

♠QJ653 ♡43 ◇654 ♣432

**Bid 2♠.** Sign-off. এই bid এরপর opener pass-করতে বাধ্য।

♠543 ♡2 ◇654 ♣KJ10865

**Bid 3♣.** Sign-off. কমপক্ষে 6-তাস না হ'লে 3♣ বা 3◇ Sign-off bid করা যায় না।

**NT. Raises :**

Balanced হাতে কোন major suit-এ আগ্রহ না থাকলে responder-এর উচিৎ তাঁর points বুঝে সঠিক level-এ NT raise করা। যেমন :

| Opener | Responder |
|---|---|
| 1NT | ? |
| ( 13-15 ) | |

♠K62 ♡Q93 ◇AJ104 ♣J85

**Bid 2NT.** 10-11 points নিয়ে এই raiseটি করা হয়। Opener-এর 13 points বা খারাপ 14 points হ'লে এই bidটি pass করা উচিৎ। কিন্তু তাঁর ভাল 14 বা 15 points থাকলে 3NT বলতেই হবে।

♠K62 ♡K6 ◇AJ106 ♣Q1054

**Bid 3NT.** দুহাতে game খেলার জন্য প্রয়োজনীয় 26 points হচ্ছে।

♠K102 ♡AQ6 ◇AK6 ♣KJ52

**Bid 6NT.** কমপক্ষে 33 points হচ্ছে এবং 37 points হওয়ার আশা নেই।

**Suit-এ game খেলার পরিকল্পনা :**

একটি বা দুটি 4 বা বেশি তাসের major suit নিয়ে game-এর সম্ভাবনা থাকলে NT-এ খেলার চেয়ে suit-এ game খেলার সম্ভাবনাকে যাচাই করা উচিৎ। এ সম্বন্ধে আমরা **Precision system**-এ stayman-কে যে ভাবে ব্যবহার করা হয়েছে তা আলোচনা করব। এই stayman পদ্ধতি নিম্নরূপ :

**2♣ = Non-forcing stayman, 8-11 points.** এখানে non-forcing অর্থে game-এর জন্য forcing নয় বোঝায়। অর্থাৎ bidটি forcing,

কিন্তু final contractটি game-এর নিচে থেমে যেতে পারে। এই stayman-এর উত্তরে opener 4-তাসের কোন major suit থাকলে বলবেন। দুটি major-এ 4-তাস করে থাকলে ♡-suit প্রথমে বলবেন এবং কোন 4-তাসের major-suit না থাকলে তাঁকে 2 ◇ বলতে হবে।

2 ◇ = Forcing stayman, 12 বা বেশি points, game forcing. Opener তাঁর হাতের major suit ঠিক উপরোক্ত নিয়মানুসারে বলবেন এবং কোন major suit-এ 4-তাস না থাকলে তিনি কোন 5-তাসের minor suit বলতে পারেন। 5-তাসের কোন minor বা 4-তাসের major না থাকলে opener-এর rebid হবে 2NT.

লক্ষ্য করার বিষয় 2♣ stayman-এর উত্তরে opener কখনই 2NT rebid করতে পারেন না এবং 2 ◇ stayman-এর পর final contract কমপক্ষে game-এ পৌঁছতে হবে। Non-forcing stayman এবং তাঁর পরবর্তী rebids সম্বন্ধে লেখকের একটি পর্য্যবেক্ষণ নিম্নরূপ :

| Opener | Responder |
|---|---|
| 1NT | 2NT |
| ? | |

এক্ষেত্রে আমরা দেখেছি responder-এর 10-11 points-এর balanced হাত হবে এবং opener ভাল 14 বা 15 points নিয়ে 3NT bid করবেন। তাহলে—

| | Opener | Responder |
|---|---|---|
| (1) | 1NT | 2♣ |
| | 2♡ | 2NT |
| | ? | |

এবং

| | Opener | Responder |
|---|---|---|
| (2) | 1NT | 2♣ |
| | 2♠ | 2NT |
| | ? | |

এই দুটি bidding-এ opener কীভাবে rebid করবেন ? (1) নং bidding-এ responder-এর হাতে 4-তাস ♠-সহ 8-11 points এবং (2) নং

bidding-এ 4-তাস ♡-সহ 8-11 points হবে। Responder-এর হাতে 5-তাস ♠-না থাকলে 2♡ rebid-এর পর তিনি 2♠ bid করতে পারেন না (প্রচলিত নিয়মানুসারে)। এক্ষেত্রে opener-এর 15 বা ভাল 14 points থাকলে কী করা উচিৎ? Responder-এর 8-9 points হলে pass করা উচিৎ কিন্তু 10-11 points-এর হাতে 2♣ হয়ে থাকলে opener-কে এখন 3NT bid করতে হবে। সমস্যা হ'ল তাঁর পক্ষে responder-এর হাতে 8-9 points বা 10-11 points বোঝা সম্ভব নয় (প্রচলিত নিয়মানুসারে)। সুতরাং 15 points নিয়েও তাঁর পক্ষে 3NT বলা সম্ভব হবে না কারণ responder-এর 8-9 points হ'লে মোট 25 বা 26 points নাও হতে পারে। এই সমস্যার সমাধান প্রচলিত নিয়মানুসারে সম্ভব নয়। লেখকের সমাধান নিম্নরূপ:

10-11 points-এর হাতে কোন সমস্যা নেই কারণ 2♣-এরপর সহজেই responder 2NT rebid করতে পারবেন এবং opener তাঁর হাত বুঝে pass বা 3NT rebid করবেন। অর্থাৎ 10-11 points না থাকলে responder কখনই 2NT rebid করতে পারবেন না।

8-9 points-এর হাতের সমস্যা সমাধানের জন্য responder-এর হাতে কমপক্ষে 3-তাস ♠ থাকতে হবে। অর্থাৎ 4-তাস ♡ নিয়ে 2♣ stayman করতে হ'লে সাথে অন্ততঃ 3-তাস ♠ না থাকলে 8-9 points-এর হাতে চলবে না। এই শর্তসাপেক্ষে (2)নং bidding-এ responder-এর পক্ষে opener-এর 2♠ rebidটি pass করা সম্ভব। সেক্ষেত্রে 4-3 ♠-fit-এ খেলতে খুব অসুবিধা হবে না (8-9 points থাকলে)।

এই শর্তানুসারে (1)নং bidding-এর সমাধান হয় না। যেমন 4-তাস ♠ এবং 2-তাস ♡ নিয়ে 8-9 points-এর হাতে 2♣ করার পর opener 2♡ rebid করলে responder-এর পক্ষে 2NT rebid করা সম্ভব নয় (8-9 points-এর জন্য) এবং 5-তাস ♠-না থাকার জন্য প্রচলিত নিয়মানুসারে 2♠ rebidও হবে না। 2-তাস ♡-নিয়ে pass করাও যুক্তিযুক্ত নয় কারণ opener-এর 4-তাসের বেশি ♡-হবে না। এই সমস্যার সমাধানের জন্য 8-9 points-এর হাতে responder-কে 4-তাসের ♠ suit-এ rebid করার অধিকার দিতে হবে। অর্থাৎ 8-9 points-এর হাতে 4-তাস ♠ নিয়ে 2♣ stayman-এর পর opener-এর 2♡ rebid হ'লে responder 2♠ বলতে পারবেন যদি 3-তাস ♡ না থাকে। সেক্ষেত্রে opener 2NT rebid করতে সক্ষম হবেন বা 3-তাস ♠ নিয়ে pass করবেন।

Opener-এর rebid 2♢ হ'লে এই শর্তানুসারে responder-কে 4-তাস ♡ বা ♠-suit বলার অধিকার দেওয়া হল যদি তাঁর 8-9 points থাকে। সুতরাং সংক্ষেপে নিম্নরূপ শর্তগুলি ( লেখকের মতে ) 2♣ stayman করার সময় আরোপ করার দরকার আছে :

- 2♢ rebid হ'লে 8-9 points-এর হাতে responder 4-তাসের যে কোন major-এ bid করতে পারবেন।
- 2♡ rebid হ'লে 8-9 points-এর হাতে responder 4-তাসের ♠-suit বলতে বা 3-তাস ♡-নিয়ে pass করতে পারবেন।
- 8-9 points-এর হাতে কমপক্ষে 3-তাস ♠-না থাকলে 2♣-stayman করা চলবে না।
- 10-11 points-এর হাতে কোন সমস্যা নেই এবং major suit-টিতে fit না করলে responder 2NT bid করবেন।

কয়েকটি উদাহরণ লক্ষ্য করা যাক :—

| Opener | Responder |
|---|---|
| 1NT | ? |

♠94 ♡QJ63 ♢AJ52 ♣J42

**Pass.** ♡-suit-এ fit-এর জন্য 2♣-stayman করলে opener-এর 2♠ rebid-এরপর দু-তাঁস ♠ নিয়ে pass বা 8-9 points নিয়ে 2NT rebid করা সম্ভব নয়।

♠986 ♡QJ63 ♢AQ52 ♣32

**Bid 2♣.** 2♢ rebid হ'লে 2♡ rebid-এর মাধ্যমে 8-9 points বোঝান যাবে। 2♠-robid-কে pass করতে হবে এবং 2♡ rebid হ'লে হাতের মূল্য doubleton ♣-এর জন্য 1 point ধরে 10 points হওয়ার ফলে 3♡ invitational bid করা যাবে।

♠K1064 ♡104 ♢AJ5 ♣J942

**Bid 2♣.** 2♢ বা 2♡ rebid হ'লে 2♠ বলা যাবে। 2♠ rebid-কে raise করা যাবে।

♠94 ♡K1052 ♢KJ42 ♣K96

**Bid 2♣.** কমপক্ষে তিনতাস ♠ না থাকলেও 10 points থাকলে stayman করতে কোন অসুবিধা নেই কারণ opener-এর 2♠ rebid হ'লে 2NT বলা যাবে।

♠K984 ♡62 ◇K1062 ♣AQ3

**Bid 2◇.** Forcing stayman, 12 বা বেশি points. 2♠-rebid এরপর 4♠ এবং অন্য যে কোন rebid হ'লে 3NT বলতে হবে।

♠KJ63 ♡AQ762 ◇2 ♣QJ5

**Bid 2◇.** যে কোন major-suit-এ rebid হলে 4♡ বা 4♠ raise এবং 2NT, 3♣ বা 3◇ rebid হ'লে 3♡ ( forcing ) bid করতে হবে, যে bid কমপক্ষে 5-তাসের ♡-suit বোঝাবে। এবার দেখা যাক stayman-এরপর opener-এর কর্তব্য কী ?

| Opener | Responder |
|---|---|
| 1NT | 2♣ |
| ? | |

♠KJ5 ♡K62 ◇AQ942 ♣105

**Bid 2◇.** কোন major নেই। Responder এখন যে কোন rebid করুক না কেন, pass করতে হবে।

♠KJ52 ♡K62 ◇A942 ♣K4

**Bid 2♠.** Responder এখন 3♠ বললে 4♠ এবং 2NT বললে 3NT বলা যুক্তিযুক্ত।

Responder-এর 2◇ forcing-stayman হলে প্রথম হাতে 3◇ এবং দ্বিতীয় হাতে 2♠-rebid করতে হ'ত।

5-তাসের ভাল major-suit সহ game খেলার points থাকলে stayman না করে সরাসরি 3♡ বা 3♠ ( game forcing ) bid করা ভাল। যেমন :

| Opener | Responder |
|---|---|
| 1NT | ? |

♠AQ986 ♡K5 ◇A972 ♣104

**Bid 3♠.** Opener-এর 3-তাস ( বা বেশি ) ♠-থাকলে 4♠ এবং না থাকলে 3NT বলবেন। ভাল তিনতাস support এবং 15 points-এর হাত হ'লে তিনি কোন নতুন suit-এ rebid করে indirect support-ও করতে পারেন।

**বিপক্ষের প্রতিদ্বন্দ্বিতার পর response :**

16-18 points-এর strong NT opening-এরপর বিপক্ষীয় খেলোয়াড়

সাধারণতঃ কোন bid করতে ভয় পেলেও weak NT-এরপর তাঁরা হয়ত কোন bid বা double করতে পারেন। সেক্ষেত্রে responder-এর bid করার পদ্ধতি একটু পরিবর্তন করা দরকার।

Weak 1NT bidটি double হ'লে দুইএর level-এর যে কোন suit-response-কে sign-off ধরা হয় ( 2♣ এবং 2◇ response-কে এমত অবস্থায় stayman ধরা হবে না )। যে কোন 10 বা বেশি points-এর হাতে redouble করতে হবে।

Responder-এর ডানদিকের খেলোয়াড় কোন over call করলে double-কে penalty, jump না করে যে কোন suit bid-কে sign-off, বিপক্ষের suit-এ cue-bid-কে forcing-stayman এবং কোন suit-এ একটি jump bid-কে game forcing ধরা হয়। Jump করে কোন suit-এ bid করতে হ'লে কমপক্ষে 5-তাসের ভাল suit দরকার।

**II. 2NT Opening এবং Response :**

Balanced হাতে সব suit-এ নিশ্চিৎ stopper সহ 21-22 high-card points থাকলে সাধারণতঃ 2NT opening bid করা হয়। অনেকে 22-24 points-এর হাতে এই bidটি ক'রে থাকেন। তবে আমরা 21-22 points ধরে আলোচনা করব। 21-22 বা 22-24 যে points-ই হোক না কেন মূল পদ্ধতিতে কোন তফাৎ নেই। নিয়মমত সব suit-এ stopper থাকা দরকার হ'লেও মাঝে মাঝে একটি suit-এ কোন stopper না থাকলেও 2NT opening bid করার দরকার হ'তে পারে। যেমন :

♠AKJ ♡J6 ◇AQJ ♣AQ1098

পরবর্তী পরিচ্ছেদে দেখব হাতটিতে strong two-bid করা উচিৎ নয় এবং 1♣-opening-এরপর 4 points-এর হাতে partner pass-করলে game নষ্ট হওয়ার সম্ভাবনা বেশি। সুতরাং একটু ঝুঁকি নিয়ে 2NT open করা উচিৎ যদিও ♡-suit-এ কোন stopper নেই। এই opening bid-টি forcing নয়।

**Response :**

2NT opening-এর পর যে কোন suit bid-কে game forcing ধরা হয় এবং 3◇, 3♡ বা 3♠ বলতে হ'লে কমপক্ষে 5-তাসের ভাল suit সহ game খেলার মত points থাকা দরকার। 3♣-response-কে stayman হিসাবে আলোচনা করা হবে। Slam হওয়ার কোন আশা না থাকলে

responder-এর উচিৎ সাধারণতঃ 3NT-এ bidding শেষ বা pass করা। তবে অনেক সময় entry সমস্যার কথা চিন্তা করে কোন দুর্বল 5-তাসের major suit bid-করা বেশি প্রয়োজনীয় হ'তে পারে। যেমন :

| Opener | Responder |
|---|---|
| 2NT | ? |

♠J8642 ♡2 ◇J1053 ♣A98

Bid 3♠. 3NT নয়। 3NT Contract-এ এই হাতে entry-র সমস্যা হতে পারে। সুতরাং opener-এর কাছে তিনতাস ♠-থাকলে 4♠ contractটি বেশি ভাল হওয়ার আশা করা যায়।

**2NT Opening-এরপর Stayman :**

2NT Opening-এরপর 3♣ response-কে আমরা stayman হিসাবে আলোচনা করব। এই stayman করার সময় responder-কে মনে রাখতে হবে শুধুমাত্র 4-4 major fit-করার জন্য 3♣ bid করা উচিৎ নয়। অর্থাৎ slam-এর আশা না থাকলে ( যে কোন suit-এ ) stayman করা অযৌক্তিক। সুতরাং 3♣ response করতে হ'লে responder-এর হাতে কমপক্ষে 10টি high card points সহ কোন ruff করার ক্ষমতা থাকা দরকার।

এই stayman-এর উত্তরে opener তাঁর হাতের যে কোন 4-তাসের suit-এ rebid করবেন। একাধিক 4-তাসের suit থাকলে সবচেয়ে ছোট rank-টি প্রথমে বলবেন এবং একমাত্র 4-তাসের suit-টি ♣-হ'লে rebid হবে 3NT.

Slam level-এ major এবং minor suit-এ কোন তফাৎ নেই কারণ 12টি tricks নিতেই হবে। সেক্ষেত্রে যে কোন 4-তাসের suit-এ fit হ'লে slam হওয়ার সম্ভাবনা থাকে ( দুহাতে মোট কমপক্ষে 31 points হ'য়ে গেছে। এমত অবস্থায় suit fit হ'লে responder-এর short-suit points নিয়ে প্রয়োজনীয় 33 points হতে পারে ) এবং এই 4-তাসের suit bid-করা চলতে থাকবে যতক্ষণ না কোন suit-এ fit বা 3NT বা 4NT-এ contract হয়। ইতিমধ্যে যে কোন bid যে কোন খেলোয়াড় করুক না কেন তাঁর partner pass-করতে পারেন না। যেমন :

(1)

| Opener | Responder |
|---|---|
| 2NT | 3♣ |
| 3◇ | 3♡ |
| 3♠ | 3NT |
| Pass. | |

(2)

| Opener | Responder |
|---|---|
| 2NT | 3♣ |
| 3♡ | 3♠ |
| 3NT | 4♣ |
| 6♣ | Pass |

(1) নং bidding-এ opener-এর কাছে 4-তাস ♢ এবং 4-তাস ♠ আছে। 4-4-4-1 বিন্যাসে 2NT opening নিশ্চই করা হয়নি। সুতরাং opener-এর হাতে 4-4-3-2 বিন্যাস হবে এবং responder-এর কাছে 4-তাস ♣ থাকলেও লাভ নেই। (2) নং bidding-এ opener-এর কাছে 4-তাস ♡-আছে কিন্তু 4-তাস ♠ বা ♢ থাকা সম্ভব নয়। কারণ 4-তাস ♠ থাকলে তাঁর 3NT rebid না হয়ে 4 ♠ rebid হ'ত এবং 4-তাস ♢ থাকলে প্রথম rebidটি 3 ♡-এর পরিবর্তে 3 ♢ হ'ত। সুতরাং এক্ষেত্রে তাঁর 4-4-3-2 বিন্যাস হ'লে 4-তাস ♣-থাকতে পারে এই আশা করে responder 4 ♣ bid করলেন এবং opener 6 ♣ bid করে partner-এর ইচ্ছাকে পূরণ করলেন কারণ slam-এর ইচ্ছা না থাকলে responder কখনই ♣-suit-এ আগ্রহী হ'তেন না। এক্ষেত্রে opener-এর 4-তাস ♣-থাকবে। এই stayman-কে Baron- stayman বলে।

**Flint Convention :**

আমরা দেখলাম 2NT opening-এর পর তিনের level-এর যে কোন suit response-কে game forcing ধরা হয় এবং final contract কখনই game-এর নিচে থেমে যায় না। তাহ'লে নিচের হাত দুটিতে responder-এর কী করা উচিৎ যদি তাঁর partner 2NT open করেন ?

| | | | | |
|---|---|---|---|---|
| (1) | ♠543 | ♡J86543 | ♢642 | ♣2 |
| (2) | ♠1098654 | ♡42 | ♢54 | ♣653 |

দুটি হাতেই responder যদি pass করেন তাহলে opener-এর পক্ষে 2NT contract পূর্ণ করা প্রায় অসম্ভব হবে কারণ dummy-তে কোন entry না থাকার ফলে তাঁকে নিজের হাত থেকে প্রতিটি তাস খেলে বিপক্ষদলকে tricks দিতে হবে। অথচ প্রথম হাতে 3 ♡ এবং দ্বিতীয় হাতে 3 ♠ contract হ'লে পূর্ণ হওয়ার যথেষ্ট আশা করা যায় ( 4 ♡ বা 4 ♠-এ game খেলার আশা না করা ভাল, অন্ততঃ responder-এর দিক দিয়ে )। কিন্তু সমস্যা হল 3 ♡ বা 3 ♠ response করলে opener 3NT, 4 ♡ বা 4 ♠ বলবেন কারণ bid-টি game forcing. তাহ'লে এই হাতে তিনের level-এ final contract ( 3 ♡ বা 3 ♠ ) কীভাবে করা সম্ভব ? Flint convention-এর সাহায্যে এই সমস্যার সমাধান করা যায়। এই convention নিম্নরূপ :

উপরোক্ত দুটি হাতেই responder 3 ♢ response করবেন। এই 3 ♢ bid-টিকে Flint হিসাবে খেললে opener-কে 3 ♡ rebid করতে হবে এবং

প্রথম হাতে responder তখন pass করতে পারবেন কিন্তু দ্বিতীয় হাতে তাঁকে 3♠ বলতে হবে যে bidটি opener pass-করতে বাধ্য, কারণ game খেলার ইচ্ছা থাকলে responder সরাসরি 3♠ bid-করতে পারতেন।

Flint Convention-এর এই হ'ল মূল বক্তব্য। কিন্তু সময় সময় দেখা যায় opener-এর হাতে ♠ বা ♡-এ খুব ভাল fittings থাকলে তিনি game-এর নিচে final contract করা যুক্তিযুক্ত মনে করেন না। এক্ষেত্রে তাঁকে কোন forcing bid করতে হ'তে পারে। সুতরাং flint convention-এর সীমিত অর্থকে সংশোধন করে Extended flint convention-এর আলোচনা দরকার।

**Extended flint convention :**

ধরা যাক নিচের হাতটিতে 2NT open করার পর responder 3♢ flint করলেন। Opener-এর কী করা উচিৎ ?

♠A5 ♡AK106 ♢AQ9 ♣A1095

Partner-এর 6-তাস ছোট ছোট ♡-হলেই 4♡-এ খেলা হওয়ার যথেষ্ট সম্ভাবনা রয়েছে। কিন্তু opener 3♡ rebid করলে partner 6-তাস ছোট ছোট ♡ নিয়ে pass করবেন কারণ তাঁর flint করার উদ্দেশ্যই ছিল 3♡-এ final contract করা। তা'হলে partnerকে এই হাতে কীভাবে 4♡ bid করতে বলা সম্ভব যদি তাঁর suitটি ♡ হয় ? তা করতে হ'লে এক্ষেত্রে openerকে 3♠ rebid করতে হবে। মনে রাখতে হবে 3♢ flint-এর উত্তরে তিনি 3♡ rebid করতে বাধ্য ছিলেন। তাহলে তিনি 3♠ rebid করে partner-এর উদ্দেশ্যের পরিপন্থী কাজ করলেন কেন—একথা responder নিশ্চই চিন্তা করবেন এবং তাঁর পক্ষে বুঝতে কষ্ট হবে না যে opener 4♡-এ খেলতে ইচ্ছুক। সুতরাং responder ♡-suit থাকলে 4♡ bid করবেন এবং ♠-suit নিয়ে 3♢ flint করা হলে pass করবেন।

♠-suit-এ ভাল fittings থাকলে opener যথারিতি 3♡ rebid করবেন এবং responder-এর ♠-suit হ'লে তিনি 3♠ rebid করার পর opener সহজেই 4♠ বলতে পারবেন।

♠ এবং ♡ দুটি suit-এই ভাল fittings থাকলে, অর্থাৎ responder-এর যে কোন suit হোক না কেন game-এর সম্ভাবনা থাকলে. opener-কে 3NT rebid করতে হবে এবং 3♢ bidder এক্ষেত্রে ♡ বা ♠-এ game bid

করবেন। সুতরাং extended flint অনুসারে openerকে নিম্নরূপ ব্যবস্থা অবলম্বন করতে হবে :

- ♡-বা ♠-suit-এ বিশেষ support না থাকলে স্বাভাবিক 3♡ rebid করতে হবে। Responder-এর ♡-suit হ'লে pass করবেন কিন্তু ♠-suit নিয়ে 3◇ করা হ'লে তিনি 3♠ বলবেন, যে bidটি opener pass-করতে বাধ্য।
- ♠-suit-এ খুব ভাল support থাকলেও opener কে 3♡ rebid করতে হবে। Responder-এর ♡-suit হ'লে তিনি pass করবেন এবং সেক্ষেত্রে game নষ্ট হওয়ার কোন সম্ভাবনা নেই কারণ opener ♠-suit-এ game খেলায় আগ্রহী ছিলেন, ♡-suit-এ নয়। কিন্তু responder ♠-suit নিয়ে 3♠-rebid করলে opener-কে 4♠ বলতে হ'বে।
- ♡-suit-এ খুব ভাল support নিয়ে opener-কে 3♠ rebid করতে হবে ( 3♡ নয় )। Responder-এর suitটি ♡ হ'লে তাঁকে 4♡ বলতে হবে এবং pass করবেন যদি ♠-suit নিয়ে 3◇ flint করা হয়ে থাকে। Responder কখনই 4♠-bid করতে পারেন না।
- ♡ এবং ♠ দুটি suit-এই ভাল support নিয়ে opener 3NT rebid করবেন এবং responder তাঁর suitটিতে ( ♡ বা ♠ ) game bid করবেন।

তাহলে এখন প্রশ্ন হ'ল ◇-suit নিয়ে slam খেলার ইচ্ছা থাকলে responder-এর পক্ষে 3◇-bid এর মাধ্যমে ◇-suitটি প্রকাশ করা সম্ভব কি? এই convention অনুসারে হাতে ◇-suit নিয়ে slam-এর আশা থাকলে responder-এর কোন অসুবিধা হবে না। মনে রাখতে হবে slam-এর আশা না থাকলে ◇-suit বলার কোন দরকার হয় না কারণ 3NT-এ না খেলে 5◇-এ contract করার কোন যৌক্তিকতা নেই। তাহলে লক্ষ্য করা যাক ◇-suit হাতে নিয়ে responder কীভাবে তাঁর সমস্যা সমাধান করতে পারেন :

| Opener | Responder |
|---|---|
| 2NT | ? |

♠A53 ♡2 ◇KJ10652 ♣J104

**Bid 3◇.** Opener এখন flint ভেবে 3♡, 3♠ বা 3NT rebid করতে পারেন। 3♡ বা 3♠ rebid হ'লে responder-কে 3NT, এবং 3NT rebid-

এর পর 4◇ বলতে হবে। 3◇ flint-এ ( opener-এর দিক দিয়ে চিন্তা করলে ) responder-এর উদ্দেশ্য ছিল 3♡ বা 3♠-এ final contract করা। অর্থাৎ flint bidder-কে opener-এর সিদ্ধান্ত মেনে নিতে হবে ( সাধারণতঃ )। তা'হলে তাঁর 3NT বা 4◇ bid-এর উদ্দেশ্য কী? 3NT-এ খেলার ইচ্ছা থাকলে 3◇flint করার কোন দরকার ছিল না এবং 3NT contract-কে সম্মান প্রদর্শন না করে 4◇ bid-এর মাধ্যমে 5◇-এ খেলার ইচ্ছা প্রকাশ করাও যুক্তিহীন। সুতরাং responder-এর পরবর্তী 3NT বা 4◇ rebid দুটি তাঁর প্রাথমিক 3◇ flint-এর সাথে সামঞ্জস্যপূর্ণ নয়। নিয়ম হল flint-এর সাথে সঙ্গতি না রেখে পরবর্তী bid করলে responder-এর হাতে ◇-suit সহ slam-এর আশা থাকবে। তা না হ'লে এই অসঙ্গত bid-এর কোন অর্থ পাওয়া যায় না।

Flint-এর সাহায্যে two-suiter হাত প্রকাশ করাও সম্ভব। যেমন:

| | Opener | Responder | | Opener | Responder |
|---|---|---|---|---|---|
| (1) | 2NT | 3◇ | (2) | 2NT | 3◇ |
| | 3♡ | 4♡ | | 3♡ | 4♣ |

Responder-এর 4♡ এবং 4♣ bid দুটি 3◇ bid-এর সাথে সঙ্গতিহীন। সুতরাং তাঁর হাতে (1) নং bidding-এ ♡-এবং ◇ suit-এ কমপক্ষে 5-5 বিন্যাস সহ slam-এর আশা থাকবে এবং (2) নং bidding-এ ◇ এবং ♣-suit বোঝাচ্ছে।

**Texas Convention:**

আমরা দেখেছি NT bidder-এর কাছে সাধারণতঃ সম্ভাব্য stopper এবং tenace suit থাকা খুবই স্বাভাবিক এবং তাঁর হাতটি declarer হ'লে বাঁদিক থেকে opening lead এরপর বিশেষ সুবিধা হয়ে থাকে। যেমন:

♠AK4 ♡Q97 ◇K652 ♣AQ9

এই হাতটিতে 1NT open করার পর partner নিচের হাতটিতে 4♡ response করলেন—

♠86 ♡KJ10864 ◇873 ♣K2

এবং 18 points-এর হাতটি ◇Q lead-এর পর dummy হ'ল। এ অবস্থায় contract পূর্ণ হওয়ার বিশেষ আশা করা যায় না, কারণ বিপক্ষদল প্রথমেই তিনটি ◇-tricks পাওয়ার পর ♡A-র trick-টি নিশ্চই পাবেন। কিন্তু এই 4♡ contract-এ NT-এর হাতটি declarer হ'লে খুব সহজেই খেলা

পূর্ণ হওয়ার আশা করা যায় ( ♡A টি opener-এর ডান হাতে হ'লে opening lead একটি ♡-এরপর একই অবস্থা হওয়ার সম্ভাবনা রয়েছে )। সুতরাং উপরোক্ত হাত দুটিতে 4♡ contract হওয়া যুক্তিযুক্ত কিন্তু declarer NT bidder হ'লে বেশি ভাল ফলের আশা করা যায়। NT-এর হাতটি declarer হ'লে আর একটি সুবিধা পাওয়া যায়, অর্থাৎ বেশি points-এর হাতটি বিপক্ষদল দেখতে পান না এবং defence করার সময় তাঁদের পক্ষে কোন বাড়তি সুযোগ পাওয়া সম্ভব নয়।

**Texas convention**-এর উদ্দেশ্য হ'ল 1NT ( বা 2NT ) bidder-এর বেশি points-এর হাতটিকে declarer ক'রে ( 4♡ বা 4♠ contract-এ ) opening lead তাঁর বাঁদিক থেকে পাওয়া। এই convention অনুসারে responder-কে সরাসরি 4♡ বা 4♠ না বলে যথাক্রমে 4◇ এবং 4♡ বলতে হবে। অর্থাৎ উপরোক্ত হাতটিতে responder সরাসরি 4♡ না বলে 4◇ বলবেন এবং opener 4♡ bid করে declarer হবেন। Responder-এর suit-টি ♠-হ'লে তাঁকে 4♡ বলতে হবে এবং opener 4♠ বলবেন।

এই Texas convention-এর একটি ভিন্নরূপ আছে, যাঁর নাম **South African Texas.** এই convention-এর ও একই উদ্দেশ্য কিন্তু এক্ষেত্রে 4♣ এবং 4◇ response-এর মাধ্যমে opener-কে যথাক্রমে 4♡ এবং 4♠ bid করতে অনুরোধ করা হয়। এই Texas খেললে 4♣ bid-টিকে Gerber Ace-asking bid ( পরে আলোচিত হবে ) হিসাবে ব্যবহার করা সম্ভব নয় কিন্তু সাথে সাথে অন্য একটি সুবিধাও পাওয়া সম্ভব। অর্থাৎ game level-এর মধ্যে থেকে opener-এর পক্ষে partner-এর suit-এ indirect support করা সম্ভব। যেমন :

| (1) | Opener | Responder | (2) | Opener | Responder. |
|---|---|---|---|---|---|
| | 1NT | 4♣ | | 1NT | 4◇ |
| | 4◇ | ? | | 4♡ | ? |

(1) নং-এ 4♣ বলে opener-কে 4♡ bid করতে বলা হয়েছিল। সুতরাং তাঁর 4◇ bid-টি নিশ্চই ♡-suit-এ indirect support হবে। একই ভাবে (2) নং bidding-এ 4♡ rebid-টি ♠-suit-এ indirect support বোঝাবে কারণ 4◇ bid এরপর opener-এর 4♠ bid করা উচিৎ ছিল।

South African Texas convention-টি খুব সতর্ক খেলোয়াড় ছাড়া

ব্যবহার করা উচিৎ নয় কারণ কোন একজন খেলোয়াড়ের একটু ভুল হ'লে তাঁর খুব ভালরকম খেসারত দিতে হতে পারে।

**Jacoby transfer bids :**

1NT opening-এরপর 2♡ বা 2♠ sign-off-response-এও উপরোক্ত সমস্যা দেখা দেয়। অর্থাৎ বেশি points-এর হাতটি dummy হওয়ার ফলে বিপক্ষদলের defence করতে সুবিধা হয় এবং opening lead-এর সুবিধা পাওয়া যায় না। এই কারণে সরাসরি 2♡ বা 2♠-এ sign-off না করে Jacoby transfer অনুসারে responder-কে যথাক্রমে 2◇ এবং 2♡ বলতে হবে। অর্থাৎ Texas-এর ছোট সংস্করণ এই Jacoby transfer bid. 2◇ এবং 2♡ response-এর উত্তরে opener-কে যথাক্রমে 2♡ এবং 2♠ বলতে হবে। লক্ষ্য করার বিষয় 1NT opening-এরপর Jacoby transfer খেলা হ'লে 2◇ response-কে conventional bid হিসাবে ধরা সম্ভব হবে না।

**III. 3No-trump opening এবং response :**

25-26 high card points এবং balanced হাত হ'লে অনেকে 3NT opening bid ক'রে থাকেন। কিন্তু এই হাতকে প্রথমে 2♣ ( Artificial strong ) bid ক'রে পরে **3NT** rebid-এর মাধ্যমে বলা সম্ভব ( এ সম্বন্ধে পরবর্তী পরিচ্ছেদে আলোচনা হবে )। সুতরাং আমরা এখানে **3NT** opening bid-কে **Gambling 3NT** হিসাবে আলোচনা করব।

Gambling 3NT opening bid করতে হ'লে solid আট তাসের যে কোন একটি minor suit থাকবে এবং হাতে অন্য কোন A, K বা Q থাকবে না। Suitটি অন্ততঃপক্ষে AKQJxxxx হতে হবে। অর্থাৎ এই bid-এর উদ্দেশ্য হ'ল বিপক্ষদলকে কোন রকম প্রতিযোগিতার সুযোগ না দিয়ে নিজেদের একটি game ( 3NT-এ ) বা part-এর ( 4♣ বা 4◇-এ ) চেষ্টা করা।

তিনটি suit-এ stopper থাকলে partner এই bidটি pass করবেন। সঠিক stopper না থাকলে ( তিনটি suit-এ ) তাঁকে 4♣ উদ্ধারকারী (rescue) bid করতে হবে এবং opener-এর ♣-suit নিয়ে 3NT হ'লে তিনি pass করবেন না হ'লে 4◇ বলবেন।

4♣ উদ্ধারকারী bid না করে responder 4◇ bid-এর মাধ্যমে opener-এর singleton বা void suitটি জানার চেষ্টা করতে পারেন। এক্ষেত্রে opener ♣, ♡ বা ♠-এ singleton ( বা void ) হ'লে যথাক্রমে 5♣, 4♡ এবং 4♠

বলবেন এবং ◇-suit-টি singleton হ'লে তাঁকে 4NT বলতে হবে। লক্ষ্য করার বিষয়, আট তাসের একটি suit থাকার জন্য তাঁর হাতে অন্য যে কোন একটি suit এ singleton বা void থাকতে বাধ্য।

### 1NT Opening এরপর রক্ষণাত্মক ডাক ( Defensive bids ):

1NT opening হ'লে ( বিশেষতঃ strong 1NT ; 16-18 ) বিপক্ষদলের যে কোন bid একটু ঝুকিপূর্ণ হতে বাধ্য। আমরা পরে দেখব যে 1NT bid-কে take-out double করা সম্ভব নয়, অর্থাৎ double করে partner-এর কাছ থেকে কোন suit bid প্রত্যাশা করা যায় না। ফলে double-কে penalty হিসাবে ধরা হয়। তাহ'লে প্রতিপক্ষের 1NT opening-এর পর নিজেদের কোন রকম রক্ষণমূলক bid দেওয়া কি সম্ভব নয়?

বেশিরভাগ হাতে সম্ভব নয়! দুরকম হাতে 1NT opening-এরপর বিপক্ষদল হিসাবে প্রতিযোগিতা করা সম্ভব। যেমন:

- একটি লম্বা suit-এর হাতে ( কমপক্ষে 6-তাস )।
- কোন two-suiter হাতে ( 5 – 5 বা 6 – 5 বা বেশি ভাল বিন্যাসের হাত )।

মনে রাখতে হবে কিছু high card points থাকলেই 1NT-এরপর over call করা কোনমতেই যুক্তিযুক্ত নয় কারণ তাতে যথেষ্ট বিপদের সম্ভাবনা থাকে এবং কোন বিপদ না হ'লেও বিপক্ষদলকে নিজের হাত সম্বন্ধে বেশ কিছু খবর দেওয়া হয়। এযাবৎ two-suiter হাতকে বোঝানর জন্য যে সমস্ত পদ্ধতির ব্যবহার হয়েছে সেগুলি নিম্নে আলোচনা করা হচ্ছে:—

### Landy Convention:

এই Convention অনুসারে প্রতিপক্ষের 1NT opening-এর পর কোন খেলোয়াড় দ্বিতীয় বা চতুর্থ অবস্থানে 2♣ bid-এর মাধ্যমে দুটি major suit-এ কমপক্ষে 5—4 তাস বুঝিয়ে থাকেন। হাতের points কম বা বেশি হতে পারে। এ সম্বন্ধে rebid-এর সময় অবস্থা বুঝে ব্যবস্থা গ্রহণ করতে হবে। এই convention-কে অনেকে defensive stayman ও ব'লে থাকেন।

এই bid-এর উত্তরে partner তাঁর হাতের ভাল major suit-টি bid করবেন। ভাল points থাকলে তিনি কোন major suit-এ jump bid-ও করতে পারেন, তবে সব সময় মনে রাখতে হবে strong 1NT-এর পরে বিপক্ষদল হিসাবে game-এর জন্য খুব আশাবাদী না হওয়া ভাল।

| | North | East | South | West |
|---|---|---|---|---|
| (1) | 1NT | 2♣ | Pass | ? |
| (2) | 1NT | Pass | Pass | 2♣ |
| | Pass | ? | | |

দুটি bidding এই 2♣ bidটি হ'ল Landy convention অর্থাৎ partnerকে তাঁর হাতের ভাল major suitটি bid করতে বলা হচ্ছে। নিচের দুটি হাতই এই bid-এর উপযুক্ত —

| | | | |
|---|---|---|---|
| ♠QJ1065 | ♡KJ97 | ◇2 | ♣QJ4 |
| ♠KQ962 | ♡AJ764 | ◇A | ♣62 |

**Astro Convention :**

এই convention অনুসারে প্রতিপক্ষের 1NT opening-এর পর 2♣ bid করা হয় ♡ এবং যে কোন একটি minor suit-এ কমপক্ষে 5-4 বিন্যাস বোঝানর জন্য। এই ধরণের বিন্যাসের একটি suit ♠ হ'লে ( এক্ষেত্রে ♠ এবং যে কোন অন্য suit হতে পারে ) 2◇ bid করা হয়।

এই bid-এর পর response করতে কোন অসুবিধা নেই। কারণ partner-এর প্রথম চেষ্টা হবে ♡ বা ♠ suit-এ খেলার চেষ্টা করা। এই দুটি suit-কে কোন মতেই মেনে নেওয়া সম্ভব না হ'লে তাঁকে সবচেয়ে কম level-এ যে কোন একটি bid করে partner-কে সিদ্ধান্ত নেওয়ার জন্য অনুরোধ করতে হবে।

**Ripstra & Sharples Convention :**

এই convention ব্যবহার করতে হ'লে হাতে তিনটি suit-এ ভাল support থাকা দরকার এবং major suit-এ কমপক্ষে 4-4 না থাকলে এই convention ব্যবহার করা সম্ভব নয়। অর্থাৎ হাতের বিন্যাস নিচের যে কোন একটি হতে হবে—

| ♠ | ♡ | ◇ | ♣ | ♠ | ♡ | ◇ | ♣ |
|---|---|---|---|---|---|---|---|
| 4 | 4 | 4 | 1 | 4 | 5 | 0 | 4 |
| 4 | 4 | 1 | 4 | 5 | 4 | 0 | 4 |
| 4 | 4 | 0 | 5 | 4 | 5 | 4 | 0 |
| 4 | 4 | 5 | 0 | 5 | 4 | 4 | 0 |

এই আটটি বিন্যাসের যে চারটিতে ♣-suit আছে সে হাতে 2♣ এবং

♢-suit নিয়ে চারটি হাতে 2♢ bid করতে হবে ( প্রতিপক্ষের 1NT opening-এর পর )।

এই bid-এর পর partner-এর পক্ষে যে কোন একটি suit পছন্দ করতে অসুবিধার কারণ নেই। এক্ষেত্রে কোন উৎসাহব্যঞ্জক response করতে হ'লে তিনি singleton বা void suit-টিতে response করতে পারেন ( অর্থাৎ 2♣ এবং 2♢-এর পর যথাক্রমে 2♢ এবং 3♣ )।

**Cansino Convention :**

এই convention অনুসারে major two-suiter হাতে 2♢ এবং three-suiter হাতের একটি suit ♣ হ'লে 2♣ বলা হয়।

উপরোক্ত চারটি convention পর্য্যালোচনা করলে দেখা যায় Landy convention-এ একমাত্র major two-suiter ছাড়া অন্য কোন two-suiter হাতে প্রতিযোগিতা করা সম্ভব নয়। Astro-convention-এর কিছু অসুবিধা আছে ; যেমন—2♣ bid-এর পর partner-এর পক্ষে ♡-suit-এ কোনমতেই খেলা সম্ভব না হ'লে তিনি বুঝতে পারেন না Astro হাতের minor-suit কোন্‌টি বা 2♢ bid-এর পর ♠-suit-কে মেনে নেওয়া সম্ভব না হ'লে বাকি তিনটি suit-এর মধ্যে কোন্‌টি partner-এর হতে পারে এ সম্বন্ধে সঠিক ধারণা করা কষ্টকর। Partner-এর হাতের দ্বিতীয় suitটি খুঁজতে চেষ্টা করলে বেশির ভাগ সময় বিপদ হ'তে পারে। Ripstra convention ব্যবহার করলে কোন অসুবিধা নেই কিন্তু এরকম হাত সংখ্যায় খুব কম পাওয়া যায়। অর্থাৎ Ripstra ব্যবহারের বিশেষ সুযোগ পাওয়া যায় না। Cansino-র 2♣ bid-টিতে Ripstra-র মত সুযোগের অভাব হয়ে থাকে এবং major two-suiter বলার জন্য 2♢ bid ব্যবহারের ফলে যে কোন two-suiter হাতে প্রতিযোগিতা করা সম্ভব হয় না।

বস্তুতঃ প্রতিপক্ষের 1NT opening-এর পর প্রতিযোগিতা করতে হ'লে two suiter হাতে বেশি সুবিধা হ'য়ে থাকে এবং এই হাত three-suiter থেকে বেশি পাওয়া যায়। উপরোক্ত convention-গুলি যে কোন two-suiter হাতকে সার্থকভাবে প্রকাশ করতে পারে না। যে কোন two-suiter হাতকে সার্থকভাবে প্রকাশের জন্য আমি একটি পদ্ধতি চিন্তা ক'রে যে সিদ্ধান্তে উপনিত হয়েছি তা নিম্নরূপ। আমি দৃঢ়তার সঙ্গে আশা করতে পারি এই পদ্ধতি অনুসরণ করলে প্রতিপক্ষের 1NT opening-এর পর সার্থকভাবে মাঝে-মাঝেই প্রতিযোগিতা করা সম্ভব হবে।

Two-suiter হাত 6-প্রকার হ'তে পারে এবং 1NT opening-এর পর নিচের 6-টি bid-এর মাধ্যমে প্রতিটি হাতকে প্রকাশ করা যাবে :

| বিন্যাস | Bid |
|---|---|
| Major two-suiter-( ♠ এবং ♡ ) ··· ··· | 2♡ |
| Minor two-suiter-( ♣ এবং ◇ ) ··· ··· | 2NT |
| কাল তাসের two-suiter ( ♣ এবং ♠ ) ··· ··· | 2♣ |
| লাল তাসের two-suiter ( ◇ এবং ♡ ) ··· ··· | 2◇ |
| Spades এবং diamond two suiter ( ♠ এবং ◇ ) | 2♠ |
| Hearts এবং clubs two-suiter ( ♡ এবং ♣ ) | 2♣ |

লক্ষ্য করার বিষয় 2♣ bid-এ ♣-♠ এবং ♣-♡-এ two-suiter হাত প্রকাশ করে। সুতরাং 2♣ bidএর পর partner-এর পক্ষে কোনমতেই ♣-suit-এ খেলা সম্ভব না হ'লে ( ♣-suit-এ singleton বা void থাকলে ) তিনি 2♡ bid করবেন এবং 2♣-bidder ♡-suit নিয়ে pass করবেন। কিন্তু ♠-suit নিয়ে 2♣-bidটি হয়ে থাকলে এখন তিনি 2♠ বলবেন এবং contract উন্নত পর্য্যায়ের হতে বাধ্য।

2NT bidটি করার সময় একটু সতর্কতা অবলম্বন করা দরকার। অর্থাৎ V-অবস্থায় এই bidটি ভাল points এবং বিন্যাস না হ'লে করা উচিৎ নয় এবং হাতের বিন্যাস NV অবস্থায় ও কখনই 5-5-এর চেয়ে খারাপ হবে না।

সুতরাং NT openings-কে আমরা একনজরে নিম্নরূপভাবে দেখতে পারি :

I. **Strong 1NT**=16-18 points, balanced হাত, কমপক্ষে তিনটি suit-এ stopper, non-forcing opening bid.

**Responses :**

2♣ = Stayman Convention.

2◇ = Sign-off বা Conventional bid হিসাবে খেলা যায়। তবে conventional হিসাবে খেললে বেশি ভাল ফল পাওয়া যেতে পারে।

2♡, 2♠ = Weak sign-off bid. Jacoby transfer খেলা হ'লে 2◇ এবং 2♡ response-কে যথাক্রমে 2♡ এবং 2♠-এ transfer ধরা হয়। Jacoby transfer খেললে 2◇ response-কে strong conventional হিসাবে খেলা সম্ভব নয়।

2NT = 8-9 points, কোন major suit-এ আগ্রহ নেই। Invitational bid. 17 বা 18 points নিয়ে opener 3NT বলবেন।

3♣, 3♢ = Weak sign-off bid. কমপক্ষে 6-তাসের suit.

3♡, 3♠ = কমপক্ষে 5-তাসের ভাল suit ; Game forcing ; opener কমপক্ষে তিন তাস support নিয়ে 4♡ বা 4♠ বলবেন, না হ'লে 3NT rebid করবেন। ভাল তিন তাস ( বা বেশি ) support নিয়ে indirect support-ও করতে পারেন।

3NT = 10-13 points, opener-কে pass করতে হবে।

4♣, 4♢ = South African Texas খেলা হ'লে যথাক্রমে 4♡ এবং 4♠-এ transfer.

4♢, 4♡ = Texas খেলা হ'লে যথাক্রমে 4♡ এবং 4♠-এ transfer

4♡, 4♠ = কোন transfer bid না খেলা হ'লে sign-off bid.

II. 2NT opening = 21-22 points, balanced হাত, সব suit-এ stopper. Non-forcing opening.

**Responses :**

3♣ = Stayman. Opener যে কোন 4-তাসের suit ছোট rank থেকে বলবেন। একমাত্র 4-তাসের suit ♣-হ'লে 3NT বলবেন।

3♢ = Flint Convention.

3♡, 3♠ = কমপক্ষে 5-তাসের suit, game forcing.

3NT = Sign-off.

4♣, 4♢ = South African Texas.

4♡, 4♠ = Sign-off.

III. 3NT opening = Gambling ; solid আট তাসের যে কোন একটি minor suit থাকবে কিন্তু হাতে অন্য কোন A. K. বা Q থাকা উচিৎ নয়।

**Responses :**

Responder তিনটি suit-এ stopper নিয়ে slam-এর আশা না থাকলে pass করবেন। প্রয়োজনীয় stopper না থাকলে তাঁকে 4♣ উদ্ধারকারী bid করতে হবে যে bid-কে opener ♣-suit নিয়ে pass করবেন কিন্তু ♢-suit নিয়ে 3NT open হয়ে থাকলে এখন তিনি 4♢ বলবেন।

—: ♠ : ♡ : ♢ : ♣ :—

## ষষ্ঠ পরিচ্ছেদ

### Suit-এ two-bids এবং Responses

আমরা দেখেছি কোন suit-এ একটি দিয়ে opening bid-কে (1♣, 1♢, 1♡ এবং 1♠) responder 6-points-এর কম হাতে pass করতে পারেন যেহেতু bidটি forcing নয় এবং pass করার ফলে game নষ্ট হওয়ার সম্ভাবনা কম কারণ opener এর কাছে 20 (21) points-এর বেশি থাকে না। কিন্তু opener-এর কাছে সময় সময় একার হাতেই game বা প্রায় game খেলার মত তাস থাকে। যেমন:

♠AKQ642 ♡AK2 ♢AKQ ♣2

Dealer বা opener হিসাবে এই হাতে 1♠ open করা কোন মতেই উচিৎ নয় কারণ partner কোন response করার মত হাত না পেলে pass করবেন এবং game নষ্ট হয়ে যাবে। আবার 4♠-open করাও যুক্তিযুক্ত নয় কারণ partner-এর ভাল হাত হ'লে L. S বা G. S. bid করা সম্ভব হবে না—যেহেতু তাঁর পক্ষে কোন bid করার সুযোগ থাকছে না এবং আমরা পরে দেখব এ ধরণের jump করে opening সাধারণত: দুর্বল হাতে করা হয়ে থাকে যাঁকে বলে pre-emptive bids.

ব্রীজ্ খেলার জনক Ely Culbertson-এর আমলে উপরের হাতটিতে 2♠ opening bid করা হ'ত। অর্থাৎ যে কোন suit-এ দুই দিয়ে opening bid-কে forcing (প্রায় game forcing) ধরা হ'ত। কিন্তু দিন যত এগিয়ে যায় প্রতিটি স্তরে উন্নতি অনিবার্য্য কারণ গবেষকরা প্রতিদিন খেলাটিকে উন্নত থেকে উন্নততর করার কাজে ব্যস্ত আছেন। এরকম এক শুভ দিনে গবেষকরা দেখলেন হাত খুব বড় হ'লে (উপরের মত) অর্থাৎ একার হাতে game বা প্রায় game খেলার মত হাতে প্রথমেই স্বাভাবিক suitটি (উপরের উদাহরণে ♠) বলার বিশেষ দরকার হয় না এবং তাঁরা এই সমস্ত হাতে 2♣ artificial bid দিয়ে open করার যৌক্তিকতা একসঙ্গে মেনে নিলেন। শুরু হ'ল artificial 2♣ opening-এর যুগ।

আজকের দিনে বেশির ভাগ খেলোয়াড় উপরোক্ত হাতে 2♣ open করা

পছন্দ করেন ( অনেকে অবশ্য এখনও সমস্ত two-bids-কে forcing খেলে থাকেন )। এই 2♣ bid-এর বিশেষ সুবিধা হ'ল 2♦, 2♥ এবং 2♠ bid-কে weak-two না হয় strong Acol-two হিসাবে ব্যবহার করা সম্ভব। অর্থাৎ two-bids-এর অর্থকে শুধুমাত্র strong অর্থের মধ্যে সীমাবদ্ধ না রেখে এই bid-এর কার্য্যকরী ক্ষমতাকে প্রসারিত করা সম্ভব যদি 2♣-bid-কে artificial strong (forcing) হিসাবে ধরা হয় এবং আমরা এখানে এইভাবে two-bids-কে আলোচনা করব। সুতরাং আমাদের আলোচ্য two-bids নিম্নরূপ :

Opening bid 2♣ = Forcing bid, strong হাত।

Opening bid 2♦, 2♥ = Weak bid বা strong Acol-bids.
এবং 2♠

**2♣ Opening ; Strong এবং Artificial :**

এই bid-টি artificial, অর্থাৎ ♣-suit থাকা না থাকার সাথে bid-টির কোন সম্পর্ক নেই ( ♣-suit-এ void-ও হ'তে পারে )। একার হাতে game বা প্রায় game খেলার মত তাস থাকলে এই opening bid-টি করা হয়। এই bid-এর পর দুই partner-ই bid করতে থাকবেন যতক্ষণ না final contract কম পক্ষে game-এ করা হয় কারণ 2♣ opening bid-টি প্রায় game forcing, ( দুটি ক্ষেত্রে final contract game-এর নিচে থেমে যেতে পারে )।

এই opening bid করতে হ'লে balanced হাতে কমপক্ষে 23টি high card points থাকা দরকার। Unbalanced হাতে high card points কম হতে পারে, তবে কখনই 17 points-এর কম হওয়া উচিৎ নয়। সাধারণতঃ 2♣ bid-এর জন্য কমপক্ষে 5-টি quick-tricks থাকা দরকার। কয়েকটি উদাহরণ নিম্নে দেওয়া হ'ল :

♠QJ5 ♥AK6 ♦AQJ4 ♣AQ2

**Bid 2♣.** পরবর্তী bid হবে 2NT ( বা 3NT ).

♠AKQ106 ♥J4 ♦AK92 ♣AQ

**Bid 2♣.** পরবর্তী bid ♠ suit-এ হবে।

♠2 ♥AKQ1084 ♦AK64 ♣A2

**Bid 2♣.** পরবর্তী bid ♥-suit-এ হবে।

♠KQJ106543 ♥A2 ♦AQ4 ♣—

**Bid 2♣.** ♣-suit থাকা নাথাকার সাথে bid-টির কোন সম্পর্ক নেই।

♠KQJ106543 ♡A2 ◇QJ4 ♣—

**Bid 1♠** ; 2♣ নয়। খুব কম high-card points-এর হাতে 2♣ open করা উচিৎ নয় যদিও হাতটি প্রায় game খেলার মত।

**Response এবং Rebid :**

Responder-কে একটি কথা মনে রাখতে হবে যে হাত যত খারাপই হোক না কেন একটি response করতে হবে, কারণ 2♣ bidder-এর কাছে একটিও ♣ না থাকতে পারে এবং pass করার ফলে game নষ্ট হওয়ার যথেষ্ট সম্ভাবনা থাকে। দুরকম response হতে পারে Negetive এবং Positive. যে কোন 0—6 points-এর হাতে একটিও quick trick না থাকলে 2◇ negetive response করা হয়। 2◇ ছাড়া যে কোন response-কেই positive ধরা হয়। Positive no-trump response-এর নিম্নরূপ অর্থ ধরা হয় :

Positive 2NT response = 7—9 high card points কিন্তু হাতে $\frac{1}{2}$ quick trick-এর বেশি থাকবে না।

Positive 3NT response = 10—12 high card points এবং হাতে একটির বেশি quick trick থাকবে না।

কোন suit-এ positive response করতে হ'লে ( 2♡, 2♠, 3♣ বা 3◇ ) কমপক্ষে একটি quick trick নিয়ে 6 high card points থাকা দরকার। 3♣ এবং 3◇ response করার সময় একটু বেশি points এবং কমপক্ষে $1\frac{1}{2}$ quick trick থাকা বাঞ্ছনীয়। কয়েকটি উদাহরণের মাধ্যমে এই বক্তব্যকে লক্ষ্য করা যাক :

| Opener | Responder |
|---|---|
| 2♣ | ? |

♠8543 ♡9864 ◇— ♣86532

**Bid 2◇.** এই response-টি artificial অর্থাৎ ◇-suit-এর সাথে bid টির কোন সম্পর্ক নেই। এই response-টি opener pass-করতে পারেন না, এমনকি তাঁর suit-টি ◇-হ'লেও তাঁকে 3◇ বলতে হবে। ঘটনা হ'ল এখন পর্য্যন্ত কোন partner-ই স্বাভাবিক suit bid করেন নি। সুতরাং bidding শেষ হওয়া যুক্তিযুক্ত নয়।

♠Q965 ♡K43 ◇54 ♣J642

**Bid 2♢.** Negetive response, 0-6 points.

♠QJ64 ♡K43 ♢543 ♣J64

**Bid 2NT.** 7-9 points, একটিও quick trick নেই এবং balanced হাত।

♠Q42 ♡KJ3 ♢QJ62 ♣Q75

**Bid 3NT.** Balanced হাতে 10-12 points এবং quick tricks নেই।

♠AJ62 ♡Q84 ♢97 ♣10875

**Bid 2♠.** 6 বা বেশি high card points সহ একটি quick trick আছে। Quick trick-টি bid-suit-এ থাকতে হবে এমন কোন কথা নেই।

♠96 ♡Q104 ♢AQ962 ♣432

**Bid 3♢,** 2♢ নয়। তিনের level-এ positive suit response করতে হ'লে একটু বেশি points সহ কমপক্ষে $1\frac{1}{2}$ quick tricks থাকা উচিৎ।

কোন positive response-এরপর final contract কখনই game-এর নিচে হওয়া উচিৎ নয় এবং এরকম অবস্থায় slam হওয়ার যথেষ্ট সম্ভাবনা থাকে, অর্থাৎ বেশির ভাগ সময় 2♣ opening-এরপর কোন positive response হ'লে সাধারণতঃ slam-এর চেষ্টা করা উচিৎ ( এ সম্বন্ধে slam bidding পরিচ্ছেদে আলোচনা করা হবে )।

কিন্তু 2♢ negetive response হ'লে final contract দুটি ক্ষেত্রে game-এর নিচে থেমে যেতে পারে। যেমন :

| (1) Opener | Responder |
|---|---|
| 2♣ | 2♢ |
| 2NT | ? |

Opener-এর 2NT rebid 23-24 points-এর balanced হাতে সমস্ত suit-এ stopper বোঝায়। এক্ষেত্রে responder শূন্য point বা এক point-এর হাতে pass করতে পারেন, কিন্তু 2-3 points থাকলেও তাঁর 3NT bid করা উচিৎ।

| (2) Opener | Responder |
|---|---|
| 2♣ | 2♢ |
| 2♡ বা 2♠ | 2NT |
| 3♡ বা 3♠ | ? |

2♡ বা 2♠ rebidটি responder pass-করতে পারেন না কারণ opener-এর একার হাতে game খেলার মত তাস থাকতে পারে। Responder-এর 2NT rebidটি ( প্রথমে 2◇ ব'লে ) 0-3 points বোঝায়, অর্থাৎ দুবার negative response করা হ'ল। এক্ষেত্রে opener-এর game খেলার ইচ্ছা থাকলে তাঁকে সরাসরি game bid বা কোন নতুন suit bid-করতে হবে। প্রথম suit-এ এই 3♡ বা 3♠ rebidটি responder খুব খারাপ fittings থাকলে pass করতে পারেন। তবে 3-4 points বা একটু ভাল fittings থাকলেও তাঁর game bid করা উচিৎ।

উপরোক্ত দুটি bidding ছাড়া 2♣ bid-এরপর final contract সব সময় কমপক্ষে game-এ হওয়া উচিৎ।

2◇ response-এরপর opener 23-24 points-এর balanced হাতে সব suit-এ stopper থাকলে 2NT rebid করবেন এবং 25-26 points থাকলে partner-কে pass করার কোন সুযোগ না দিয়ে ( game-এর নিচে ) সরাসরি 3NT বলবেন। NT-rebid সম্ভব না হ'লে কোন suit-এ jump বা non-jump করে rebid করা হয়। 2♣ bid-এরপর সাধারণতঃ jump করে কোন bid করা হয় না। তবে কমপক্ষে 6-তাসের solid suit থাকলে বাড়তি points না থাকলেও opener সেই suit-এ jump ক'রে rebid করতে পারেন। এই jump rebid-এরপর যে কোন নতুন suit bid-কে cue-bid ধরা হয় ( opener এর suitটিকে trump suit ধরে )।

2◇ response-এরপর responder পরবর্তী bidding-এ তাঁর হাতকে points এবং fittings-এর দিক দিয়ে বিচার করে যথা সম্ভব ব্যক্ত করার চেষ্টা করবেন। যেমন :

| Opener | Responder |
|---|---|
| 2♣ | 2◇ |
| 2♠ | ? |

♠J942 ♡K92 ◇2 ♣Q5432

**Bid 3♠.** Bidটি forcing, সুতরাং opener 4♠ ( কমপক্ষে ) bid করতে বাধ্য। এই হাতে ♠-suit-এ slam হওয়ার সম্ভাবনা রয়েছে। সুতরাং opener-কে কোন cue-bid বা asking bid করার সুযোগ দেওয়ার জন্য 4♠ না বলে 3♠ বলা হ'ল। 3♠ response না করে প্রথমে 3◇ ( Advance cue-bid ) bid করাও সম্ভব ছিল।

♠J942 ♡J64 ◇52 ♣K543

**Bid 4♠.** Slam-এর জন্য বিশেষ উৎসাহ নেই।

♠J942 ♡J64 ◇52 ♣5432

Bid 2NT. পুনরায় negetive bid করতে হবে। এবার opener-এর যে কোন rebid-এর পর ♠-suit-এ support করতে হবে।

♠J94 ♡Q92 ◇Q53 ♣10954

**Bid 3NT**; 2NT নয়। 2NT rebid-এ 0-3 points বোঝাবে।

প্রথমে 2◇ response করেও responder slam-এর চেষ্টা করতে পারেন, যেমন:

| Opener | Responder |
|---|---|
| 2♣ | 2◇ |
| 3NT | 4♣ |
| ? | |

Opener-এর 3NT rebid 25-26 points বোঝায়। Responder-এর এই 4♣ bid ভাল 5 বা 6 high-card points না থাকলে করা উচিৎ নয়। অর্থাৎ দু'হাতের মোট high-card points 31-32 হওয়ার সম্ভাবনা থাকলে এই 4♣ bid-এর মাধ্যমে opener-কে যে কোন 4-তাসের suit বলতে অনুরোধ করা যায় এবং opener তাঁর হাতের সবচেয়ে ছোট rank-এর 4-তাস দিয়ে rebid শুরু করবেন। একমাত্র 4-তাসের suitটি ♣ হ'লে তাঁর rebid হবে 4NT. কোন 4-4 suit (কমপক্ষে) fit হ'লে এমত অবস্থায় final contract কখনই slam এর নিচে হওয়া উচিৎ নয়।

**Weak two-bids:**

2♣ opening কে সমস্ত বড় হাতের জন্য ব্যবহার করার ফলে 2◇, 2♡ এবং 2♠ opening-কে অন্যভাবে ব্যবহার করা সম্ভব। প্রথমে আমরা এই opening bids-গুলিকে weak হিসাবে আলোচনা করব।

Weak two-bid করতে হলে সাধারণতঃ 6-তাসের ভাল suit সহ 6-11 points দরকার এবং হাতে একটির বেশি quick trick থাকা উচিৎ নয়। একটি major suit-এ 4 তাস থাকলে অন্য major-টিতে বা ◇-suit-এ weak two-bid করা যুক্তিযুক্ত নয়। এই bid-কে mini pre-emptive bid বলে—যাঁর উদ্দেশ্য হ'ল প্রতিপক্ষের স্বাভাবিক bidding-কে বিঘ্নিত করা। 2◇ bid-টির খুব একটা বিঘ্নসৃষ্টিকারী ক্ষমতা নেই এবং এই কারনে অনেকে এই bid-টি অন্যভাবে খেলে থাকেন। 2◇ opening-কে অন্য কীভাবে খেলা হ'য়ে থাকে

সে সম্বন্ধে একটু পরে আলোচনা করা হবে। Weak 2♡ এবং 2♠ opening-এর কয়েকটি হাত নিম্নরূপ :—

♠QJ10965 ♡A62 ◇432 ♣2

**Bid 2♠.**

♠54 ♡KQJ543 ◇QJ2 ♣42

**Bid 2♡.**

♠QJ63 ♡KQJ543 ◇32 ♣2

**Pass.** 2♡ bid করা উচিৎ নয় কারণ অন্য major-টিতে 4-তাস রয়েছে।

♠KQJ765 ♡A62 ◇432 ♣2

**Bid 1♠.** একটির বেশি quick trick থাকলে weak two-bid করা উচিৎ নয়।

**Response এবং Rebid :**

একমাত্র 2NT response ছাড়া অন্য সমস্ত response-কেই sign-off হিসাবে ধরা হয় ( তবে লেখকের মতে কোন নতুন suit-এ response-কে one-round forcing ধরা উচিৎ এবং opener প্রথমতঃ চেষ্টা করবেন partner-এর suit-টিকে support করতে। Support না থাকলে তিনি তাঁর suit-টি rebid করবেন )। Opening weak-two-র পরও responder-এর হাত game বা slam খেলার মত হ'লে তাঁকে forcing 2NT response-টি করতে হবে। 2NT response-এর জন্য responder-এর balanced হাত, partner-এর suit-এ ভাল support বা নিজস্ব কোন ভাল suit থাকতে পারে। এই response-এর উত্তরে opener তাঁর হাতের কোন বিশেষ তথ্য ( singleton, void বা অন্য কোন তথ্য ) বলার চেষ্টা করবেন। বলার মত এধরনের কোন তথ্য না থাকলে তিনি নিজের suit টি rebid করবেন। যেমন :

| Opener | Responder |
|---|---|
| 2♡ | ? |

♠KJ543 ♡2 ◇A964 ♣K54

**Pass.** Game-এর কোন আশা নেই। সুতরাং নতুন suit-এ response করে পরিস্থিতি জটিল করা উচিৎ নয়।

♠KQJ543 ♡2 ◇AQJ ♣A54

**Bid 2NT.** প্রথমে 2♠ bid করলে opener sign-off-ধরে pass করতে পারেন। সুতরাং প্রথমে 2NT forcing bid করে পরে ♠-suit বলতে হবে।

নিয়মমত opener-এর ♠-singleton হ'লে তিনি এই 2NT response-এর পর 3♠-rebid করবেন। সেক্ষেত্রে responder এই হাতে কী bid করবেন? Opener-এর হাতে singleton বা void ♠ জেনেও 4♠ bid করা নিশ্চয়ই উচিৎ হবে না এবং তাঁকে pass করতে হবে। Opener-এর 3♣ বা 3♢ rebid হ'লে responder এই হাতে 3♠ বলবেন, কিন্তু সেক্ষেত্রে ♠-suit-এ কিছু support থাকলেও opener বুঝতে পারবেন না যে game bid-করা উচিৎ কিনা। অর্থাৎ responder-এর পক্ষে সিদ্ধান্ত নেওয়ার সুযোগের জন্য এই 2NT response সব সময় সাহায্য করে না। এই সমস্যার সমাধান সম্ভব যদি 2♠ response-টিকে one-round forcing ধরা হয়। এইজন্য লেখকের মতে যে কোন নতুন suit-এ response-কে one-round forcing ধরা উচিৎ।

♠432 ♡9652 ♢2 ♣J10863

**Bid 4♡** Game খেলার কোন আশা নেই; কিন্তু বিপক্ষদলের নিশ্চয়ই ♠-suit-এ ভাল খেলা হবে। তাঁদের bidding-কে বেশি পরিমাণে বিঘ্নিত করার জন্য এই pre-emptive raise-টি করা হ'ল। এই হাতে আরও বেশি ভাল bid হ'ল 4NT (Blackwood Ace asking convention—এ সম্বন্ধে পরে বিস্তারিত আলোচনা হবে) এবং opener-এর যে কোন rebid-এর পর 5♡ বলা।

♠A3 ♡Q96 ♢AQ10 ♣65432

**Bid 2NT.** Opener-এর ♣-suit-এ singleton বা void হ'লে game-এর (4♡) আশা করা যেতে পারে। সুতরাং 2NT forcing bid-টি করা হ'ল। এখন opener-এর 3♣ rebid-এর পর 4♡ বলতে হবে; কিন্তু 3♢ rebid-এর পর 3♡-এ থেমে যেতে হবে।

**Acol Strong two-bids:**

ধরা যাক dealer এই হাতটি পেয়েছেন—

♠AQJ10865 ♡64 ♢3 ♣AK3

এই হাতে 2♣ opening bid করার মত points বা quick tricks নেই এবং 1♠ open করার পর ধরা যাক partner নিচের হাতটিতে pass করতে বাধ্য হ'লেন—

♠K2 ♡9732 ♢107652 ♣42

সেক্ষেত্রে দু'হাত মিলে সুন্দর 4♠-এর game-টি নষ্ট হয়ে যাবে। এসমস্যার সমাধান Acol (Strong) two-bids-এর সাহায্যে করা সম্ভব। Acol (Strong) two অনুসারে 2◇, 2♡ এবং 2♠ opening bid-কে One-round forcing ধরা হয় এবং এই bid এমন হাতে করা হয়, যে হাতে 2♣ opening bid করা সম্ভব হয় না অথচ suit-এ একটি দিয়ে opening bid করলে game নষ্টহওয়ার যথেষ্ট সম্ভাবনা থাকে। অর্থাৎ হাতে একটি লম্বা major suit বা দুটি minor suit-এ কমপক্ষে 5-5 বিন্যাস সহ সাধারণতঃ 16-19 high card points না থাকলে এই bid-টি করা যায় না। এই bid করার ফলে responder সহজেই বুঝতে পারবেন তাঁর হাতটি কম points এর হ'লেও opener-এর কাছে কতটা মূল্যবান হবে এবং সেই মত response করতে পারবেন।

**Responses :**

Acol two-bids-এর negetive response হ'ল 2NT. Opener-এর suit-এ ভাল support থাকলে 4 points নিয়েও raise করা সম্ভব। Support না থাকলে নতুন suit-এ positive response করা যায় যদি কমপক্ষে 9 points থাকে। দুই-এর level-এ নতুন suit 4-তাসেও বলা সম্ভব কিন্তু তিনের level-এ বলতে হ'লে কমপক্ষে ভাল 5-তাসের suit দরকার। মোটামুটি response গুলি নিম্নরূপ :

Single raise = trump support এবং অন্য একটি বা বেশি Ace.

Double raise = trump support কিন্তু কোন Ace নেই।

নতুন suit = দুই-এর level-এ 4-তাস (বা বেশি) কিন্তু তিনের level-এ কমপক্ষে 5-তাস ; 9 বা বেশি points.

3NT = Support নেই, সমস্ত unbid suit-এ stopper.

2NT = Negetive.

**2◇-opening bid-এর অন্যান্য প্রচলিত ব্যবহার :**

**Roman 2◇ :** এই পদ্ধতি অনুযায়ী যে কোন 4-4-4-1 বিন্যাসের হাতে ( Singleton-টি যে কোন suit-এ হ'তে পারে ) কমপক্ষে 17 points থাকলে 2◇ opening bid করা হয়। Responder-এর negetive response হ'ল 2♡ এবং একমাত্র positive response 2NT. Positive 2NT response-এর পর opener তাঁর হাতের singleton-এর নিচের rank-এর suit-টি bid করবেন।

**Precision 2◇ :** এই পদ্ধতি অনুযায়ী 11—15 (বা 13—15) points-এর হাতে ◇-suit-এ singleton বা void সহ three suiter তাস থাকলে 2◇ opening bid করা হয়। অর্থাৎ এই 2◇ opening-এ opener-এর নিম্নরূপ points এবং বিন্যাস হবে :

| ♠ | ♡ | ◇ | ♣ | Points |
|---|---|---|---|---|
| 3 | 4 | 1 | 5 | 13—15 |
| 4 | 3 | 1 | 5 | 13—15 |
| 4 | 4 | 1 | 4 | 11—15 |
| 4 | 4 | 0 | 5 | 11—15 |

Game-এর কোন আশা না থাকলে responder ◇-ছাড়া অন্য তিনটি suit-এর যে কোন একটিতে sign-off করতে পারেন বা কমপক্ষে 6-তাস ◇ নিয়ে pass-করতে পারেন। একমাত্র forcing response হ'ল 2NT এবং এই response-এর পর opener তাঁর হাতকে points এবং বিন্যাসের দিক দিয়ে নিম্নরূপ ভাবে rebid করে বোঝাবেন :

| বিন্যাস | | | | Points | Rebids | |
|---|---|---|---|---|---|---|
| ♠ | ♡ | ◇ | ♣ | | | |
| 3 | 4 | 1 | 5 | 13—15 | 3♣ | 1st. step |
| 4 | 3 | 1 | 5 | 13—15 | 3◇ | 2nd. step |
| 4 | 4 | 1 | 4 | 11—13 | 3♡ | 3rd. step |
| 4 | 4 | 1 | 4 | 14—15 | 3♠ | 4th. step |
| 4 | 4 | 1 | 4 | 14—15 (◇K বা ◇A) | 3NT | 5th. step |
| 4 | 4 | 0 | 5 | 11—13 | 4♣ | 6th. step |
| 4 | 4 | 0 | 5 | 14—15 | 4◇ | 7th. step |

**2◇-opening-এর নতুন ধারণা :**

আমরা লক্ষ্য করেছি 2◇ opening bid-এর বেশি বিঘ্নসৃষ্টিকারী ক্ষমতা না থাকার ফলে এই bid কে Weak-two হিসাবে খেললে বিশেষ কোন উপকারীতা পাওয়া যায় না (বরঞ্চ নিজের হাতের দুর্বলতাকে বিপক্ষের কাছে প্রকাশ করা হয়)। Acol (strong) two হিসাবে এই opening bid-টি করা হ'লে ভাল ফল পাওয়ার আশা করা যায়, কিন্তু সেক্ষেত্রে 2♡ এবং 2♠ opening-কে weak হিসাবে খেলা সম্ভব নয়, যদিও 2♡ এবং 2♠

opening-এর ভাল বিঘ্নসৃষ্টিকারী ক্ষমতা রয়েছে। অর্থাৎ 2♡ এবং 2♠ opening-কে weak হিসাবে ধরলে Acol ( strong ) two-র সুবিধা পাওয়া সম্ভব নয় এবং Acol-two খেললে weak-two-র সুবিধা থেকে বঞ্চিত হতে হয়।

Weak-two bids-এর বিঘ্নসৃষ্টিকারী ক্ষমতার সাথে Acol-two-র সুবিধাটুকু পাওয়ার জন্য আমি 2◇ opening bid-এর একটি নতুন ধারণা এখানে ব্যাখ্যা করব। আশা করি এই ধারণা অনুসারে অনেক সমস্যার সমাধান হ'তে পারবে। আমার এই ধারণা অনুসারে 2♡ এবং 2♠ opening-কে যথারিতি Weak-two হিসাবে ধরা হবে এবং Acol-two-র হাতে artificial 2◇ open ক'রে ( forcing ) পরবর্তী পর্যায়ে হাতের suit বলতে হবে। যেমন :

♠KQJ1062 ♡53 ◇Q62 ♣97

**Bid 2♠.** ঠিক Weak-two-র মত।

♠AKQ962 ♡2 ◇AQ5 ♣QJ6

**Bid 2◇.** এই হাতে 2♣-opening bid করা সম্ভব নয় অথচ 1♠ opening-এর পর partner pass-করতে বাধ্য হ'লে game নষ্ট হওয়ার সম্ভাবনা রয়েছে। সুতরাং এ হাতে Acol ( strong ) two bid করা হ'ত যদি 2♠ opening-কে weak না ধরা হয়। কিন্তু আমরা 2♡ এবং 2♠ opening-কে weak হিসাবে ধরেছি। ফলে এই হাতে artificial 2◇ open করে পরবর্তী পর্যায়ে ♠ suit-টি বলতে হবে।

♠2 ♡A3 ◇AKQ42 ♣AQ432

**Bid 2◇.**

**Response :**

2◇ (artificial) bid এর negetive response হ'ল 2♡. এই response 0—5 points-এর হাত বোঝাবে, অর্থাৎ যে হাতে suit-এ একটি দিয়ে opening-এর পর responder হিসাবে pass করা উচিৎ ছিল। 2♡ response-টি artificial. যে কোন 6 বা বেশি points-এর হাতে, ( অর্থাৎ suit-এ একটি opening-এর পর যে হাতে বাধ্যতামূলক response করতে হ'ত ) 2♠-positive response-টি করতে হবে। এই response-টিও artificial. এবার opener তার হাতের suit-টি bid করার পর responder পরবর্তী পর্যায়ে তাঁর হাতকে যথাসম্ভব প্রকাশের চেষ্টা করবেন। যেমন :

| Opener | Responder |
|---|---|
| ♠2 | ♠9875 |
| ♡A3 | ♡642 |
| ◇AKQ42 | ◇3 |
| ♣AQ432 | ◇KJ865 |

Bidding :

| | Opener | Responder |
|---|---|---|
| | 2◇ | 2♡(1) |
| (2) | 2NT | 4♣(3) |
| (4) | 6♣ | Pass. |

(1) Artificial negetive, 0—5 high card points.

(2) দুটি minor-suit-এ কমপক্ষে 5—5 বিন্যাস। কারণ opener-এর ♡ বা ♠-suit নিয়ে 2◇ হয়ে থাকলে এখন 2♠ বা 3♡ bid-এ suit-টি বলা উচিৎ ছিল এবং যে কোন একটি minor-suit নিয়ে 2◇ হয়ে থাকলে সহজেই 3♣ বা 3◇ rebid করা সম্ভব ছিল। তাহলে 2NT rebid-এর মাধ্যমে opener কী বোঝাতে চাইছেন ? এর একটিই অর্থ হতে পারে যে তাঁর হাতে দুটি minor-suit-এ কমপক্ষে 5—5-বিন্যাস রয়েছে।

(3) Opener-এর হাতে ♣-suit-এ কমপক্ষে 5-তাস ধরে ♣-support-এ responder-এর হাত তাঁর প্রথম 2♡ negetive response-এর থেকে বড় হয়েছে। সুতরাং 3♣ preference bid-টি না করে 4♣ বলা হ'ল।

(4) Responder-এর সাথে ভাল fittings বুঝে opener 6♣ bid করে একটি ভাল chance নিয়েছেন।

লক্ষ্য করার বিষয় উপরোক্ত হাতে 1◇ open করা হলে responder-এর পক্ষে 4 points-এর হাতে pass ছাড়া কোন response করা সম্ভব ছিল না এবং final contract 1◇ হওয়ার যথেষ্ট সম্ভাবনা ছিল। অর্থাৎ 6♣-এর ভাল খেলাটি 1◇-এ part খেলতে হ'ত।

সুতরাং সমস্ত two-bids-কে আমরা নিম্নরূপভাবে এক নজরে দেখতে পারি :

2♣ **Opening** = Strong, artificial এবং প্রায় game forcing. 2◇ ছাড়া অন্য সমস্ত response-কে positive ধরা হয়।

2◇ **Opening** = Weak-two, Acol ( Strong ) two, Roman বা Precision হিসাবে প্রচলিত পদ্ধতি অনুসারে খেলা হয়ে থাকে। 2◇-bid-এর নতুন ধারণা অর্থাৎ artificial Acol ( strong ) two হিসাবে খেলাও সম্ভব।

2♡, 2♠ **Opening** = Weak-two bids (Acol strong না খেলা হ'লে বা 2◇-কে artificial Acol খেলা হলে )।

—: ♠ : ♡ : ◇ : ♣ :—

# সপ্তম পরিচ্ছেদ

## PRE-EMPTIVE BIDS

---

বিপক্ষদল deck-এর বেশিরভাগ বা সমস্ত points পেলে তাঁরা স্বাভাবিক পদ্ধতি অনুসারে bid করে তাঁদের সঠিক game বা slam contract-এ পৌঁছবেন এবং contract পূর্ণ করে প্রাপ্য points পাবেন। এমত অবস্থায় কম points ( শূন্য point ও হ'তে পারে ) পেয়ে নিজেদের কিছু করণীয় আছে কি? স্বাভাবিকভাবে সাধারণতঃ অসহায় হ'য়ে বসে থাকা ছাড়া অন্য কোন পথ নেই কারণ খড়কুটো দিয়ে নিশ্চই বন্দুকের বিরুদ্ধে লড়াই করা যায় না। কিন্তু সময় সময় এমন হাত পাওয়া যায় যে হাতে কোন points না থাকলেও বিপক্ষদলের সমস্ত points-এর বিরুদ্ধে সার্থকভাবে bidding-এ প্রতিযোগিতা করা সম্ভব হয়। যেমন ধরা যাক প্রথম দুজন খেলোয়াড় pass করার পর তৃতীয় অবস্থানে কোন খেলোয়াড় নিচের হাতটি পেয়েছেন—

♠J10987543 ♡— ◇QJ106 ♣2

একথা নিশ্চই বলা যায় deck-এর বেশির ভাগ points চতুর্থ খেলোয়াড় পেয়েছেন কারণ pass করার ফলে প্রথম দুজনের হাতে বেশি points নেই এবং নিজের হাতের এই অবস্থা। সম্ভবতঃ চতুর্থ খেলোয়াড় 2♣ bid করতে চলেছেন এবং এই হাত নিয়ে চুপ করে বসে থাকলে তাঁরা নিশ্চই তাঁদের সঠিক contract-এ পৌঁছবেন। এ হাতে ♠ suit-এ ভাল খেলা হতে পারে কিন্তু অসুবিধা হ'ল 1♠, 2♠ বা 3♠-এ contract করা সম্ভব হবে না কারণ বিপক্ষদল বেশি points এর সাহায্যে তাঁদের সঠিক contract করতে সক্ষম হবেন যদি তাঁদেরকে স্বাভাবিক পদ্ধতিতে bid করার সুযোগ দেওয়া হ'য়। এ হাতে 1♠ opening bid করা সম্ভব নয় এবং 2♠ open করলেও বিপক্ষ দলের কাছে নিজের হাতের দুর্বলতাকেই শুধু বলা হবে, অন্য কোন লাভ হবে না। সুতরাং প্রতিপক্ষের স্বাভাবিক bidding পদ্ধতিকে যথাসম্ভব বিঘ্নিত করার জন্য এই হাতে opening bid 4♠ করা উচিৎ। এই bid-এরপর চতুর্থ খেলোয়াড়ের পক্ষে সার্থক এবং সঠিকভাবে bid করে তাঁদের সঠিক contract-এ পৌঁছান খুব কষ্টকর হবে এবং হয়ত দেখা যাবে সঠিক contract-এ যাওয়া আদৌ সম্ভব হ'ল না। অর্থাৎ হয়ত দেখা যাবে ♣-suit-এ G.S.-এর খেলা

ছিল কিন্তু বেশি bid করার সুযোগ না পাওয়ার ফলে তাঁরা 6♡-এ final contract করলেন। এক্ষেত্রে 4♠ bid-এর মাধ্যমে বিপক্ষের G.S.-এর জন্য প্রাপ্য points-কে কমিয়ে L.S.-এর points পেতে বাধ্য করা হ'ল। অনেক সময় আরও বেশি লাভজনক ফল হ'তে পারে। যেমন 6♡ contract হয়ত পূর্ণ করা সম্ভব হবে না, সেক্ষেত্রে বিপক্ষদল তাঁদের G.S.-এর প্রাপ্য points-এর পরিবর্তে short দিতে বাধ্য হবেন।

প্রশ্ন হতে পারে, contract সম্বন্ধে নিশ্চিৎ না হতে পারলে বিপক্ষদল double ক'রে বেশি points পাওয়ার সিদ্ধান্ত নিতে পারেন। Jump bid বা pre-emptive bid না হ'লে বিপক্ষদল তাঁদের সঠিক contract করে যে points পেতে পারতেন, double-এর ফলে তাঁরা বেশি points পেয়ে গেলে নিশ্চই নিজেদের বোকা বনতে হবে। অর্থাৎ pre-emptive bid-এর মাধ্যমে এমন পরিমাণ short দেওয়া যায় যেন বিপক্ষদল নিজেরা contract করলে (double না করে) তাঁর থেকে বেশি points সংগ্রহ করতে সক্ষম হ'তেন।

সুতরাং pre-emptive bid করার আগে দুটি ঘটনা সম্বন্ধে আন্দাজ করতে হবে, যথা—বিপক্ষদল contract করে তাঁদের নিজস্ব চেষ্টায় কত points পেতে পারেন এবং তাঁদের পক্ষে সেই contract আদৌ পূর্ণ করা সম্ভব কি না। বিপক্ষদলের পরিস্থিতি সম্পর্কে এই সিদ্ধান্ত দুটি নেওয়ার পরবর্তী কাজ হ'ল partner কে নিজেদের সম্ভাবনা সম্বন্ধে পরিষ্কার ধারণা দেওয়া, বিশেষতঃ যখন প্রথম বা দ্বিতীয় অবস্থানে এই bid করা হয়। কারণ সেক্ষেত্রে partner-এর হাত বড় হ'লে নিজেদের game বা slam-এর সম্ভাবনা থাকতে পারে এবং pre-emptive bids একটি সঠিক অর্থ প্রকাশ করতে না পারলে partner-ই অসুবিধার মধ্যে পরতে বাধ্য।

বিপক্ষদলের পক্ষে কত points পাওয়া সম্ভব এবং তাঁদের contract আদৌ পূর্ণ করার মত কিনা, এ দুটি প্রশ্নের উত্তর পাওয়া খুবই কষ্টকর ব্যাপার এবং বেশির ভাগ সময় সঠিক উত্তর পাওয়া সম্ভব হয় না কারণ এই দুটি উত্তর কখনই নিয়মের দ্বারা পরিচালিত হয় না। মূলতঃ অভিজ্ঞতা, অনুশীলন ও বিশ্লেষণের মধ্য দিয়ে এই প্রশ্ন দুটির উত্তরকে আন্দাজ করতে হয়। তবে এ সম্বন্ধে **Rule of 500 points** ব্যবহার করলে বেশিরভাগ সময় ভাল ফল পাওয়ার আশা করা যায় এবং এই নিয়মানুসারেই সাধারণতঃ pre-emptive bids করা হয়ে থাকে। সবচেয়ে বড় কথা, এই নিয়ম ব্যবহার করলে partner-কে নিজেদের সম্ভাবনা সম্বন্ধে পরিষ্কার ধারণা দেওয়া সম্ভব হয়।

Rule of 500 points কী ? এই নিয়মানুসারে বিপক্ষদল pre-emptive bids-কে double করলে কখনই 500 points-এর বেশি পান না। অর্থাৎ bidটি এমনভাবে করা হয় যাতে V-অবস্থায় দুটি এবং NV-অবস্থায় তিনটি short এর বেশি না হয়। এই নিয়ম লাভ লোকসান বিচার করার মাপকাঠি ছাড়া আর কিছুই নয়। যেমন ধরা যাক, বিপক্ষদলের V-অবস্থায় নিজেরা NV-হ'লে তাঁদের সম্ভাব্য game-এর বিরুদ্ধে তিনটি short দেওয়া লাভজনক ; কারণ game করলে তাঁরা 600 points-এর বেশি ( বা সমান ) পেতে বাধ্য, কিন্তু NV-অবস্থায় তিনটি short দিলে তাঁরা 500 points পাবেন, অর্থাৎ 100 points লাভ হ'তে পারে ( কমপক্ষে )।

সুতরাং দেখা যাচ্ছে V এবং NV-অবস্থার উপর pre-emptive bids অনেকাংশে নির্ভরশীল। এ ব্যাপারে একটি কথা মনে রাখা দরকার যে নিজেরা V এবং বিপক্ষদলের NV অবস্থায় pre-emptive bids করা সাধারণতঃ যুক্তিযুক্ত নয়। এই bid-এর সবচেয়ে উপযুক্ত সময় হ'ল যখন নিজেরা NV এবং বিপক্ষদল V-অবস্থায় থাকেন। V-এবং NV অবস্থায় rule of 500 points প্রয়োগ করে বিভিন্ন pre-emptive bids-এ হাতের playing tricks-এর সংখ্যা নিম্নরূপ :

| Bids. | V-অবস্থা | Playing tricks |
|---|---|---|
| 3 ♡ এবং 3 ♠ | (1) দুপক্ষ NV | 6টি |
| | (2) দুপক্ষ V | 7টি |
| | (3) নিজেরা NV<br>বিপক্ষদল V | 6টি |
| 4 ♣, 4 ◇ | (1) দুপক্ষ NV | 7টি |
| 4 ♡ এবং 4 ♠ | (2) দুপক্ষ V | 8টি |
| | (3) নিজেরা NV<br>বিপক্ষদল V | 7টি |

এই তালিকা অনুযায়ী দেখা যাচ্ছে বিপক্ষদল double করলে কখনই 500 points-এর বেশি পেতে পারেন না। অর্থাৎ ধরে নেওয়া হচ্ছে বিপক্ষদলের game-এর বেশি খেলা নেই এবং partner-এর হাত থেকে কোন সাহায্য পাওয়া যাবে না। Playing tricks-এর সংখ্যা আরও কম নিয়ে বা 500 points-এর বেশি short দেওয়ার জন্য ও pre-emptive bids করা সম্ভব

যদি আন্দাজ করা যায় যে বিপক্ষদলের কোন slam খেলার সম্ভাবনা রয়েছে।

গতানুগতিক এই প্রচলিত rule of 500 points-এর ভিত্তিতে আজকের দিনের ভাল খেলোয়াড়রা pre-empt করা পছন্দ করেন না, কারণ এই নিয়মে ধরে নেওয়া হয়েছে partner-এর হাত থেকে কোন tricks পাওয়া যাবে না এবং তাঁরা নিজেদেরকে সেরকম দুর্ভাগা মনে করতে অপছন্দ করেন। ফলে একটু ঝুঁকি হলেও no-risk no-gain-এর কথা স্মরণ করে তাঁরা playing tricks একটি কম থাকলেও pre-empt করে থাকেন। এমন উদাহরণও বিড়ল নয় যে তৃতীয় হাতে NV অবস্থায় 4♣ বা 4♢ pre-empt করা হয়েছে মাত্র 5-টি playing tricks হাতে নিয়ে এবং এই bid-এর ফলে সেই expert খেলোয়াড় ভাল ফল পেয়েছেন। সাধারণতঃ game level ছাড়িয়ে pre-empt করা হয় না। কিন্তু কোন এক National championship-এ একজন খেলোয়াড়কে dealer হিসাবে একদা NV অবস্থায় ( বিপক্ষদল V ) 7♢ opening bid করতে দেখা যায়। তাঁর হাতে 9-তাস ♢ ছিল শুধু 'J' নিয়ে। বিপক্ষদলের V-অবস্থায় G.S.-এর বিরুদ্ধে তিনি 1100 points ( 6-টি short ) short দিয়েছিলেন। অন্য ঘড়েও pre-empt করা হয়েছিল, তবে 7♢-এর পরিবর্তে 5♢ এবং এই bid-এরপর এই ঘড়ের বিপক্ষদল ( 7♢ bidder-এর team ) 7♠ contract করে পূর্ণ করার ফলে 2210 points পেয়েছিলেন। এই একটি deal-এ 7♢ bidder-এর team 1110 points বা 15 I. M. P পেয়েছিলেন। খেলার শেষে উক্ত খেলোয়াড়কে 7♢ bid করার যৌক্তিকতা সম্বন্ধে প্রশ্ন করা হ'লে তাঁর উত্তর ছিল "কয়েকটি round-এ খারাপ খেলার জন্য আমাদের team-এর অবস্থান খুব খারাপ ছিল। একটা কিছু চমক সৃষ্টি না করতে পারলে খেলার পরবর্তী ধাপে পৌঁছান আমাদের পক্ষে সম্ভব ছিল না। সুতরাং আমি ভাগ্যের উপর ভরসা করে একটি chance নিতে বাধ্য হয়েছি এবং দেখা যাচ্ছে ভাগ্য আমার সাথে পরিহাস করেনি।"

অবশ্য এরকম ঘটনা খুব বিড়ল এবং এই ঘটনা বলার উদ্দেশ্য কখনই এমন নয় যে game ছাড়িয়ে বা 5টি short নিয়ে pre-empt করা চলে। এ ঘটনা বলার উদ্দেশ্য হ'ল pre-emptive bid-এর মূল লক্ষ্যকে মনে রেখে কতটা ঝুঁকি নেওয়া যায় সে সম্বন্ধে ধারণা দেওয়া। তবে সবসময় এ সম্বন্ধে ধারণা পাওয়া সম্ভব না হওয়ার ফলে মোটামুটি Rule of 500 points প্রয়োগ করলে ভালফল পাওয়া যেতে পারে।

কী ধরনের হাতে pre-empt করা উচিৎ? এই bid করতে হ'লে হাতে কোন defensive points অর্থাৎ quick tricks থাকা উচিৎ নয় কারণ quick tricks (এক বা একাধিক) থাকলে বিপক্ষদলের ভাল contract করা সম্বন্ধে সন্দেহ থাকে। বিপক্ষদলের ভাল contract না থাকলে এই bid-এর কোন মূল্য নেই। সুতরাং pre-empt-এর জন্য একটি লম্বা suit সহ শুধু playing tricks থাকা দরকার যেমন একটি হাত আমরা শুরুতে দেখেছি।

উপরের আলোচনায় লক্ষ্য করলে দেখা যাবে 3♣ এবং 3♢ opening-কে pre-emptive bids হিসাবে ধরা হয় নি। অনেকে এই bid দুটিকেও যথারিতি pre-emptive হিসাবে খেলে থাকেন। আমরা এই দুটি bid কে অন্য অর্থে খেলব কারণ pre-emption এর মূল উদ্দেশ্য, অর্থাৎ বিপক্ষের স্বাভাবিক bidding-কে বিঘ্নিত করা, এই দুটি bid-এ সম্পূর্ণ সার্থক হয় না। ফলে এই bid-এর মাধ্যমে নিজের হাতের দুর্বলতাকেই বিপক্ষের কাছে তুলে ধরা হয়। আমরা 3♣ এবং 3♢ opening নিম্নরূপ বিশেষ হাতে করার কথা আলোচনা করছি।

এই bid দুটি করতে হলে হাতে একটি 7 তাসের solid minor-suit (যে suitটি bid করা হবে—3♣ বা 3♢) সহ অন্য কোন একটি suit-এ একটি নিশ্চিৎ entry থাকা দরকার। যেমন:

| | | | |
|---|---|---|---|
| ♠54 | ♡32 | ♢KQ | ♣AKQJ652 |
| ♠54 | ♡A2 | ♢AKQJ986 | ♣43 |

প্রথম হাতে 3♣ এবং দ্বিতীয় হাতে 3♢ opening bid হবে। এই bid-এর উদ্দেশ্য হ'ল বিপক্ষের প্রতিযোগিতার সম্ভাবনাকে যতটা সম্ভব পাশ কাটিয়ে partner-কে 3NT-এ খেলার কথা চিন্তা করতে বলা। কোন্ suit-এ entry আছে জানার দরকার হ'লে responder ঠিক উপরের suit-টি bid করবেন। অর্থাৎ 3♣-এর পর 3♢ এবং 3♢-এর পর 3♡ বলবেন। এক্ষেত্রে opener তাঁর entry-টি বলতে পারবেন, (3NT-এর মাধ্যমে responder-এর bid suit-এ entry এবং অন্য suit-এ entry থাকলে তিনি সেই suit-টি বলতে পারছেন)।

**Skip-bid warning:**

ধরা যাক 2 No. deal-এ (East dealer) একটি 13-16 points-এর হাতে South চিন্তা করছেন East pass-করলে একটি bid করবেন। কিন্তু দেখা গেল East বিনামেঘে বজ্রপাতের মত dealer হিসাবে 3♡ opening bid করলেন। East pass-করলে South নিশ্চিৎভাবে একটি bid করতেন কিন্তু

3♡ bid-এর পর তাঁর কোন bid করা যুক্তিযুক্ত কিনা এ সম্বন্ধে স্বাভাবিক-ভাবেই কিছুক্ষণ চিন্তা করে তিনি ঠিক করলেন bid করা যুক্তিযুক্ত নয় এবং pass করলেন। West pass-করার পর North নিজের হাতে 12-13 points পেয়ে চিন্তা করলেন ; South-এর হাতে নিশ্চই ভাল points আছে। কারণ তা না থাকলে তাঁর কোন চিন্তা করার দরকার ছিল না, 3♡ bid-এর পর খুব সহজেই তিনি pass করতে পারতেন। সুতরাং South-এর হাতে ভাল points ধরে North একটি bid করলেন, যে bid করা তাঁর পক্ষে সম্ভব ছিল না যদি না South-এর কাছ থেকে কোন খবর পাওয়া যেত। North-এর bid করার ফলে দেখা গেল N-S একটি game contract পূর্ণ করতে সক্ষম হলেন।

E-W-এর পক্ষে সন্তুষ্ট হওয়া উচিৎ কি ? বস্তুতঃ North-এর bid-টি South এর চিন্তার উপর নির্ভর করে হ'য়েছে। অর্থাৎ North নিয়ম মত South-এর pass-এর ফলে তাঁর হাতে বেশি points ধরতে পারেন না, এমনকি South-এর হাতে শূন্য points ও হতে পারে। এক্ষেত্রে North-এর উচিৎ হয়নি South-এর চিন্তাকে কাজে লাগিয়ে সুবিধাটুকু গ্রহণ করা, কিন্তু এ ব্যাপারে আইন অনুসারে North-কে কোন শাস্তি দেওয়া সম্ভব নয়—বড়জোর তাঁকে নীতিবোধহীন ( immoral ) খেলোয়াড় বলা যেতে পারে। তাহ'লে South কি চিন্তা করে অন্যায় করেছেন ? নিশ্চই নয়! কারণ ভাল হাতের সঠিক bid-এর যৌক্তিকতা সম্বন্ধে তাঁকে চিন্তা করতেই হবে, এবং চিন্তা করে যদি তিনি মনে করেন bid করা ঠিক নয় তাহলে pass করতে পারেন। খারাপ হাতে কোন চিন্তা করার দরকার না থাকার ফলে চট্ করে pass করা সহজ, কিন্তু এরকম বড় খেলোয়াড় খুব কমই আছেন যারা ভাল হাতেও কোন কিছু চিন্তা না করে pass বা bid করতে সক্ষম হন। সুতরাং 3♡ bid-এর পর South-কে তাঁর চিন্তা করার জন্য দোষি সাব্যস্ত করা যায় না।

সুতরাং South কোন অন্যায় করেন নি এবং North-কে আইন মত কিছু বলার না থাকার ফলে E-W-কে অসন্তুষ্ট চিত্তে উপরোক্ত ফল মেনে নিতে হবে। কিন্তু প্রশ্ন হ'ল E-W-এর কি কিছুই করার নেই ? আছে, এবং এই সমস্যার সমাধান হ'ল **Skip-bid warning.** এই পদ্ধতি নিম্নরূপ :

East-কে 3♡ bid করার পূর্বে বলে নিতে হবে যে তিনি Skip করছেন ( Jump বা pre-empt করছেন )। এই ব'লে নেওয়ার অর্থ হল বাঁদিকের খেলোয়াড়কে সতর্ক করা যে, তিনি যেন চিন্তা না করে pass বা bid না করেন। অর্থাৎ এই warning অনুসারে উপরোক্ত উদাহরণে শূন্য point-এর

হাত হলেও South-কে কিছুক্ষণ চিন্তা করে pass করতে হবে এবং ভাল হাতেও তিনি কিছুক্ষণ চিন্তা করে bid করতে বাধ্য। এবার কিছুক্ষণ চিন্তার পর (বাধ্যতামূলক) South-এর pass করার ফলে North-এর পক্ষে কিছু বুঝতে পারা সম্ভব কি? এক্ষেত্রে North কিছুই বুঝতে পারবেন না কারণ South শূন্য point নিয়েও চিন্তা করতে বাধ্য। সাধারণতঃ নিয়ম হ'ল এই warning-এর পর বাঁদিকের খেলোয়াড় স্বাভাবিক আচরণের মাধ্যমে 20 সেকেণ্ড চিন্তা করে pass বা bid করবেন। অর্থাৎ বাঁদিকের খেলোয়াড় চিন্তা করার সময় এমন কিছু করবেন না যাতে তাঁর partner কোন খবর পেতে পারেন। এ সম্বন্ধে শেষ পরিচ্ছেদে (manners, morals and laws) আলোচনা করা হবে।

**Response :**

Pre-emptive bid-এর response সাধারণতঃ খুব সহজ। এক্ষেত্রে responder-ই অধিনায়ক হয়ে পরবর্তী bid কে পরিচালিত করতে পারেন। Responder কোন প্রশ্ন না করলে opener-কে responder-এর সিদ্ধান্ত মেনে নিতে হবে। কোন নতুন suit এ response-কে one round forcing ধরা উচিৎ।

সাধারণতঃ game বা slam-এর আশা না থাকলে responder-কে pass করতে হবে। তাঁর কাজ হ'ল নিজের হাতের quick tricks গুনে নিয়ে opener-এর playing tricks-এর সাথে যোগ করে game বা slam bid করা। তবে অনেক সময় বিশেষ কারণে বেশি Sacrifice দেওয়ার জন্য pre-emptive raise-ও করা হয়ে থাকে। কয়েকটি উদাহরণ নিয়ে দেওয়া হ'ল :

| N-SV | North | East | South | West |
|---|---|---|---|---|
| Dealer-East | — | 3♡ | Pass | ? |

♠KJ8 ♡2 ◇AQ543 ♣KJ52

**Pass.** NV-অবস্থায় East-এর হাতে 6-টি tricks থাকবে। সুতরাং বিভিন্ন suit-এ 4-টি quick tricks না থাকলে 4♡ bid করা যাবে না।

♠A42 ♡64 ◇AK642 ♣KQ3

**Bid 4♡.** Opener-এর 6-টি tricks-এর সাথে 4-টি tricks যোগ করলে 10-টি tricks হবে।

♠2 ♡5432 ◇6432 ♣J763

**Bid 4♡.** বিপক্ষের নিশ্চয়ই ♠-suit-এ game বা slam-এর সম্ভাবনা

আছে। তাঁদের bid-কে বেশি পরিমাণে বিঘ্নিত করার জন্য এই pre-emptive raise করা হ'ল। এই হাতে আরও বেশি ভাল response হ'ত 4NT (Blackwood) এবং opener-এর যে কোন উত্তরের পর (সম্ভবতঃ 5♣) 5♡ বলা।

**তৃতীয় এবং চতুর্থ হাতে pre-empt :**

দুহাত pass করার পর তৃতীয় হাতে একটু বেশি ঝুঁকি নিয়ে playing tricks কম থাকলেও pre-empt করা যায় কারণ partner-এর হাত ভাল না হওয়ার ফলে চতুর্থ হাতটি খুব ভাল হ'তে বাধ্য। সেক্ষেত্রে তাঁর স্বাভাবিক bidding-কে বিঘ্নিত করা কর্তব্য (বিশেষতঃ NV-অবস্থায়)।

তিন হাত pass করার পর চতুর্থ হাতে pre-empt করে বিপক্ষদলকে কিছু points পেতে সাহায্য করা অর্থহীন বোকামি। সুতরাং চতুর্থ হাতে pre-empt এর অন্য রকম অর্থ ধরা হয়। যেমন :

♠KQJ10652 ♡QJ109 ◇2 ♣2

চতুর্থ অবস্থানে এই হাতে 3♠ bid করা যায়। এই pre-empt-এর উদ্দেশ্য হ'ল NV-অবস্থায় একটি trick এবং V অবস্থায় কোন trick short নেই একথা partner-কে বলা।

♠62 ♡5 ◇AKJ10654 ♣AJ2

চতুর্থ হাতে 1◇ open করলে bid ধরে রাখা যাবে না কারণ বিপক্ষদল major suit-এ প্রতিযোগিতা করলে হয়ত bidding থেকে অবসর নিতে হবে। সুতরাং ◇-suit-এ একটি part-score কেড়ে নেওয়ার জন্য এই হাতে 3◇ opening bid করলে ভাল ফল পাওয়া যেতে পারে।

—: ♠ : ♡ : ◇ : ♣ :—

# অষ্টম পরিচ্ছেদ

## Overcalls

ব্রীজ্ খেলার নিয়মানুসারে প্রতি deal-এ dealer হওয়ার সুযোগ নেই। ফলে কোন deal-এ প্রতিপক্ষের opening bid-এর জন্য কোন খেলোয়াড় প্রথম bid করার সুযোগ থেকে বঞ্চিত হ'তে পারেন। সেক্ষেত্রে bid করার মত হাত হ'লেও কিছু bidding level নষ্ট হওয়ার ফলে সেই হাতকে স্বাভাবিক bidding পদ্ধতিতে প্রকাশ করা সম্ভব হয় না। প্রতিপক্ষ opening bid করায় সম্পূর্ণ ভিন্ন পদ্ধতিতে নিজেদের bid করতে হবে। এই bidding-কে রক্ষণাত্মক ডাক বা **Defensive bidding** বলে।

রক্ষণাত্মক bid করার সময় দুটি অসুবিধার কথা মনে রাখা দরকার যথা: Opener-এর partner কিছু খবর পেয়ে বসে আছেন ( opening bid-এর ফলে ); সুতরাং নিজেদের bid ঠিক না হ'লে তিনি double করতে পারেন। অপরপক্ষে নিজের partner-এর হাত সম্বন্ধে কিছুই জানা নেই এবং deck-এর মোট points এর একটি অংশ opener-এর কাছে আছে। সুতরাং অবশিষ্ট points-এর উপর ভিত্তি করে নিজেদের bid করতে হবে। ফলে ঝুঁকি যেমন বেশি তেমনি bid না করলে নিজেদের game বা slam নষ্ট হতে পারে। এই দুটি বিপদের মধ্য দিয়ে নিজেদের bidding-কে সার্থক এবং সঠিকভাবে পরিচালিত করার জন্য রক্ষণাত্মক ডাককে মূলত দুভাগে বিভক্ত করা হয়, যথা —**Overcall** এবং **Take-out-double.** আমরা এই পরিচ্ছেদে Overcall সম্বন্ধে বিস্তারিত আলোচনা করব।

সমস্ত Overcall কে নিম্নরূপভাবে বিভক্ত করা যায় :—

**I. Suit-এ overcall :**

(i) Simple overcall.

(ii) Jump overcall.

(iii) Cue-bid overcall.

**II. Notrump overcall :**

(i) 1NT overcall.

(ii) Unusual NT-overcall.

### I (i). Simple overcall.

প্রতিপক্ষের opening bid-এরপর কোন নতুন suit-এ jump না করে bid করাকে simple overcall বলে। যেমন :—

| | North | East | South | West |
|---|---|---|---|---|
| (1) | 1♡ | 1♠ | — | — |
| (2) | 1♠ | 2◇ | — | — |
| (3) | 1♡ | Pass | Pass | 1♠ |
| (4) | 1◇ | Pass | 1♡ | 2♣ ইত্যাদি। |

East বা West-এর bids গুলিকে simple overcall বলা হয়। এই overcall কখনই 16 বা বেশি points-এর হাতে করা হয় না—অর্থাৎ simple overcall-এর সর্বোচ্চ points হ'ল 15. বস্তুতঃ এই bid-এর কোন নিম্নসীমা নেই। Bidding level, অবস্থান এবং V-অবস্থার উপর নির্ভর করে 5 points-এর হাতেও এই overcall করা অসম্ভব নয়। সাধারণতঃ 5-তাসের কমে overcall করা হয় না, তবে একের level-এ অনেক সময় 4-তাসেও করা হয়ে থাকে। সবচেয়ে গুরুত্বপূর্ণ কথা হ'ল এই overcall-এর 4-টি উদ্দেশ্যের কোন একটি পূর্ণ না হ'লে overcall করা উচিৎ নয়। বেশি points থাকলেও উদ্দেশ্যহীন overcall-এ সাধারণতঃ প্রতিপক্ষের সুবিধা হয়। এই চারটি উদ্দেশ্য নিম্নরূপ :

**• প্রতিপক্ষের স্বাভাবিক bidding-কে বিঘ্নিত করা :**

প্রতিপক্ষের স্বাভাবিক bidding-কে বিঘ্নিত করার উদ্দেশ্য নিয়ে over call করার সময় দেখতে হবে সত্যিই overcall-টি কোন বিঘ্ন সৃষ্টি করছে কি না। না করলে overcall করা উচিৎ নয় যদি না অন্য কোন একটি উদ্দেশ্য পূর্ণ হয়। যেমন ধরা যাক BNV অবস্থায় ডানদিকের খেলোয়াড় 1 ♢ opening bid করার পর কোন খেলোয়াড় নিচের হাতগুলি পেয়েছেন—

| | | | | |
|---|---|---|---|---|
| (1) | ♠42 | ♡AQ96 | ♢943 | ♣KJ54 |
| (2) | ♠AQ96 | ♡42 | ♢943 | ♣K1054 |
| (3) | ♠J65 | ♡96 | ♢32 | ♣AQJ962 |

(1) নং হাতে 1♡ overcall করলে opener-এর partner সহজেই 1♠ বলতে সক্ষম হন ( 4-তাস ♠ এবং কম points হ'লেও ), অর্থাৎ 1♡ overcall টি পরবর্তী খেলোয়াড়কে তাঁর স্বাভাবিক bidding করার পথে কোন বিঘ্ন সৃষ্টি করতে পারে না। কিন্তু (2) নং হাতে 1♠ overcall পরবর্তী খেলোয়াড়কে তার ♡-suit বলার পথে বিঘ্ন সৃষ্টি করে। কারণ 1♠ overcall না করা হ'লে মাত্র 4-তাস ♡ এবং 6 points থাকলেই তিনি 1♡ response করতেন, কিন্তু এই overcall-টি হওয়ার ফলে মাত্র 4-তাস ♡ এবং 6 points থাকলে ও তার পক্ষে 2♡ response করা কঠিন। অর্থাৎ 1♣ বা 1♢ opening-এর পর 1♠ overcall-এর ভাল বিঘ্নসৃষ্টিকারী ক্ষমতা আছে। একইভাবে (3) নং হাতে 2♣ overcall করলে পরবর্তী খেলোয়াড়ের পক্ষে সহজ এবং সুবিধাজনকভাবে ♡ বা ♠-suit-এ response

করা সম্ভব নয়। ফলে হয়ত দেখা যাবে দুহাতের ( প্রতিপক্ষের ) মধ্যে যে কোন major suit-এ 4-4 fit নষ্ট হয়েছে। সুতরাং (1) নং হাতে 1♡ overcall করা যুক্তিযুক্ত নয় ( যেহেতু বেশি points নেই ) কিন্তু কম points থাকলেও (2) এবং (3) নং হাতে যথাক্রমে 1♠ এবং 2♣ overcall করা সম্পূর্ণ যুক্তিযুক্তি।

● **নিজেদের কোন ভাল Contract-এর চেষ্টা করা :**

কোন বিঘ্নসৃষ্টিকারী ক্ষমতা না থাকলেও overcall করা যুক্তিযুক্ত যদি হাতে বেশি points থাকে। অর্থাৎ এই overcall-এর উদ্দেশ্য হ'ল নিজেদের কোন ভাল contract হওয়ার সম্ভাবনাকে যাচাই করা। ভাল হাতে bid না করলে নিজেদের কোন part, game বা slam নষ্ট হওয়ার সম্ভাবনা থাকে। সাধারণতঃ বিঘ্নসৃষ্টিকারী ক্ষমতা না থাকলে একের level-এর overcall 11 থেকে 15 points এবং দুই-এর level-এর overcall 13-15 points-এর হাতে করা হয়। Suit-টি 4 তাসের হতে পারে যখন একের level-এ বলা সম্ভব কিন্তু দুই-এর level-এ বলতে হ'লে 5-তাসের কমে হওয়া যুক্তিযুক্ত নয়। যেমন ডানদিকের প্রতিপক্ষীয় খেলোয়াড় 1♢ opening bid করার পর নিচের হাত দুটিতে কী bid হবে লক্ষ্য করা যাক :

| | | | | |
|---|---|---|---|---|
| (1) | ♠52 | ♡AQ94 | ♢A62 | ♣KJ105 |
| (2) | ♠52 | ♡A62 | ♢AQ94 | ♣KJ105 |

(1) নং হাতে 4-তাস ♡ নিয়ে 1♡ overcall করা যুক্তিযুক্ত। এই 1♡ bid-টির কোন বিঘ্নসৃষ্টিকারী ক্ষমতা নেই কিন্তু বেশি points থাকার ফলে নিজেদের মধ্যে ভাল contract হওয়া সম্ভব হতে পারে। কিন্তু 2) নং হাতে একই points থাকলেও মাত্র 4-তাস ♣ নিয়ে 2♣ overcall করা ঠিক নয় এবং take out-double-এর বিন্যাস না থাকার ফলে প্রথমে pass করা ছাড়া অন্য কোন bid নেই।

● **কোন লাভজনক Sacrifice দেওয়ার চেষ্টা করা :**

| North | East | South | West |
|---|---|---|---|
| Pass | 1♡ | ? | |

**♠QJ1062 ♡2 ♢9853 ♣A32**

**Bid 1♠.** Bid-টির কোন বিঘ্নসৃষ্টিকারী ক্ষমতা নেই এবং হাতটিও বড়

নয়। তথাপি 1♠ overcall করা যুক্তিযুক্ত কারণ North-এর pass-এর ফলে তাঁর হাতে বেশি points থাকা সম্ভব নয় এবং নিজের হাতেও বেশি points নেই। সুতরাং E—W-এর সম্ভবতঃ 4♡-এ খেলা হতে পারে। 1♠ overcall-এর মাধ্যমে North-কে পরিস্থিতি সম্পর্কে সচেতন করা হ'ল যাতে E—W 4♡ contract করলে তিনি বিচার করতে পারেন 4♠-এ sacrifice দেওয়া উচিৎ কি না। যেমন North-এর নিম্নরূপ হাত হলে E—W-এর নিশ্চিৎ 4♡ contract-এর বিরুদ্ধে 4♠-এ ভাল sacrifice দেওয়া সম্ভব হতে পারে :

♠K985 ♡653 ◇QJ1072 ♣5

● **Partner-কে কোন lead নির্দেশ করা :**

| North | East | South | West |
|---|---|---|---|
| 1◇ | Pass | 1♡ | ? |

♠KQJ104 ♡542 ◇A62 ♣43

**Bid 1♠.** North 3NT contract করলে ◇A-টি থাকতে থাকতে ♠-suit-কে তৈরী করার দরকার হবে। সুতরাং 1♠ bid করে East-কে ♠ lead-এর জন্য নির্দেশ করা হ'ল ( North কোন contract-এ declarer হ'লে )।

♠42 ♡5432 ◇5 ♣KQJ1042

**Bid 2♣.** হাতে কোন entry না থাকলেও এই 2♣ bid হয়ত বিপক্ষদলকে 3NT contract থেকে সরে থাকতে বাধ্য করবে। কারণ তাঁদের পক্ষে কখনই জানা সম্ভব নয় যে 2♣ bidটি কোন entry ছাড়া হাতে করা হয়েছে। এ হাতে 2♣ বলার দ্বিতীয় উদ্দেশ্য হ'ল কোন লাভজনক sacrifice-এর সম্ভাবনাকে যাচাই করা।

**Response :**

Simple overcall-এর response করার সময় সাধারণতঃ 12 points-এর কম থাকলে responder-এর game-এর আশা করা উচিৎ নয় এবং সেক্ষেত্রে partner-এর suit-টিকে ( major বা minor ) মেনে নেওয়া উচিৎ, কারণ partner তাঁর হাতের সবচেয়ে ভাল suit-টি bid করেছেন এবং অন্য কোন suit-এ সম্ভবতঃ তাঁর আগ্রহ থাকবে না। Partner-এর suit-এ singleton

থাকলেও অন্য কোন suit bid-করা বেশির ভাগ সময় মূল্যহীন হয়ে পড়ে। যেমন—

| North | East | South | West |
|---|---|---|---|
| 1♢ | 1♠ | Pass | ? |

♠92 ♡AJ43 ♢Q65 ♣K1074

**Pass** Game-এর বিশেষ আশা না থাকার ফলে কোন bid করার মূল্য নেই। বিপক্ষ দল আবার bid করলে 2♠ বা 2NT bid-এর মাধ্যমে ভাল প্রতিযোগিতা করা যাবে।

♠106 ♡AJ5 ♢A1094 ♣Q1095

**Bid 1NT.** এই bid 10-11 points সহ বিপক্ষের suit-এ stopper বোঝায়। এখন partner বিবেচনা করতে পারেন final contract কী হবে।

Partner-এর suit-কে single raise করতে হ'লে সাধারণতঃ 9-11 points সহ কমপক্ষে তিন তাস support থাকা দরকার। তবে overcall-টি দুই-এর level-এ হ'লে দুতাস support নিয়েও raise করা যেতে পারে। যেমন—

| North | East | South | West |
|---|---|---|---|
| 1♢ | 1♡ | Pass | ? |

♠KQ5 ♡J62 ♢43 ♣A9872

**Bid 2♡.** 1♡ overcall-এর কোন বিঘ্নসৃষ্টিকারী ক্ষমতা না থাকার ফলে East-এর হাতে ভাল points থাকা স্বাভাবিক এবং 2♡ raise করার ফলে হয়ত game'ও হ'তে পারে।

1♡-এর পরিবর্তে 1♠ overcall হ'লে East-এর হাতে কম points হতে পারে। কিন্তু তাঁর হাতে বেশি points থাকার সম্ভাবনাকে অস্বীকার করা যায় না এবং সেক্ষেত্রে ও 2♠ raise করা যুক্তিযুক্ত হ'ত।

| North | East | South | West |
|---|---|---|---|
| 1♠ | 2♡ | Pass | ? |

♠643 ♡J5 ♢AK107 ♣Q1096

**Bid 3♡.** 2♡ overcall কখনই খারাপ হাতে করা হয় না। সুতরাং East-এর 14-15 points থাকলে game-এর সম্ভাবনা আছে। দুতাস

support নিয়ে raise করা যুক্তিযুক্ত কারণ partner-এর হাতে ভাল ♡-suit থাকতে বাধ্য।

অনেক সময় points না থাকলেও বিপক্ষ দলকে অসুবিধার সম্মুখীন করার জন্য pre-emptive raise'ও করা হয়ে থাকে। যেমন—

| North | East | South | West |
|---|---|---|---|
| 1 ◇ | 1 ♠ | Pass | ? |

♠ 10976 ♡ 2 ◇ J64 ♣ A6432

**Bid 2♠.** East-এর হাত ভাল নাও হতে পারে। কিন্তু এই 2♠ raise North কে খুব অসুবিধায় ফেলবে।

12-13 points-এর হাতে responder কোন jump response করতে পারেন ( Jump raise, jump ক'রে 2NT বা নতুন suit )। নতুন suit-এ jump response-কে one-round-forcing ধরা হয়। অন্য দুটি response-কে partner তাঁর হাত উপযুক্ত মনে না করলে pass-করতে পারেন।

14 বা বেশি points-এর হাতে সাধারণতঃ বিপক্ষের suit-এ cue-bid করে game forcing অবস্থার সৃষ্টি করা উচিৎ। এই cue-bid বিপক্ষের suit-এর control সম্বন্ধে কোন তথ্য বোঝায় না।

Partner-এর overcall কে পরবর্তী বিপক্ষীয় খেলোয়াড় double করলে একটি সাধারণ প্রবণতা লক্ষ্য করা যায় যে তাঁর suit-এ singleton, void বা doubleton থাকলে responder কোন নতুন suit bid-করে তাঁকে সম্ভাব্য বিপদ থেকে উদ্ধারের চেষ্টা করেন। কিন্তু এই ধারণা সম্পূর্ণ ভুল। Partner কে উদ্ধারের জন্য কোন নতুন suit-এ bid করার আগে responder কে চিন্তা করতে হবে তাঁর হাতটি partner-এর বেশি কাজে লাগবে না partner-এর হাতটি নিজের suit এ contract হ'লে বেশি কাজে লাগার সম্ভাবনা আছে। যেমন :—

| North | East | South | West |
|---|---|---|---|
| 1 ♠ | 2 ♣ | double | ? |

♠ 654 ♡ 973 ◇ AK9642 ♣ 2

**Pass.** East-এর ♣-suit নিশ্চই ভাল হবে। সেক্ষেত্রে এই হাতের quick tricks তাঁর কাজে লাগবে।

♠ 65 ♡ 973 ◇ QJ9865 ♣ Q2

**Bid 2♢.** East 2♣ contract-এ এই হাত থেকে বিশেষ কোন সাহায্য পাবে না। কিন্তু 2♢ contract-এ তাঁর হাতের সম্ভাব্য কিছু tricks কাজে লাগতে পারে। সুতরাং ♣ suit-এ প্রথম হাত থেকে ভাল তাস থাকলেও তাঁকে উদ্ধার করা উচিৎ।

**I (ii) Jump overcall :**

প্রতিপক্ষের opening bid-এর পর কোন নতুন suit-এ একটি jump করে bid করাকে jump overcall বলে। এই overcall কে দুভাবে খেলা সম্ভব—Strong এবং Weak.

**● Strong jump overcall :**

Jump overcall কে strong হিসাবে খেলতে হলে কমপক্ষে একটি 6-তাসের ভাল suit নিয়ে 17-18 points এবং অন্ততঃ 7টি playing tricks থাকা দরকার। Bidটি forcing নয়, কিন্তু partner 6-7 points নিয়ে একবার response করবেন। যে কোন নতুন suit-এ response কে one-round forcing ধরা হয়। দুটি উদাহরণ নিয়ে দেওয়া হ'ল :

| North | East | South | West |
|---|---|---|---|
| 1♢ | 2♡ | Pass | ? |

♠KQ6 ♡643 ♢85 ♣AJ962

**Bid 4♡.** ♠Kটি না থাকলে 3♡ bid যুক্তিযুক্ত ছিল।

♠AQ975 ♡64 ♢J93 ♣Q62

**Bid 2♠.** One-round forcing. Final contract 4♡, 4♠ বা 3NT হতে পারে।

**● Weak Jump over call :**

পরবর্তী পরিচ্ছেদে দেখব 16 বা বেশি points-এর হাতকে প্রতিপক্ষের opening bid-এর পর সাধারণতঃ take-out double করে প্রকাশ করা সম্ভব। সুতরাং jump overcallকে strong হিসাবে খেলা আজকের দিনে অনেকেই পছন্দ করেন না, পরিবর্তে এই bidকে pre-emptive বা weak হিসাবে খেলে থাকেন।

Jump overcallকে weak খেলতে হ'লে ঠিক opening weak two bid এর মত হাত দরকার। অর্থাৎ কমপক্ষে 6-তাসের একটি ভাল suit নিয়ে

8-10 points থাকবে কিন্তু একটির বেশি quick trick থাকলে এই bid করা উচিৎ নয়। যেমন; ডানদিকের খেলোয়াড় 1♢ open করার পর নিচের হাতগুলিতে কী bid হবে লক্ষ্য করা যাক :

♠KQ10965 ♡2 ♢QJ2 ♣432

**Bid 2♠**. পরবর্তী bidding ঠিক weak-two opening-এর মত হতে পারে।

♠2 ♡64 ♢QJ2 ♣AQ98762

**Bid 3♣**.

♠2 ♡KQ9652 ♢K5 ♣A1053

**Bid 1♡**. এত ভাল হাতে weak jump overcall করা উচিৎ নয়।

**1 (iii) Cue-bid overcall :**

Cue-bid বলতে অনেক রকম bid বোঝায়। এই bid-এর অর্থ বিভিন্ন অবস্থায় বিভিন্ন হ'তে পারে। তবে একটি সাধারণ অর্থ হল, যে কোন Cue bid একটি forcing অবস্থার সৃষ্টি করে। আমরা এখানে বিপক্ষের suit এ সরাসরি Cue-bid-এর কথা আলোচনা করব। যেমন :

| | North | East | South | West | |
|---|---|---|---|---|---|
| (1) | 1♢ | 2♢ | — | — | |
| (2) | 1♡ | Pass | Pass | 2♡ | |
| (3) | 1♡ | Pass | 1NT | 2♡ | ইত্যাদি। |

এ-ধরনের Cue-bid overcall-কে strong বা weak হিসাবে খেলা সম্ভব। প্রায় সমস্ত বড় হাতকে take-out double-এর মাধ্যমে প্রকাশ করা সম্ভব হওয়ার ফলে এই Cue-bidকে strong হিসাবে খেলার প্রয়োজনীয়তা খুব কম। পরিবর্তে weak হাতে (সাধারণতঃ) two-suiter প্রকাশ করার জন্য **Michaels Cue-bid** ব্যবহার করলে বেশি ভাল ফলের আশা করা যায় এবং আমরা এখানে এই Cue-bidকে আলোচনা করব।

Michaels Cue-bid এর উদ্দেশ্য হ'ল two-suiter হাতকে প্রকাশ করে সার্থকভাবে প্রতিযোগিতার চেষ্টা করা। কী ধরণের two-suiter হাত প্রকাশ করবে তা নির্ভর করে বিপক্ষের opening bidটি major না minor-suit তাঁর উপর। সুতরাং major এবং minor-suit opening-এর পর দুটি Cue-bidকে আলাদাভাবে আলোচনা করতে হবে।

**Minor-Suit opening-এর পর Michaels Cue-bid :**

| | North | East | South | West |
|---|---|---|---|---|
| (1) | 1♣ | 2♣ | — | — |
| (2) | 1◇ | Pass | Pass | 2◇ |

এ ধরনের Cue bid সব সময় দুটি major-suit-এ কমপক্ষে 5-4 তাস সহ 6-11 points-এর হাত প্রকাশ করে ( বিশেষ কারণে points বেশি বা কম ও হতে পারে )। যেমন :

| | | | | |
|---|---|---|---|---|
| (1) | ♠QJ92 | ♡J10653 | ◇2 | ♣KJ4 |
| (2) | ♠J9865 | ♡AJ853 | ◇2 | ♣43 |

প্রতিপক্ষের কোন minor-suit opening-এর পর দুটি হাতেই Cue-bid করা যাবে। এই bid-এর পর partner যে কোন একটি major-suit-এ nonjump bid করে sign-off বা jump করে invitational bid করতে পারেন। কোন forcing bid করতে হ'লে ( বেশি points-এর হাতে কোন একটি major-এ fit হলে ) তাঁকে দুটি major-এর কোনটি bid না করে অপর minor-suit-এ bid বা Cue-bid-এর পুনরাবৃত্তি করতে হবে। যেমন :

| North | East | South | West |
|---|---|---|---|
| 1♣ | 2♣ | Pass | 2◇ বা 3♣ |

West-এর অন্য কোন responseকেই forcing ধরা হয় না।

**Major-suit opening-এর পর Michaels Cue-bid :**

| | North | East | South | West |
|---|---|---|---|---|
| (1) | 1♡ | 2♡ | — | — |
| (2) | 1♠ | Pass | Pass | 2♠ |

এই Cue-bid সব সময় অপর major-suit-এ কমপক্ষে 5-তাস এবং যে কোন একটি minor-suit বোঝায়। হাতের points সাধারণতঃ একটু বেশি ( 9 বা বেশি ) হওয়া দরকার। যেমন :

| | | | | |
|---|---|---|---|---|
| (1) | ♠QJ964 | ♡— | ◇32 | ♣KQ7654 |
| (2) | ♠2 | ♡KQ974 | ◇AJ9854 | ♣4 |

প্রথম হাতটিতে 1♡ opening এর পর 2♡ এবং দ্বিতীয় হাতে 1♠ opening হলে 2♠ Cue-bid করা যাবে। অপর major-suit-এ partner-এর

কোন support না থাকলে তিনি 2NT response-এর মাধ্যমে One-bidderকে তাঁর হাতের minor-suitটি bid করার জন্য অনুরোধ করতে পারেন।

**II (i) 1NT-Overcall :**

ডানদিকের খেলোয়াড় কোন suit-এ opening bid করার পর 1NT overcall সব সময় opening 1NT-এর হাত (16-18 points) বোঝায় এবং এই bid-এ প্রতিপক্ষের bid-suitটিতে কমপক্ষে একটি stopper থাকা দরকার। তবে হাতটি unbalanced ও হতে পারে। এই overcall করার সময় খেয়াল রাখতে হবে পরবর্তী খেলোয়াড় double করলে বিশেষ বিপদের সম্ভাবনা আছে কি না। অর্থাৎ প্রতিপক্ষের bid-suit-এ বিশেষ বিপদের সম্ভাবনা থাকলে 1NT overcall করা যুক্তিযুক্ত নয়। যেমন নিচের হাত দুটি 1♡ opening-এর পর ( ডান দিক থেকে ) একমাত্র 1NT overcall-এর মাধ্যমেই প্রকাশ করা সম্ভব :

(1) ♠64 ♡AQ10 ◇AQJ ♣KJ1054

(2) ♠Q9 ♡K9 ◇A642 ♣AKQ106

অনেক সময় প্রয়োজনীয় points থাকলেও 1NT overcall না করে pass করা যুক্তিযুক্ত। যেমন :

♠K2 ♡AQ642 ◇QJ104 ♣A3

ডানদিক থেকে 1♡ opening-এর পর এই হাতে pass করা ভাল ( বিশেষতঃ বিপক্ষদলের V-অবস্থা হ'লে ) কারণ opener-এর partner সম্ভবতঃ pass করবেন। সেক্ষেত্রে partner হয়ত balancing double করতে পারেন ( পরবর্তী পরিচ্ছেদে দ্রষ্টব্য ) এবং তখন খুশিচিত্তে penalty pass করা যাবে। বড় হাতে এই ধরণের pass-কে trap-pass বলে।

1NT overcall-এর পর partner ঠিক 1NT opening-এর পরবর্তী নিয়ম ( সাধারণতঃ ) অনুসরণ করবেন, ( পূর্বেই বিশদ আলোচনা করা হয়েছে )।

**II (ii) Unusual NT-Overcall :**

বাঁধাহীনভাবে bid করতে দেওয়া হ'লে পদ্ধতির সঠিক ব্যবহারের মাধ্যমে final contract-এ পৌঁছতে বেশিরভাগ সময় কোন অসুবিধা হয় না। কিন্তু

defender-দের কাজ হওয়া উচিৎ বিপক্ষের সেই স্বাভাবিক bidding-কে যতটা সম্ভব বিঘ্নিত করা এবং সম্ভব হলে তাঁদের game বা slam-এর বিরুদ্ধে লাভজনক sacrifice দেওয়া। এই দুটি উদ্দেশ্যের কোনটিই সমস্ত হাতে সম্ভব নয়। তবে অনেক হাত পাওয়া সম্ভব, যে হাতে এই দুটি উদ্দেশ্যই পূর্ণ হওয়ার আশা করা যায়। যেমন :

| North | East | South | West |
|---|---|---|---|
| Pass | 1♡ | ? | |

♠64 ♡6 ◇QJ1075 ♣J10964

North এর বিশেষ ভাল হাত না থাকার ফলে মোটামুটি নিশ্চিৎভাবে বলা যায় E—W অন্ততঃ পক্ষে একটি game খেলতে চলেছেন, এমনকি slam হওয়াও আশ্চর্য্যের নয়। তাহ'লে N-S-এর কি কিছুই করার নেই ? আছে। এই হাতে south-এর bid হবে 2NT ( unusual ). এই 2NT-এর অর্থ বড় হাত হবে না কারণ বড় হাত হ'লে প্রথমে take-out double করা হ'ত।

Unusual No-trump বুঝতে কোন অসুবিধা নেই কারণ কোন no-trump-এর স্বাভাবিক ( Usual ) অর্থ না থাকলেই তাঁকে unusual NT বলা হয়। প্রতিপক্ষ কোন minor-suit bid না করলে unusual NT সব সময় দুটি minor-suit-এ কমপক্ষে 5-4 বিন্যাস বোঝায়। কোন minor-suit opening-এর পর এই NT অন্য তিনটি suit-এর নিচের rank-এর দুটি suit প্রকাশ করে। এই NT শুধু 2NT level-এই সীমাবদ্ধ নয়, 1NT, 3NT বা 4NT bid ও unusual হ'তে পারে। যেমন :

| North | East | South | West |
|---|---|---|---|
| Pass | Pass | Pass | 1♠ |
| 1NT. | | | |

North-এর 1NT bid-টির অর্থ স্বাভাবিক 16—18 points হওয়া সম্ভব নয়। সুতরাং এই bid-টি unusual এবং দুটি minor suit প্রকাশ করছে।

| North | East | South | West |
|---|---|---|---|
| 1♠ | Pass | 2♠ | Pass |
| Pass | 2NT. | | |

East-এর 2NT bid-টি 21-22 points-এর স্বাভাবিক অর্থ হবে না। সুতরাং এই 2NT bid-টি unusual এবং দুটি minor suit নিয়ে হবে।

| North | East | South | West |
|---|---|---|---|
| 1♠ | Pass | 2♡ | Pass |
| 2♠ | 2NT | | |

East-এর 2NT-টি unusual এবং দুটি minor suit প্রকাশ করছে।

| North | East | South | West |
|---|---|---|---|
| 1♠ | Pass | 2♡ | Pass |
| 3♡ | 3NT. | | |

3NT bid-টি unusual এবং দুটি minor suit আছে।

| North | East | South | West |
|---|---|---|---|
| 1♡ | 1♠ | 2◇ | 4♠ |
| Pass | Pass | 4NT | |

South-এর 4NT bid-টি Blackwood হবে না—সুতরাং unusual. এক্ষেত্রে south-এর হাতে কম points বা দুটি minor-suit হওয়া সম্ভব নয় কারণ তাঁর পক্ষে 5♣ bid করা সম্ভব ছিল। এই 4NT bid-এর উদ্দেশ্য হ'ল নিজের বা opener-এর suit-এ game খেলার ইচ্ছা প্রকাশ করা। অর্থাৎ এক্ষেত্রে south-এর হাত নিম্নরূপ হতে পারে :

♠2 ♡K106 ◇KQ9865 ♣A43

| North | East | South | West |
|---|---|---|---|
| 1♠ | 2◇ | 4♠ | Pass |
| Pass | 4NT. | | |

East-এর 4NT-টি unusual এবং দুটি minor-suit প্রকাশ করছে। তাহ'লে 5♣ bid করা হ'ল না কেন? এর একটিই অর্থ হ'তে পারে যে East-এর ♣-suit-টি 5-তাসের নয় এবং তুলনামূলকভাবে ◇-suit-টি অনেক বেশি ভাল। যেমন East-এর হাতটি নিম্নরূপ হতে পারে :

♠2 ♡42 ◇AQJ984 ♣KQ105

| North | East | South | West |
|---|---|---|---|
| Pass | 1♡ | Pass | Pass |
| 1NT. | | | |

এই 1NT bid-টি unusual নয়। এক্ষেত্রে North-এর 1NT-কে balancing NT বলে। West-এর হাতে কমপক্ষে 6-points ও নেই, তাহ'লে south-এর হাতে কিছু points থাকতে বাধ্য। North-এর 1NT bid-টি south-এর হাতের points ধরে করা হয়েছে। এ সম্বন্ধে একটু পরে আলোচনা হবে।

| North | East | South | West |
|---|---|---|---|
| Pass | Pass | Pass | 1 ♢ |
| 1NT | | | |

South-এর এই 1NT দুটি minor-suit বোঝাবে না। তিনটি unbid suit ♣ ♡ এবং ♠-এর মধ্যে নিচের rank দুটি, অর্থাৎ ♣ এবং ♡-Suit বোঝাবে।

| North | East | South | West |
|---|---|---|---|
| Pass | 1 ♡ | Pass | 2 ♢ |
| 2NT | | | |

এক্ষেত্রে North-এর 2NT unusual bid-টি ♠ এবং ♣-suit প্রকাশ করছে।

Unusual NT overcall-এর response করতে কোন অসুবিধা নেই কারণ partner-এর suit বুঝে নিয়ে সহজেই সিদ্ধান্ত করা সম্ভব।

## চতুর্থ হাতে Overcall :

বাঁদিকের খেলোয়াড় opening bid করার পর দুজন pass করলে চতুর্থ অবস্থানের যে কোন bid-কে balancing bid বা protection bid বলে। যেমন :

| North | East | South | West |
|---|---|---|---|
| 1 ♡ | Pass | Pass | 1 ♠, 1NT |
| | | | 2 ♣, 2 ♢ |
| | | | বা double. |

West-এর প্রতিটি bid কম points নিয়েও হতে পারে। যেমন 1NT bid-টি 16—18 points-এর পরিবর্তে 12—13 points বোঝায় এবং suit-এ overcall-গুলি 8 points নিয়েও হতে পারে। এই bidding-এ আসল ঘটনা

হ'ল South-এর হাত খুব খারাপ হবে ( 6 points-এরও কম ), সুতরাং East-এর হাতে ভাল points থাকতে বাধ্য, যে points নিয়ে তার পক্ষে কোন প্রতিযোগিতা করা সম্ভব হয় নি। West-এর এই bid-এর মূল উদ্দেশ্য হ'ল East-এর points-কে protect বা রক্ষা করা এবং বিপক্ষদলকে 1♡-এ সহজ part খেলতে না দেওয়া।

**Balancing bid** করার সময় suit-এর ভাল-খারাপ চিন্তা করার বিশেষ দরকার হয় না, এমনকি 1NT overcall-এ বিপক্ষের suit-এ কোন stopper না ও থাকতে পারে। যেমন :

| North | East | South | West |
|---|---|---|---|
| 1♡ | Pass | Pass | ? |

♠K9842 ♡54 ◇J62 ♣K106

Bid 1♠. Suit-টি 4-তাসের হলেও এই overcall-টি করা যেত।

♠54 ♡Q106 ◇J10975 ♣AQ6

Bid 2◇.

♠K94 ♡732 ◇QJ9 ♣AQ64

Bid 1NT. প্রতিপক্ষের suit-এ stopper না থাকলেও balancing NT করা যায়।

♠QJ5 ♡63 ◇KJ32 ♣QJ64

Double. এই double-কে balancing double বলে। Partner অন্য তিনটি suit-এর কোন একটিতে bid করে এই double-কে তুলে নেবেন ( বা penalty pass করবেন )। এ সম্বন্ধে পরবর্তী পরিচ্ছেদে আলোচনা হবে।

—: ♠ : ♡ : ◇ : ♣ :—

# নবম পরিচ্ছেদ

## Take-Out-Double

আমরা সূচনাতে দেখেছি double করার উদ্দেশ্য হ'ল contract-কে পরাস্ত করে বেশি points পাওয়ার চেষ্টা করা। কিন্তু যুক্তিযুক্ত বিশ্লেষণ করলে দেখা যাবে সবসময় double-এর এই উদ্দেশ্য ঠিক নয়। যেমন:

| North | East | South | West |
|---|---|---|---|
| 1♠ | double | — | — |

South-এর হাতে কত points এবং কী বিন্যাস আছে এখন পর্যন্ত কিছুই জানা নেই। সেক্ষেত্রে 1♠ contract-কে পরাস্ত করে কত points পাওয়ার আশা করা যায়? এই contract-কে বেশি পরিমাণে short করতে হ'লে নিজেদের মধ্যে খুব ভাল points থাকা দরকার। সেক্ষেত্রে double-এর ফলে যে points পাওয়া যেতে পারে, নিজেদের কোন contract করলে বেশি points পাওয়ার সম্ভাবনা বেশি। অপরপক্ষে অনেক সময় দেখা যাবে 1♠ contract-কে পরাস্ত করা সম্ভব হ'ল না অথচ নিজেদের মধ্যে একটি ভাল contract ছিল। অর্থাৎ একের level-এর double-কে short বেশি করার উদ্দেশ্য নিয়ে ব্যবহার করা সম্পূর্ণ অযৌক্তিক।

বিভিন্ন উদ্দেশ্য নিয়ে বিভিন্ন অবস্থায় double-এর অর্থকে প্রসারিত করে ব্যবহার করা সম্ভব এবং উদ্দেশ্য অনুযায়ী double-কে পাঁচভাগে বিভক্ত করা যায়, যথা—

1. Penalty double : উদ্দেশ্য হ'ল বেশি points পাওয়া।
2. Lead directing double : Partner-কে কোন বিশেষ suit-এ opening lead করতে অনুরোধ করা উদ্দেশ্য।
3. Sputnik double বা Negetive double. : প্রতিপক্ষের bid-এর ফলে স্বাভাবিক নিয়মে যে খবর বলা সম্ভব হয় না এই double-এর মাধ্যমে সেই খবর প্রকাশের চেষ্টা করাই উদ্দেশ্য।

4. Take-Out-double : প্রতিপক্ষের opening bid-এর পর সার্থকভাবে প্রতিযোগিতায় অংশ গ্রহণ করে নিজেদের part, game বা slam এর সম্ভাবনাকে যাচাই করা উদ্দেশ্য।

5. Responsive double : বহুলাংশে sputnik double-এর মত, তবে বিশেষ অবস্থায় ব্যবহার করা হয়। অর্থাৎ সব sputnik-কেই responsive বলা যায় না কিন্তু সব responsive double-ই sputnik হবে।

আমরা এই পরিচ্ছেদে Take-Out এবং Responsive double সম্বন্ধে বিস্তারিত আলোচনা করব। Take-out double-এর উদ্দেশ্যকে পর্যালোচনা করলে দেখা যাবে এই bid একটি ভাল হাত প্রকাশ করে। এই bid-এর মাধ্যমে partner-কে তাঁর হাতের সবচেয়ে ভাল suit-টি বলতে অনুরোধ করা হয় (সাধারণতঃ)। সুতরাং এই double করতে হ'লে সাধারণতঃ তিনটি unbid suit-এ ভাল support থাকা দরকার।

Double কথাটির পাঁচ রকম উদ্দেশ্য। তাহলে partner বুঝবেন কীভাবে double কথাটি উচ্চারণ করা হয়েছে কোন্ উদ্দেশ্যে? (কোন খেলোয়াড় double করার সময় নিশ্চই বলতে পারবেন না "Take-out-double" বা "Penalty double" ইত্যাদি। তাঁকে শুধু double কথাটি-ই উচ্চারণ করতে হবে)। সুতরাং প্রথমে বুঝতে হবে কোন্ doubleটি take-out এবং কোন্ doubleটি take-out নয়। 5-টি double-এর মধ্যে take-out-double-কে বুঝবার নিয়ম নিম্নরূপ :—

- প্রতিপক্ষের NT opening-কে double করা হলে কখনই take-out-double হবে না কিন্তু 1NT response-কে double করা হ'লে take-out-double হিসাবে ধরতে হবে।

- প্রতিপক্ষের কোন suit bid-কে part-score level-এ প্রথম সুযোগে double করলে সেই double-টি take-out হবে যদি partner কোন bid না করে থাকেন। 4♡ opening bidকে double করা হ'লে অর্ধেক take-out এবং অর্ধেক penalty ধরা হয়। অর্থাৎ 4♠-এ খেলার সম্ভাবনা না থাকলে partner এই double-কে pass করতে পারেন। কয়েকটি উদাহরণ নিয়ে লক্ষ্য করা যাক :

| | North | East | South | West | |
|---|---|---|---|---|---|
| (1) | 1♡ | double | — | — | Part level-এ প্রথম সুযোগে double করা হয়েছে। সুতরাং take-out. |
| (2) | 1♡ | pass | 2♡ | double. | ঐ |
| (3) | 1♡ | pass | 2♣ | pass | East 1♡-এ double করার সুযোগ পেয়েছিলেন, কিন্তু করেন নি। সুতরাং তাঁর doubleটি প্রথম সুযোগে না হওয়ার ফলে take-out নয়। এই doubleটি penalty double. |
| | 2♡ | double | | | |
| (4) | 1NT | pass | pass | double. | এই double সবসময় penalty. |
| (5) | 1♠ | pass | 1NT | double. | 1NT responseকে double করা হলে take-out হবে। |
| (6) | 3♡ | double | — | — | Take-out-double. |
| (7) | 4♢ | pass | pass | double. | ঐ |
| (8) | 4♡ | double | — | — | অর্ধেক take-out এবং অর্ধেক penalty. |
| (9) | 4♠ | pass | pass | double. | Penalty double |
| (10) | 1♠ | 2♡ | double | — | যেহেতু partner একটি bid করেছেন সুতরাং এই doubleটি take-out হবে না, penalty হিসাবে ধরতে হবে। |

অর্থাৎ partner-এর হাত থেকে কিছু খবর জানার জন্য double করা হ'লে সেই double-কে সাধারণতঃ take-out double বলে এবং এই কারণে তিনি কোন bid করলে যেহেতু তাঁর হাত সম্বন্ধে কিছু খবর জানা হয়ে যায় সুতরাং তখন double করলে take-out হয় না, penalty হিসাবে ধরা হয়।

পরবর্তী প্রশ্ন হ'ল take-out-double করতে হলে কী ধরণের হাত উপযুক্ত? সাধারণতঃ 11 points-এর কমে এই double করা হয় না এবং সর্বোচ্চ points অনেক বেশি হ'তে পারে। আমরা পূর্ব পরিচ্ছেদে দেখেছি 15 points এর বেশি থাকলে কখনই কোন suit-এ overcall করা হয় না, অর্থাৎ 11-15 points-এর হাত কোন একটি overcall-এর মাধ্যমে প্রকাশ করা সম্ভব। তাহলে প্রথমে আমাদের দেখতে হবে 11-15 points-এর হাতে overcall

না করে double করার যৌক্তিকতা কোথায়। নিচের উদাহরণটি এই ধারণা পরিষ্কার করবে :

| North | East | South | West |
|---|---|---|---|
| 1♠ | ? | — | — |

♠2 ♡AQ42 ◇KQ54 ♣QJ63

মাত্র 4-তাস নিয়ে কোন suit-এ দুই-এর level-এ overcall যুক্তিযুক্ত নয়। অথচ এই হাতে East pass-করলে তাঁদের যে কোন একটি suit-এ (♠-ছাড়া) ভাল খেলা হওয়ার সম্ভাবনা নষ্ট হতে পারে। সমস্যা হ'ল overcall করে partner-এর সবচেয়ে ভাল suitটি জানার কোন পথ নেই। সুতরাং এই হাতে East-এর double করা উচিৎ এবং partner তাঁর হাতের সবচেয়ে ভাল suit-এ bid করে doubleটি তুলে নেবেন। এই হাতটি 1♠ opening-এর পর take-out-double-এর পক্ষে সবচেয়ে উপযুক্ত হাত।

11-15 points-এর হাতে take-out-double করতে হ'লে প্রতিটি unbid suit-এ কমপক্ষে তিন তাস থাকা দরকার এবং কখনই opener-এর suit-এ দুটির বেশি তাস থাকবে না। Opening bid কোন major suit-এ হ'লে take-out-double অপর majorটিতে কমপক্ষে 4-তাস বা দুটি honors সহ তিনতাস প্রকাশ করে। সঠিক বিন্যাস না থাকলে 11-15 points-এর হাতে take-out-double করা যুক্তিযুক্ত নয়। 1♠ opening bid-এর পর 11-15 points-এর হাতে take-out-double-এর আরও দুটি উদাহরণ নিয়ে দেওয়া হ'ল :

(1) ♠53 ♡AK4 ◇AJ64 ♣10984

(2) ♠6 ♡Q10952 ◇AQ94 ♣K62

16 বা বেশি points-এর যে কোন হাতে ( 16-18 points-এর যে হাতে 1NT overcall করা সম্ভব সেই হাতটি ছাড়া ) প্রথম কাজ হ'ল double করা বিন্যাস যা খুশি হোক না কেন। পরবর্তী rebid-এ বড় হাত প্রকাশ করা সম্ভব হবে। নিয়ম হ'ল 11-15 points-এর হাতে double করা হ'লে partner-এর bid-কে মেনে নেওয়া ( partner-এর negetive-response অর্থাৎ non-jump নতুন suit-এ response হ'লে ) এবং 16 বা বেশি points থাকলে আর একটি bid করা। অর্থাৎ take-out-double করতে হ'লে partner-এর যে কোন response এর জন্য প্রস্তুত থাকতে হবে—হয় তিনটি unbid suit-এ কমপক্ষে তিন তাস support না হয় 16 বা বেশি points সহ

নিজস্ব কোন bid. লক্ষ্য করার বিষয় নিজস্ব কোন suit নিয়ে 16 points-এর কম হ'লে সহজেই overcall করা যায় এবং সেক্ষেত্রে take-out-double করার দরকার হয় না। কয়েকটি উদাহরণের মাধ্যমে এই বক্তব্যকে লক্ষ্য করা যাক :

♠K1064 ♡K6 ◇K105 ♣A1096

ডানদিকের খেলোয়াড় 1♡ open করলে বিন্যাস খুব ভাল না হলেও double করা উচিৎ কারণ যে কোন responseকে সুবিধাজনক ভাবে pass করা যাবে ( একমাত্র 2♡ Cue-bid response না হ'লে ) ; কিন্তু 1◇ opening bid-এর পর 1♠ overcall করা যুক্তিযুক্ত কারণ double করলে ♡-suit-এ response এর পর অসুবিধা হবে।

♠J6 ♡KJ105 ◇AKJ97 ♣K6

1♣ বা 1♠ opening-এর পর এই হাতে ভাল take-out-double হবে কিন্তু 1◇ বা 1♡ opening-এর পর 1NT overcall যুক্তিযুক্ত বা V-অবস্থার উপর নির্ভর করে trap-pass-ও করা যেতে পারে।

♠AKJ986 ♡K3 ◇432 ♣A10

যে কোন opening bid-কে double ক'রে ♠-suit বলার পরিকল্পনা করতে হ'বে। সরাসরি 1♠ overcall করলে 15 points-এর বেশি প্রকাশ করা সম্ভব নয় এবং partner সেক্ষেত্রে 8-9 points নিয়েও pass করতে পারেন।

♠AJ5 ♡KJ10 ◇AK976 ♣K4

যে কোন opening bid কে double করে non-jump NT rebid-এর পরিকল্পনা করতে হবে। সরাসরি 1NT overcall এর মাধ্যমে 18 points-এর বেশি বলা যায় না।

প্রতিপক্ষের দুজন খেলোয়াড় bid করলেও take-out double করা সম্ভব। যেমন :

| North | East | South | West |
|---|---|---|---|
| 1◇ | pass | 1♠ | double |

এই double কখনই খারাপ হাতে ( 13 points এর কম ) করা হয় না। 13 points ( কমপক্ষে ) এবং unbid-suit দুটিতে কমপক্ষে 9-তাস থাকলে এই double যুক্তিযুক্ত। স্মরণ করা যেতে পারে West এই অবস্থায় double না করে Michaels cue-bid 2◇-এর মাধ্যমে ♣ এবং ♡-এ two-suiter

হাত প্রকাশ করতে সক্ষম হতেন কিন্তু সেক্ষেত্রে বেশি points প্রকাশ করা হ'ত না। কারন Michaels cue-bid সাধারণতঃ খারাপ হাতে প্রতিযোগিতার জন্য ব্যবহার করা হয়। দুই প্রতিপক্ষীয় খেলোয়াড় দুটি suit bid-করার পর ভাল points থাকলেও অনেক সময় pass করতে হয়। যেমন উপরোক্ত bidding-এ ধরা যাক West নিচের হাতটি পেলেন :

♠KJ96 ♡AQ75 ◇J42 ♣A9

Double করা সম্ভব নয় কারণ partner-এর ♣-suit-এ response হ'লে অসুবিধা হবে। সুতরাং West কে আপাততঃ pass করতেই হ'বে।

আমরা দেখেছি 1NT opening bid কে double করলে কখনই take-out হিসাবে ধরা হয় না। কিন্তু 1NT response-কে double করলে take-out হিসাবে ধরা হয়। যেমন :

| North | East | South | West |
|---|---|---|---|
| 1♡ | Pass | 1NT | double. |

সরাসরি 1♡ opening-কে double করলে যে ধরনের হাত প্রকাশ করত, 1NT response-এর পর এই double একই রকম হাত প্রকাশ করবে। অর্থাৎ ♡-suit-এ কম তাস সহ তিনটি unbid suit-এ ভাল support. ( 11-15 points হ'লে )।

সাধারণতঃ কোন game contract-এর double-কে take-out ধরা হয় না। যেমন :

| North | East | South | West |
|---|---|---|---|
| 1♠ | pass | 4♠ | double. |

এই double-কে take-out ধরা হয় না, যদিও trump-suit-এ ভাল tricks নাও থাকতে পারে। তবে 4♡ contract-কে double করা হ'লে partner 4♠-এ খেলার আশা নিয়ে take-out করতে পারেন। অর্থাৎ 4♡ contract-এর double কে সম্পূর্ণ take-out না বলে অর্ধেক take-out এবং অর্ধেক penalty বলা যেতে পারে।

**Response :**

Take-out double-এর responder হিসাবে একটি কথা সব সময় মনে রাখতে হবে যে হাত যত খারাপই হোক না কেন একমাত্র opener-এর

suit-এ খুব ভাল তাস না থাকলে ( কমপক্ষে QJ10xxx ) pass করা যায় না। Opener-এর suit-এ খুব ভাল তাস নিয়ে pass করা হ'লে তাঁকে penalty pass বলে। যেমন :

| North | East | South | West |
|---|---|---|---|
| 1♠ | double | pass | ? |

♠QJ10864 ♡2 ◇432 ♣432

Pass. হাত খারাপের জন্য pass করা হ'ল না—করা হ'ল কারন, partner-এর হাতে অন্য তিনটি suit-এ ভাল তাস থাকবে এবং 1♠ contract-কে পরাস্ত করার আশা আছে কিন্তু নিজেদের কোন ভাল contract-এর আশা নেই।

একমাত্র এই ধরনের হাত ছাড়া take-out-double-কে pass করার কথা চিন্তা করা উচিৎ নয় এবং শূন্য point-এর হাত হ'লেও যে কোন একটি response করা বাধ্যতামূলক। যেমন :

| North | East | South | West |
|---|---|---|---|
| 1♡ | double | pass | ? |

♠5432 ♡642 ◇2 ♣65432

Bid 1♠. এই contract পূর্ণ করা সম্ভব নাও হ'তে পারে কিন্তু বিপক্ষদলকে 1♡-double-এ খেলতে দেওয়া হ'লে ফল আরও বেশি খারাপ হবে।

Take-out-doubler এর পরবর্তী বিপক্ষীয় খেলোয়াড় ( opener-এর partner ) কোন bid করলে response করা বাধ্যতামূলক নয় কারণ pass করলেও doubler পুনরায় bid করার সুযোগ পাবেন। সুতরাং সেক্ষেত্রে যে কোন response-ই কিছু points বোঝায়। এই bid-কে free-bid বলে। যেমন :

| North | East | South | West |
|---|---|---|---|
| 1♡ | double | 1♠ | ? |

এই অবস্থায় West-এর যে কোন suit-bid একটি ভাল suit সহ কমপক্ষে 7 points প্রকাশ করে। 7 points ( বা বেশি ) নিয়ে কোন ভাল suit না থাকলে এই bidding-এ West আবার double করতে পারেন, যে

double কে sputnik double বলে ( এ সম্বন্ধে পরে বিস্তারিত আলোচনা হবে )। 1♠ bid-এর পরিবর্তে South redouble-করতে পারেন। আমরা পরে দেখব এই redouble কমপক্ষে 10 points-এর হাত প্রকাশ করে। এমত অবস্থায় West-কে সাধারণতঃ শূন্য points-এর হাতেও যে কোন suit-এ একটি response করতে হয়। এই bid-টি free-bid হ'লেও বেশি points প্রকাশ করে না, এমনকি শূন্য points হতে পারে। আসল ঘটনা হল opener-এর কাছে 13 points, doubler-এর হাতে কমপক্ষে 12 points, এবং redoubler-এর কমপক্ষে 10 points হ'লে স্বাভাবিক ভাবেই responder-এর কাছে বেশি points থাকা সম্ভব নয়। অর্থাৎ কোন bid করা বা না করার উপর নির্ভর করে doubler কখনই partner-এর কাছে বেশি points ধরবেন না। এক্ষেত্রে responder-এর যে কোন suit-bid-এর উদ্দেশ্য হল partnerকে সাহায্য করা যে কোন্ suit-এ redoubleকে তুলে নিতে হবে। Pass করলে doubler বুঝতে পারবেন না কোন্ suit-এ bid করতে হবে এবং তিনি হয়ত এমন একটি suit-এ bid করতে বাধ্য হবেন যে suitটি responder-এর পক্ষে মেনে নেওয়া সম্ভব হবে না।

Responder-এর শূন্য points হ'তে পারে, কিন্তু তাঁর হাতে বেশি points থাকাও অস্বাভাবিক নয়। সুতরাং response করার সময় responder তাঁর হাতকে points অনুযায়ী তিনটি ভাগে বিভক্ত করবেন। যথা—

দুর্বল হাত=0-8 points

মাঝারি হাত=9-11 points

ভাল হাত=12 বা বেশি points

**0-8 Points-এর হাতে response :**

0-8 points-এর হাতে penalty pass করা সম্ভব না হ'লে যে কোন একটি নতুন suit-এ nonjump response করতে হবে। নতুন suit-এ এই response করার সময় চেষ্টা করা উচিৎ bidding level যতটা সম্ভব কম রাখা এবং এই কারণে অনেক সময় 5-তাসের minor-suit bid না করে 4-তাসের কোন major-suit বা দুটি 4-তাসের suit-এর খারাপ suitটি প্রথমে বলা দরকার হতে পারে। যেমন :

| North | East | South | West |
|---|---|---|---|
| 1♡ | double | Pass | ? |

♠J762 ♡542 ◇Q9853 ♣2

**Bid 1♠ ;** 2◇ নয়। ♠-suitটি তিন তাসের এবং ◇-suitটি 4-তাসের হলেও 1♠ response সঠিক হ'ত।

♠10653 ♡542 ◇AJ63 ♣32

**Bid 1♠.** ◇-suitটি তুলনামূলক ভাবে বেশি ভাল হ'লেও 0-8 points এর হাতে bidding level কম রাখার জন্য 2◇-এর পরিবর্তে 1♠ response-ই যুক্তিযুক্ত।

**NT-response :**

সাধারণতঃ take-out-double-এর মাধ্যমে কোন খেলোয়াড় তাঁর partner-এর কাছ থেকে একটি suit-এ response আশা করেন। সুতরাং কোন suit-এ response করা সম্ভব হ'লে সাধারণতঃ NT response করা উচিৎ নয়। NT response করতে হ'লে প্রতিপক্ষের suit-এ stopper থাকা দরকার। বিভিন্ন NT response-এর নিম্নরূপ অর্থ ধরা হয় :

1NT = 8-10 points, বিপক্ষের suit-এ কমপক্ষে একটি stopper.

Jump 2NT = 11-12 points, বিপক্ষের suit-এ কমপক্ষে দুটি stopper.

দুটি Jump-এ 3NT = 13-14 points, বিপক্ষের suit-এ কমপক্ষে দুটি stopper.

কয়েকটি উদাহরণের মাধ্যমে এই response গুলি লক্ষ্য করা যাক—

| North | East | South | West |
|---|---|---|---|
| 1♠ | double | pass | ? |

♠QJ62 ♡Q4 ◇K543 ♣1082

**Bid 1NT.** 2◇-response করলে 0-8 points বোঝাবে, অর্থাৎ East শূন্য pointsও ধরতে পারেন। 1NT response-এর মাধ্যমে 8-10 points সহ বিপক্ষের ♠-suit-এ ভাল stopper বলা সম্ভব হ'ল।

♠QJ106 ♡K4 ◇K752 ♣Q105

**Bid 2NT.** 11-12 points এবং ♠-suit-এ দুটি stopper. এই ধরনের হাতে 13-14 points থাকলে 3NT response হ'ত।

♠K976 ♡965 ◇J42 ♣1062

এই হাতে penalty pass করা সম্ভব নয়, অথচ দুই-এর level-এ কোন suit-ই ঠিক বলা যাচ্ছে না। 1NT বলা যাচ্ছে না কারণ 8-10 points নেই। তাহ'লে কী response যুক্তিক ?

কোন খেলোয়াড় সব সময় নিজেকে নিয়মের সুতোয় বেঁধে রেখে নিয়ম-বহির্ভূত কাজ করা পছন্দ না করলে এই হাতে তাঁর response হবে 2♣। কিন্তু যে কোন বাস্তববাদী খেলোয়াড়েরই নিয়ম এবং points-এর উপর এই রকম আস্থাবান হওয়া যুক্তিযুক্ত নয় এবং এই হাতে 1NT response 2♣ থেকে অনেক বেশি ভাল হবে ধরা উচিৎ। কী হতে পারে 1NT response করলে? Doubler 8 points ধরে নিজের কাছে 18 points থাকলে 3NT বলতে পারেন। সেক্ষেত্রে 18+4=22 points নিয়ে 3NT-এ হয়ত খেলা পরাস্ত হ'বে কিন্তু খেলা পূর্ণ হওয়ার আশাও কম নয় কারণ opener-এর partner-এর কাছে খুব খারাপ হাত হওয়ার ফলে doubler-এর প্রতিটি points খুব কাজের বলে প্রমাণিত হবে। 3NT-এ contract হওয়া এবং তা পরাস্ত হওয়ার মত দুর্ভাগ্য খুব কম সময় আসে। সুতরাং এই হাতটিতে কোন suit-এ response করার চেয়ে 1NT response অনেক বেশি যুক্তিযুক্ত।

Take-out-doubler-এর পরবর্তী বিপক্ষীয় খেলোয়াড়ের কোন suit-bid সাধারণতঃ দুর্বল হাতে করা হয় ( এ বিষয়ে পরে বিস্তারিত আলোচনা হবে )। এক্ষেত্রে কী ধরণের response হ'তে পারে লক্ষ্য করা যাক :

| North | East | South | West |
|---|---|---|---|
| 1♢ | double | 1♡ | ? |

♠653 ♡Q95 ♢J54 ♣Q964

**Pass.** 1♡ bid-টি না হ'লে west-কে 1♡ response করতে হ'ত। কিন্তু এখন pass করলেও East আবার bid করার সুযোগ পাচ্ছেন। সুতরাং শূন্য বা কম points-এর হাতে west-এর কোন bid করার দরকার হয় না। এমতঅবস্থায় west এর যে কোন bid-কে free-bid বলে এবং এই bid কমপক্ষে 7-9 points না থাকলে করা উচিৎ নয়। 7-9 points-এর হাতে কোন নতুন suit বা NT বলা সম্ভব না হ'লে west-কে হয়ত double ( sputnik ) করতে হ'তে পারে।

♠Q632 ♡Q53 ♢975 ♣QJ7

**Bid 1♠.** 7-9 points.

♠Q97 ♡Q52 ♢QJ9 ♣J1084

**Bid 1NT.** স্বাভাবিক 8-10 points.

♠K105 ♡K92 ♢432 ♣Q1063

**Double.** ♢-suit-এ stopper না থাকায় ফলে 1NT বলা সম্ভব হল

না, অথচ 2♣ বললে হাতের সঠিক খবর বলা হয় না। Pass করলে partner-কে এই 8 points বোঝান সম্ভব নয়। সুতরাং double ক'রে তাঁকে বলা হ'ল "আমার হাতে কিছু points আছে, কিন্তু সুবিধাজনকভাবে বলা যাচ্ছে না।" এই double-কে **Sputnik double** বলে।

Opener-এর partner redouble-করলে doubler-কে সাহায্য করার জন্য শূন্য points-এর হাতেও কোন একটি suit-এ response করা উচিৎ। অর্থাৎ doubler-এর পক্ষে redoubled contract মেনে নেওয়া হয়ত কোনমতেই সম্ভব হবে না ; সেক্ষেত্রে নিজের suit-টি বলে তাঁকে pass করতে বলা উচিৎ ( সাধারণতঃ )। যেমন :

| North | East | South | West |
|---|---|---|---|
| 1♢ | double | redouble | ? |
| ♠62 | ♡87432 | ♢5432 | ♣32 |

**Bid 1♡.** এই bid-কে free-bid বলে না।

| ♠43 | ♡652 | ♢432 | ♣Q10853 |
|---|---|---|---|

**Bid 2♣.**

**9-11 points-এর হাতে response :**

এই points-এর হাতে responder আশা করতে পারেন তাঁদের দিকেই বেশির ভাগ points আছে এবং doubler-এর হাতে একটু বেশি points থাকলেই ( যেমন 13-15 ) যুক্তিযুক্তভাবে নিজেদের একটি part score বা game-এর আশা থাকে। ভাগ্য সুপ্রসন্ন হ'য়ে doubler-এর 16 বা বেশি points হ'লে slam'ও হতে পারে। সুতরাং 9-11 points-এর হাতে responder প্রথমেই শুভ সংবাদটি কোন suit-এ jump করে বা NT ( 1NT বা 2NT ) response-এর মাধ্যমে partner-কে জানাবেন। এই response গুলিকে forcing ধরা হয় না। Doubler 11-12 points-এর হাতে এই response সাধারণতঃ pass ক'রে থাকেন। বেশি points-এর হাতে তাঁর game বা slam-এর চিন্তা করা উচিৎ। যেমন :

| North | East | South | West |
|---|---|---|---|
| 1♡ | double | pass | ? |
| ♠KQ84 | ♡654 | ♢A952 | ♣32 |

**Bid 2♠.** 9-11 points. এই jump response-এর জন্য 5-তাসের suit-এর প্রয়োজনীয়তা নেই কারণ partner-এর কাছে প্রতিটি unbid suit-এ ভাল support আছে ( সাধারণতঃ ), বিশেষতঃ একটি major-কে double-এর মাধ্যমে অপর major-টিতে কমপক্ষে 4-তাস বলা হয়েছে।

♠Q2 ♡654 ◇AQ952 ♣Q42

**Bid 3◇.** 2◇ বললে 0-8 points বোঝাবে, সুতরাং 3◇ বলা হ'ল। এই response-এ East একটি কথা পরিষ্কার বুঝতে পারবেন যে West-এর হাতে 4-তাস ♠-নেই। থাকলে 3◇ না বলে 2♠ বলা উচিৎ ছিল।

**12 বা বেশি points-এর হাতে response :**

12 বা বেশি points-এর হাতে ( 3NT response-এর হাতটি ছাড়া ) একমাত্র response হ'ল প্রতিপক্ষের suit-এ Cue-bidএর মাধ্যমে একটি forcing অবস্থার সৃষ্টি করা। এই Cue-bid প্রতিপক্ষের suit-এ কোন বিশেষ তথ্য ( control ) বোঝায় না। যেমন :

| North | East | South | West |
|---|---|---|---|
| 1♡ | double | pass | ? |

♠AQ964 ♡432 ◇A92 ♣K3

***Bid* 2♡.** 2♠ response-এর মাধ্যমে সর্বোচ্চ 11 points প্রকাশ করা সম্ভব। সুতরাং 14 points-এর এই হাতে প্রথমে 2♡ Cue-bid করা হল। পরবর্তী ধাপে ♠-suitটি বলতে হবে। এই bid-এর পর final contract সাধারণতঃ game-এর নিচে হওয়া উচিৎ নয়।

♠Q92 ♡Q102 ◇AJ5 ♣KJ53

**Bid 2♡.** Partner-এর সম্ভাব্য 2♠ rebid-এর উত্তরে 2NT rebid করে ♡-suit-এ আংশিক stopper সহ কমপক্ষে 12 points বলা সম্ভব হবে। Partner এই bidding-এ ♡-suit-এ ভাল stopper ধরবেন না, কারণ তাহলে 2♡ response না হয়ে প্রথমেই 2NT বা 3NT response করা হ'ত।

**Doubler-এর rebid ; minimum response হলে :**

যে কোন nonjump নতুন suit-এ response 0-8 points-এর হাত প্রকাশ করে। সুতরাং এই response-এর পর doubler-এর হাতে কমপক্ষে

18 points না থাকলে game এর আশা করা উচিৎ নয়। Responder-এর suitটির সাথে মিলে গেলে 18-19 points নিয়ে একটি raise, 20-22 points-এ double raise এবং বেশি থাকলে সরাসরি game-এ raise করা যেতে পারে। Partner-এর suit-এ ভাল support না থাকলে ( 16 বা বেশি points-এর হাতে সব unbid suit-এ support থাকা বাধ্যতামূলক নয় ) নিজস্ব কোন suit jump-না করে bid করলে 16-20 points-এর হাত প্রকাশ করে। খুব ভাল suit সহ 20 points-এর বেশি থাকলে সাধারণতঃ একটি jump করে বলা হয়—যে bid কে one-round forcing ধরা হয়। Non-jump NT rebid 19-20 points সহ বিপক্ষের suit-এ ভাল stopper প্রকাশ করে এবং jump ক'রে 2NT এবং 3NT rebid যথাক্রমে 21-22 এবং 23-24 points বোঝায়। যেমন :

| North | East | South | West |
|---|---|---|---|
| 1♢ | double | pass | 1♡ |
| pass | ? | | |

♠Q1094 ♡KJ62 ♢2 ♣AJ95

**Pass.** West-এর হাতে সর্বোচ্চ 8 points হলেও দুহাতে game-এর জন্য প্রয়োজনীয় 26 points হওয়ার আশা নেই। বিপক্ষদল পুনরায় 2♢ বা অন্যকিছু bid করলে 2♡ বলে প্রতিযোগিতা করা যাবে।

♠KQ62 ♡AQ94 ♢52 ♣AJ5

**Pass.** এই বড় হাতটিতে একটি ইচ্ছা হ'তে পারে 2♡ raise করার। কিন্তু West-এর হাতে শূন্য point-এর সম্ভাবনাকে মনে রেখে pass করাই যুক্তিযুক্ত কারণ তাঁর সর্বোচ্চ 8-points হলেও game হওয়ার আশা কম।

♠KQ62 ♡AQ96 ♢52 ♣AQ10

**Bid 2♡.** Single raise-এর জন্য এই হ'ল সর্বনিম্ন মানের হাত।

♠AQ97 ♡AQ96 ♢2 ♣AK95

**Bid 3♡.** West-এর 0-3 points-এর হাত না হ'লে 4♡ bid করা উচিৎ। এই double raise 20-22 points-এর হাত বোঝায়।

♠AQ97 ♡AQ96 ♢— ♣AK542

**Bid 4♡.** West এই bidটি pass করবেন এবং তাঁর শূন্য points-এর হাত হলেও 4♡ এ খেলা হওয়ার আশা করা যায়।

♠AQJ64 ♡KJ5 ◇2 ♣AJ95

**Bid 1♠.** Double করার পর negetive response হ'লে এই ধরনের নতুন suit-এ nonjump rebid 16-20 points-এর হাত প্রকাশ করে। এই bidটি forcing নয়। তবে responder এর 6-8 points থাকলে আবার কোন একটি bid করা উচিৎ। 6-8 points থাকলে তাঁর প্রাথমিকভাবে doubler-এর suitটিকে raise-এর চেষ্টা করতে হবে।

♠AQJ964 ♡KQ2 ◇4 ♣AK5

**Bid 2♠.** একটি jump করে নতুন suit-এ rebid 21 বা বেশি points সহ ভাল suit বোঝায়। এই bidকে one-round forcing ধরা হয়।

♠AQ ♡KQ2 ◇42 ♣AKQJ96

**Bid 3♣.**

♠AJ10 ♡AQ5 ◇AJ6 ♣KJ94

**Bid 1NT.** Double না করে সরাসরি 1NT overcall করা সম্ভব হয়নি কারণ তাহলে 18 points এর বেশি প্রকাশ হ'ত না। Double করে 1NT rebid 19-20 points বোঝায়।

♠AK2 ♡KJ3 ◇52 ♣AKQJ6

**Bid 2◇.** এই cue-bid সাধারণতঃ game খেলার ইচ্ছা প্রকাশ করে। তবে NT না suit-এ game খেলতে হবে তা বোঝা যাচ্ছে না। Responder এর ◇-suit-এ stopper থাকলে হয়ত 3NT-এ final contract করা যুক্তিযুক্ত হবে।

**Doubler-এর rebid ; jump response হ'লে :**

Responder-এর হাতে 9-11 points ধরে doubler-এর পক্ষে rebid ঠিক করতে কোন অসুবিধা হবে না। যেমন :

| North | East | South | West |
|---|---|---|---|
| 1♡ | double | pass | 2♠ |
| pass | ? | | |

♠J1075 ♡4 ◇AQ62 ♣K1065

**Pass.** West-এর 11 points হ'লে ও game-এর আশা কম।

♠QJ52 ♡2 ◇AQ54 ♣KJ63

**Bid 3♠.** Bid-টি invitational. Partner-এর ভাল 10 বা 11 points থাকলে 4♠ bid করবেন।

♠QJ52 ♡2 ◇AQ54 ♣AJ62

**Bid 4♠.** দু-হাতে মোট 26 points থাকতে বাধ্য।

♠Q62 ♡AQ5 ◇AKQ965 ♣2

Bid 3◇. Double করার পর যে কোন নিজস্ব bid-ই 16 বা বেশি points প্রকাশ করে। এই bid-টি Jump করে না হলেও one-round forcing যেহেতু partner-এর response ভাল হাত প্রকাশ করেছে।

**Doubler-এর rebid ; Cue-bid response-এর পর :**

Cue-bid response হ'লে partner-এর কাছে কমপক্ষে 12 points থাকবে। এক্ষেত্রে doubler তাঁর হাতের সবচেয়ে ভাল suit-টি bid করবেন এবং সাধারণতঃ jump করে কোন suit বলা যুক্তিযুক্ত নয়। তবে খুব ভাল suit হ'লে jump-rebid করা যেতে পারে। যেমন :

| North | East | South | West |
|---|---|---|---|
| 1◇ | double | pass | 2◇ |
| pass | ? | | |

♠KJ42 ♡QJ53 ◇2 ♣A1097

Bid 2♡.

♠AQJ962 ♡K2 ◇2 ♣A1095

Bid 3♠.

**চতুর্থ হাতে take-out-double :**

বাঁদিকের প্রতিপক্ষীয় খেলোয়াড়ের opening bid-টি পর পর দুজন খেলোয়াড় pass করলে চতুর্থ হাতে double করা যায়। এই double-কে balancing double বলে। এই double এর উদ্দেশ্য হ'ল partner-এর হাতে কিছু points ধরে bidding-টিকে জিইয়ে রাখা, কারণ opener -এর partner

pass-করার ফলে নিজের partner এর হাতে কিছু points থাকতে বাধ্য। তবে 8-points-এর কমে balancing double করা উচিৎ নয়। যেমন :

| North | East | South | West |
|---|---|---|---|
| 1♡ | pass | pass | ? |

♠QJ62 ♡32 ◇A64 ♣Q1085

**Double.** North-কে 1♡ Contract-এ খেলতে দেওয়া উচিৎ নয়। বিশেষতঃ partner কিছু points পেতে বাধ্য (যেহেতু south কোন response করতে পারেন নি, অর্থাৎ তাঁর হাতে ন্যূনতম 6 points ও নেই)।

♠QJ632 ♡43 ◇K1053 ♣74

**Bid 1♠.** ভাল suit বলা সম্ভব হ'লে double করা উচিৎ নয়।

♠KJ2 ♡Q105 ◇A93 ♣Q1053

**Bid 1NT.** Balancing 1NT 12-13 points প্রকাশ করে।

♠KJ2 ♡KJ6 ◇AQ64 ♣Q103

**Double.** 1NT bid করলে partner 12-13 points ধরবেন। সুতরাং balancing অবস্থানে 16 বা বেশি points-এর হাতে প্রথম কর্তব্য হবে double করা। Double-এর পর 1NT rebid সাধারণতঃ 16-18 points প্রকাশ করে।

Balancing double করতে বেশি points-এর দরকার হয় না। সুতরাং responder-কে একটু সতর্ক হয়ে response করতে হবে। একটি কথা মনে রাখা দরকার যে doubler তাঁর partner-এর হাতের কিছু points ধরেই bid করেছেন। সুতরাং 12 বা বেশি points না থাকলে কোন jump response করা উচিৎ নয়। যেমন :

| North | East | South | West |
|---|---|---|---|
| 1♠ | pass | pass | double |
| pass | ? | | |

♠1093 ♡AQ52 ◇94 ♣KJ63

**Bid 2♡ ; 3♡ নয়।** East-এর হাতে মোটামুটি 8-10 points ধরেই West-এই balancing double করেছেন। সুতরাং 12 বা বেশি points না থাকলে এই double-এর পর jump response করা উচিৎ নয়।

♠AQ6 ♡1062 ◇Q93 ♣Q1053

**Bid 1NT.**

♠KJ1074 ♡J6 ◇Q96 ♣A65

**Pass.** এই pass-কে penalty pass বলে। এই pass-এর পর South কোন bid করে North-কে উদ্ধারের চেষ্টা করলে West আবার double করতে পারেন, তবে এই double-কে take-out ধরা হবে না।

**Passed হাতে take-out-double :**

Dealer ( বা opener ) হিসাবে pass করার পরও take-out double করা সম্ভব। এই ধরনের double 11-12 points-এর কমে করা হয় না। যেমন :

| North | East | South | West |
|---|---|---|---|
| pass | 1◇ | pass | 1♠ |
| ? | | | |

♠KJ2 ♡A1086 ◇2 ♣Q9876

**Double.** এই double-টিও take-out-এর জন্য, কারন 1♠ bid-কে প্রথম সুযোগে double করা হয়েছে। Partner ♡ বা ♣-suit-এ response করবেন।

**Opener-এর take-out-double :**

অনেক সময় opening bid করার পরও take-out double করা সম্ভব। যেমন :

| | North | East | South | West |
|---|---|---|---|---|
| (1) | 1♡ | pass | pass | 2◇ |
| | double | — | — | — |
| (2) | 1♡ | 2♣ | pass | pass |
| | double | — | — | — |

(1) নং bidding-এ South-একের level-এ response করার সুযোগ পেয়েও করতে সক্ষম না হওয়ার ফলে তাঁর হাতে 6 points-এর কম হবে, একথা নিঃসন্দেহে ধরা যায়। সুতরাং 2◇ bid-এর পর North-এর ভাল হাত ( 17 বা বেশি points ) প্রকাশ করতে হ'লে double করতে হবে। Double না করে এক্ষেত্রে nonjump নতুন suit bid বা প্রথম suit-এ simple rebid

করা হ'লে শুধুই প্রতিযোগিতা বোঝাবে। অর্থাৎ East-West-কে 2♢ contract-এ খেলতে না দেওয়ার জন্য প্রতিযোগিতা করা হ'ল কিন্তু বেশি points নাও হতে পারে। তবে nonjump NT rebid 19—20 points বোঝাবে।

কিন্তু (2) নং bidding-এ south একের level-এ bid করার সুযোগ পাননি। ফলে double করলেও বেশি points প্রকাশ করে না ( 15 points'ও হতে পারে )।

**Responsive double :**

Doubler-এর partner-কে অনেক সময় খুব অসুবিধার মধ্যে পড়তে হয়, বিশেষতঃ opener-এর partner যখন opener-এর suit-টিকে single বা double raise করেন। আমরা পরে দেখব এই ধরনের raise কখনই ভাল হাতে করা হয় না। চতুর্থ হাতকে অসুবিধার সম্মুখীন করার জন্য এই raise-কে pre-emptive raise হিসাবে ব্যবহার করা হয়। এমত অবস্থায় ভাল points-এর হাতেও doubler-এর partner সব সময় সহজভাবে তাঁর হাতকে প্রকাশ করতে পারেন না। যেমন :

| North | East | South | West |
|---|---|---|---|
| 1♢ | double | 3♢ | ? |

♠J962 ♡A1054 ♢54 ♣KQ2

**Double,** 3♡ বা 3♠ bid করলে হয়ত East-এর সাথে সঠিক suit-এ মিলবে না। Pass করলে south-এর উদ্দেশ্য ( বিঘ্নসৃষ্টিকারী ফল ) সফল হবে। সুতরাং doubler-কে দিয়ে তাঁর হাতের ভাল suit-টি bid করার জন্য double করা হ'ল। এই double-কে **Responsive double** বলে। Opener-এর partner এই ধরনের raise ছাড়া অন্য যে কোন bid করলে double করা যেতে পারে, তবে সেই double-কে responsive ধরা হয় না। Responsive double-এর সর্বোচ্চ সীমা 3♠ level পর্যন্ত। অর্থাৎ 3♠ এর উপরের যে কোন raise-কে double করা হ'লে তাকে penalty double হিসাবে ধরতে হবে—responsive নয়।

—:♠:♡:♢:♣:—

## দশম পরিচ্ছেদ

## Penalty double, Lead directing double এবং Redoubles.

**Penalty double :** Double কথাটির যে পাঁচটি উদ্দেশ্যের কথা নবম পরিচ্ছেদে বলা হয়েছে তাঁর একটি হ'ল প্রতিপক্ষের কোন contract-কে পরাস্ত করে বেশি points পাওয়ার চেষ্টা করা। ঠিকমত penalty double করতে না পারলে কোন দল বা খেলোয়াড় ভাল ফলের আশা করতে পারেন না। Penalty double করার একটি প্রচলিত ধারণা হ'ল প্রতিপক্ষ বেশি level-এ bid না করলে double করা উচিৎ নয়—কিন্তু এ ধারণা ভুল। এই double দুই-এর level থেকে শুরু ক'রে যে কোন level-এ হ'তে পারে। প্রতিপক্ষ তাঁদের ক্ষমতার বেশি bid করলে যুক্তিযুক্তভাবে double করা উচিৎ তবে অনেক সময় ভাল contract হ'লেও double করা যায় যদি মনে হয় declarer-এর জন্য কিছু চমক অপেক্ষা করছে ( অর্থাৎ বিশেষ suit-এ declarer এর পক্ষে অসুবিধাজনক বিন্যাস থাকলে )।

Double করার সময় একটি কথা মনে রাখা দরকার যে declarer যেন কোন সুবিধা না পান। অর্থাৎ double না করলে হয়ত কোন কারণে contract-টি পূর্ণ করা সম্ভব হবে না কিন্তু double-এর ফলে doubler-এর হাতে যুক্তিযুক্তভাবে তাস ধরে নিয়ে contract পূর্ণ করা সহজ হ'তে পারে—একথা খেয়াল রাখতে হবে। অথবা হয়ত প্রতিপক্ষ কোন ভুল suit বা NT-এ contract করার পর double করা হ'ল এবং দেখা গেল তাঁরা অন্য suit-এ contract সংশোধন করে খেলা পূর্ণ করতে সক্ষম হলেন। এক্ষেত্রে পরিস্থিতি অত্যন্ত দুঃখজনক হবে। সুতরাং double করার সময় খুব ভালভাবে নজর রাখতে হবে যেন বিপক্ষ দল কোন নতুন ভাল contract-এ সরে যেতে না পারেন। অন্য কোন contract-এ সরে যাওয়ার সম্ভাবনা থাকলে দেখতে হবে সেই নতুন contract-কে সার্থকভাবে double করা সম্ভব কিনা এবং সর্বোপরি double-এর ফলে declarer-কে তাঁর খেলার পথে কোন সুবিধা করা হ'ল কিনা চিন্তা করতে হবে।

Penalty double-কে দুভাগে বিভক্ত করা হয় ; যথা—**Light double** এবং **Tight double.** কোন part score contract double-এর ফলে

game-এ পরিণত হওয়ার সম্ভাবনা না থাকলে সেই double-কে light এবং game হওয়ার সম্ভাবনা থাকলে তাঁকে tight double বলে। এই দুটি double-কে আমরা আলাদাভাবে আলোচনা করব।

**Part score contract-কে double :**

কোন part contract-কে double করার সময় চিন্তা করতে হবে double না করে নিজেরা কোন contract করলে বেশি points পাওয়া সম্ভব কিনা। নিজেদের contract সম্বন্ধে নিশ্চয়তা না থাকলে double-এর মাধ্যমে নিশ্চিৎ short নেওয়ার চেষ্টা করা উচিৎ। দ্বিতীয়তঃ লক্ষ্য করতে হবে double-এর পর contract পূর্ণ হ'লে game হচ্ছে কিনা। যেমন—2♠, 2♡, 3♣ বা 3♢ contract double-এর পর পূর্ণ হ'লে প্রতিপক্ষ game bonus পেয়ে যাবেন কিন্তু 2♣ বা 2♢ contract double-এর পর পূর্ণ হ'লেও game হবে না। অর্থাৎ double-টি Light না Tight সেদিকে নজর রাখতে হবে। Tight double করাতে অনেক বেশি ঝুঁকি থাকার ফলে খারাপ হাতে কখনই এই double করা হয় না। তবে light double 8—10 points-এর হাতেও করা সম্ভব।

Light double-কে partner ইচ্ছে করলে তুলে নিতে পারেন। অর্থাৎ এই double-এর পর তিনি pass-করতে বাধ্য নন্। উপযুক্ত হাত না হ'লে তিনি অন্য কোন suit বা NT ব'লে এই double-কে উদ্ধার করতে পারেন। সুতরাং খেয়াল রাখতে হবে তিনি যদি double-কে তুলে ফেলেন তাহলে নিজের হাতটি তাঁর কাছে কাজের হবে কিনা। অর্থাৎ কোন হাত partner-এর contract-এ quick tricks এবং high cards-এর দিক দিয়ে অবাঞ্ছিত মনে হ'লে light double করা উচিৎ নয়। সাধারণতঃ এই double-এর পর partner কিছু quick tricks এবং points আশা করতে পারেন।

সর্বোপরি, হাতের high card points থেকেও trump suit এবং partner এর suit সম্বন্ধে বেশি চিন্তা করা দরকার। Partner-এর suit-এ বেশি সংখ্যক তাস ( তিন বা বেশি ) থাকলে সাধারণতঃ light double করা উচিৎ নয় কারণ প্রতিপক্ষের কোন হাতে সেই suit-এ কম তাস হওয়ার সম্ভাবনা সেক্ষেত্রে বেশি হবে। ফলে partner-এর কিছু quick tricks-এর মূল্য পাওয়া হয়ত সম্ভব হবে না। এই অবস্থায় নিজেদের contract বেশি ভাল হবে। একইভাবে প্রতিপক্ষের trump suit-এ বেশি তাস বা সঠিক control না থাকলে double করে লাভ হয় না কারণ তাঁরা হয়ত trump-suit এই

অনেক tricks পেয়ে যাবেন। Trump suit-এ এমন তাস পেতে হবে যেন declarer-এর পক্ষে খেলা খুব কষ্টকর হয়। কিছু উদাহরণের মাধ্যমে এই বক্তব্যকে পরিষ্কার করা যাক:

| North | East | South | West |
|---|---|---|---|
| 1♠ | 2♣ | ? | |

♠Q5 ♡AJ106 ◇10752 ♣AK6

**Bid 3NT.** এ হাতে double করা অর্থহীন। কারণ, প্রথমতঃ নিজেদের 3NT-এ ভাল খেলা হওয়ার সম্ভাবনা রয়েছে এবং 2♣-কে double করে বেশি points পাওয়ার আশা করা যায় না। দ্বিতীয়তঃ East জানেন তাঁর হাতে ♣AK নেই। অর্থাৎ South-এর ♣AK টি East-এর পক্ষে কোন চমক নয়। ফলে East-এর ♣ suit-টি হয়ত QJ109 নিয়ে সাত তাসের হ'তে পারে (6-তাস নিশ্চই হবে)। সুতরাং trump suit-এ East-এর বিশেষ অসুবিধা হবে না এবং double করার চেয়ে bid করা যুক্তিযুক্ত।

♠42 ♡A965 ◇KJ5 ♣J1094

**Double.** নিজেদের ভাল contract হওয়ার বিশেষ আশা নেই কিন্তু short পাওয়ার ভাল আশা আছে কারণ ♣-suit-এ বিপক্ষ দল খুব একটা সুবিধা করতে পারবেন না।

♠2 ♡K954 ◇A5432 ♣K92

**Double.** ♠-suit-এ একটি ruff নিয়ে ♣-suit-এ দুটি tricks পাওয়ার খুব বেশি সম্ভাবনা। সুতরাং ♡K এবং ◇A-র trick-এ contract-কে পরাস্ত করার সম্ভাবনা রয়েছে কিন্তু নিজেদের কোন ভাল contract হওয়ার আশা কম।

♠2 ♡43 ◇J10643 ♣QJ973

**Pass.** এই হাতে নিশ্চই আশা করা যায় 2♣ contract-কে পরাস্ত করা যাবে। কিন্তু double করলে partner 2♡ bid করতে পারেন কারণ সম্ভবতঃ তাঁর হাতে ♣-suit এ singleton বা void হবে এবং double-কে তুলে নিলে তাঁকে দোষ দেওয়া যায় না। Partner-এর কোন নতুন suit bid-কে মেনে নেওয়া সম্ভব না হওয়ার ফলে এত কম points-এর হাতে double করা উচিৎ নয়।

♠3 ♡K1095 ◇QJ6 ♣AJ762

**Double.** Partner-এর হাতে ♣-suit-এ কম তাস থাকার ফলে তিনি এই double-কে তুলে নিতে পারেন। সেক্ষেত্রে আশাহত হ'তে হবে ঠিকই কিন্তু কোন অসুবিধা হবে না।

♠AQJ ♡96 ◇K953 ♣J963

**Bid 2◇.** Partner-এর suit-এ এ ধরনের ভাল তাস নিয়ে double করা উচিৎ নয়।

এখন দেখা যাক **light** double এর পর opener-এর কর্তব্য কী হওয়া উচিৎ। পূর্বেই বলা হয়েছে light double-কে তুলে নেওয়া যায় তবে কমপক্ষে তিনটি quick tricks সহ্ trump suit-এ একটি honor তাস থাকলেও ( বা তিনটি ছোট trump ) opener-এর pass করা উচিৎ। যেমন:

| North | East | South | West |
|---|---|---|---|
| 1♠ | 2♣ | double | pass |
| ? | | | |

♠AK962 ♡J62 ◇A43 ♣105

**Pass.** 2♠ bid করা অর্থহীন কারণ South সম্ভবতঃ singleton ♠-নিয়ে double করেছেন।

♠AK96 ♡KJ642 ◇K5 ♣64

**Bid 2♡.** অন্য একটি 5-তাসের suit থাকলে double-কে pass করা যুক্তিযুক্ত নয় কারণ এক্ষেত্রে south-এর ♡AQx থাকলে নিজেদের ♡-suit-এ ভাল খেলা হওয়ার আশা করা যায়।

**Game contract-কে double :**

এই double-কে দু'ভাগে বিভক্ত করা যেতে পারে—এক পক্ষ bid করার পর double এবং দু'পক্ষ bidding-এ অংশ গ্রহণ করার পর double. এই দুটি পরিস্থিতিকে আলাদাভাবে পর্য্যালোচনা করা দরকার।

প্রথম ক্ষেত্রে মনে রাখা দরকার double এর ফলে declarer তিন ধরনের সুবিধা পেতে পারেন; যেমন—প্রথমতঃ undouble অবস্থায় হাতটি স্বাভাবিকভাবে খেলে তিনি হয়ত দু'একটি tricks কম পাবেন, দ্বিতীয়তঃ কোন short খেলা double-এর ফলে পূর্ণ করা সম্ভব হ'তে পারে এবং তৃতীয়তঃ redouble-এর মাধ্যমে অনেক বেশি points পাওয়ার সম্ভাবনা থাকে। সুতরাং কিছু high card points থাকলেই double করা যুক্তিযুক্ত নয়।

নিজের হাতের high card points থেকেও বড় কথা হ'ল অবশিষ্ট points কীভাবে নিজেদের মধ্যে বিভক্ত হ'য়েছে সে বিষয়ে ধারনা করা। S. J. একটি ভাল উদাহরণ দিয়েছিলেন—

| North | East | South | West |
|---|---|---|---|
| 1♣ | Pass | 2NT | Pass |
| 3NT | Pass | Pass | Double |
| Pass | Pass | Pass | |

West-এর হাত ছিল: ♠A109 ♡KQ10 ◇AKJ52 ♣K6

South-এর 2NT response-টি limit response ছিল ( 13—15 নয় )। এখন দেখা যাক West তাঁর 20 points-এর হাতে double ক'রে ঠিক করেছেন কি না। Simon-এর মতে double-টি সম্পূর্ণ অযৌক্তিক কারণ একথা পরিষ্কারভাবে বোঝা যাচ্ছে East এক point-ও পান নি এবং North-এর 3NT bid নিশ্চয়ই কমপক্ষে ♣AQJ10xxx নিয়ে হয়েছে। এক্ষেত্রে West-এরopening lead-এর পর declarer সার্থকভাবে ♣-suit-এ finesse করে যখন কমপক্ষে 7টি ♣-tricks তুলবেন, West কী পাশাবেন ? এই হাতে West-এর Squeezed বা End-played হয়ে যাওয়ার সম্ভাবনা খুব বেশি। সুতরাং 20 points-এর হাত হলেও pass করা যুক্তিযুক্ত ছিল। কিন্তু ধরা যাক West নিম্নরূপ হাত পেয়েছেন:

♠1052 ♡KQ10 ◇AKJ52 ♣64

এই হাতে double করা অনেক বেশি যুক্তিযুক্ত কারণ partner ♠A বা ♣K পেতে পারেন। সেক্ষেত্রে ◇K opening lead-এর পর ♡K-টি খেললে 3NT contract-কে পরাস্ত করার আশা করা যায় ( partner ♠A বা ♣K-এ entry পেয়ে ◇ খেলতে সক্ষম হ'লে )।

একইভাবে কোন slam contract-এ দুটি A নিয়ে double করা ঠিক নয় এবং একটি suit-এ AK সহ আরও দুটি K থাকলে কোন game contract-কে double করাও অযৌক্তিক ; বরঞ্চ trump suit-এ QJ10x নিয়ে dummy-র bit suit-এ singleton হ'লে double করা যুক্তিযুক্ত।

Bidding পর্যালোচনার মাধ্যমে প্রতিপক্ষের একজন বা দু'জনের হাতে

বাড়তি (undisclosed) points থাকার সম্ভাবনা প্রকাশিত হলেও double করা যুক্তিযুক্ত নয়। যেমন :

| North | East | South | West |
|---|---|---|---|
| 1♡ | Pass | 2♣ | Pass |
| 2NT | Pass | 3NT | Pass |
| Pass | ? | | |

East-এর হাত : ♠K105 ♡KJ97 ◇AJ962 ♣5

3NT contract-কে পরাস্ত করার আশা থাকলেও double করা যুক্তিযুক্ত নয় কারণ North-এর 2NT rebid-টি 14—15 points প্রকাশ করলেও South-এর 3NT rebid 16 points-এর হাতেও হ'তে পারে। অর্থাৎ N—S মিলিতভাবে 30—31 points ও পেতে পারেন ( Long card points ধরে )। ফলে game-এর জন্য প্রয়োজনীয় 26 points থেকে বেশি থাকার সম্ভাবনা রয়েছে ( এই বেশি points-কে undisclosed points বলে )। সুতরাং double করলে খুব খারাপ ফল হতে পারে।

বাড়তি points থাকার অর্থ হ'ল বিপক্ষীয় খেলোয়াড়ের হাতে কোন suit-এ ( বা একাধিক suit-এ ) অস্বাভাবিক বিন্যাস হ'লেও contract পরাস্ত করা সম্ভব হয় না। কারণ অস্বাভাবিক বিন্যাসের ( bad break ) অসুবিধা বেশি points-এর সাহায্যে কাটিয়ে ওঠা যায়। কিন্তু bidding থেকে প্রতিপক্ষের দুজনের হাতকেই সীমিত মনে হ'লে কোন অস্বাভাবিক বিন্যাস নিয়ে double করা যায়। যেমন :

| North | East | South | West |
|---|---|---|---|
| 1♡ | Pass | 1♠ | Pass |
| 2♠ | Pass | 2NT | Pass |
| 3NT | Pass | Pass | ? |

West-এর হাত : ♠AJ10 ♡J932 ◇QJ1075 ♣2

North-এর 2♠ এবং South-এর 2NT rebid দুটিই সীমিত; অর্থাৎ কোন খেলোয়াড়ের হাতে বাড়তি points নেই এবং ◇Q opening lead-এর পর short হওয়ার আশা করা যায়। সুতরাং এই হাতে double করা যুক্তিযুক্ত।

এবার দেখা যাক দ্বিতীয় পরিস্থিতি : অর্থাৎ দুপক্ষ bidding-এ অংশ-গ্রহণের পর game contract-কে double করতে হ'লে কীভাবে চিন্তা করা উচিৎ।

এই পরিস্থিতিতে প্রতিপক্ষ Sacrifice দেওয়ার চেষ্টা করছে মনে হ'লে কখনই তাঁদেরকে double না করে খেলতে দেওয়া উচিৎ নয়, যদিও একার হাতে short নেওয়ার মত যথেষ্ট tricks না থাকতে পারে। যেমন :

| North | East | South | West |
|---|---|---|---|
| 1♡ | 1♠ | 3♡ | 3♠ |
| 4♡ | Pass | Pass | 4♠ |
| ? | | | |

এই bidding-এ স্পষ্ট বোঝা যাচ্ছে E—W 4♡ contract-এর বিরুদ্ধে sacrifice দেওয়ার চেষ্টা করছেন। কিন্তু North এখন pass করতে পারেন কারণ South 4♠ contract-কে double করার সুযোগ পাবেন। এই pass-কে forcing pass বলে ; অর্থাৎ South-কে double বা 5♡ বলতে হবে। Forcing pass না করে North 5♡ bid করলে ধরতে হবে double করার থেকে নিজেদের contract ভাল হবে এ সম্বন্ধে North নিশ্চিৎ। কিন্তু double করার অর্থ North-5♡-এ contract করায় ঝুঁকি আছে মনে করছেন।

| North | East | South | West |
|---|---|---|---|
| 1NT | Pass | 3♡ | 3♠ |
| Pass | Pass | ? | |

3♠ bid-টি না হ'লে North 3NT, 4♡ বা কোন cue-bid করতে বাধ্য ছিলেন। সুতরাং তাঁর pass-টি forcing pass হবে এবং south-কে double বা 4♡ বলতে হবে।

**Lead directing double :** Double-এর পাঁচটি উদ্দেশ্যের একটি গুরুত্বপূর্ণ উদ্দেশ্য হ'ল partner-কে কোন বিশেষ suit থেকে lead করতে নির্দেশ করা। স্বাভাবিকভাবেই opening leader-এর double-কে কখনই এই পর্যায়ের ধরা হতে পারে না। আমরা একটি উদাহরণের মাধ্যমে আলোচনা শুরু করছি।

| North | East | South | West |
|---|---|---|---|
| 1NT | Pass | 3NT | ? |

West-এর হাত : (1) ♠KJ5 ♡AQ94 ◇J42 ♣K43

(2) ♠A64 ♡92 ◇KQJ108 ♣962

(1) নং হাতে double করে short বেশি পাওয়ার আশা করা সম্পূর্ণ অযৌক্তিক কারণ East-এর হাত শূন্য point-এর হবে। সেক্ষেত্রে double করলে শুধু কিছু খবর N—S-এর কাছে পৌঁছে দেওয়া হবে।

(2) নং হাতে opening lead ◇ হ'লে contract-কে পরাস্ত করার আশা করা যায়। কিন্তু সমস্যা হ'ল, East-এর পক্ষে ◇ opening lead করা সম্ভব কি ? ◇ ছাড়া অন্য কোন suit-এ lead হ'লে contract পরাস্ত করার আশা খুব কম কারণ ♠A-র entry-টি চলে গেলে ◇-suit এ short করার জন্য প্রয়োজনীয় tricks পাওয়া সম্ভব নয়। সুতরাং ◇-suit-এ opening lead করার জন্য East-কে নির্দেশ করতে হ'লে West এর উচিৎ এই হাতে double করা। প্রশ্ন হ'তে পারে double করলে East-এর হাত থেকে ◇ opening lead হওয়ার নিশ্চয়তা কোথায় ? এ প্রশ্নের উত্তর পেতে হ'লে আমাদের প্রথমে **Lightner Double** সম্বন্ধে বিস্তারিতভাবে জানতে হবে।

ব্রীজ খেলার জগতে Theodor Lightner একটি বিখ্যাত নাম। Opening lead সম্বন্ধে তাঁর double এর ধারনাকে প্রত্যেক খেলোয়াড়ই মনে প্রাণে গ্রহণ করতে দ্বিধাবোধ করেন না। এই double-এর উদ্দেশ্য হ'ল partner-কে এমন একটি suit-এ lead করতে অনুরোধ করা যাতে contract পরাস্ত করার সম্ভাবনা পাওয়া যায়। ভাগ্য পুরোপুরি বিমুখ না হ'লে এই double-এর পর নিশ্চিৎ ভাল ফল পাওয়া যায়। যেমন উপরোক্ত উদাহরণে East ◇-lead করলেও contract পূর্ণ হ'তে পারে যদি N—S-এর হাতে ♠ suit-এ কোন trick ছাড়া 9টি tricks থাকে—যার সম্ভাবনা খুব কম।

Lightner double-এর উদ্দেশ্য বৃহৎ হ'লেও বক্তব্য খুবই ছোট। **এই double-এর মাধ্যমে partner-কে তাঁর স্বাভাবিক lead করতে বারণ করা হয় অর্থাৎ তিনি একটি অস্বাভাবিক lead করতে বাধ্য।** অস্বাভাবিক lead কোন্ suit-এ হবে তা নির্ভর করে bidding-এর উপর। যেমন 1NT—3NT bidding-এ অস্বাভাবিক lead বলতে সবচেয়ে কম তাসের suit ( singleton বা doubleton ) বোঝায় কারণ NT contract-এ সাধারণতঃ কোন লম্বা suit থেকে স্বাভাবিক lead করা হয়ে থাকে ( এ বিষয়ে বিস্তারিত-ভাবে opening lead পরিচ্ছেদে আলোচিত হবে )। এই ধারণা অনুসারে উপরোক্ত (2) নং উদাহরণে East-এর হাত থেকে ◇-suit-এ lead হওয়ার খুব বেশি সম্ভাবনা কারণ, North-এর হাতে কমপক্ষে দু-তাস ◇, South-এর হাতে কমপক্ষে 4-তাস ◇ ধরলেও ( South-এর কোন major suit-এ আগ্রহ না থাকার ফলে minor suit-এ বেশি তাস থাকতে বাধ্য। Major suit-এ

আগ্রহ থাকলে South-এর 2♣ stayman করা স্বাভাবিক ছিল ) East-এর দু-তাসের বেশি ◇ থাকতে পারে না। একথা সত্যি যে East ◇-suit-এ void হ'লে 3NT contract-কে পরাস্ত করা সম্ভব হবে না এবং সেক্ষেত্রে double-এর ফলে N—S কিছু বেশি points পেয়ে যাবেন। তবে কোন খেলোয়াড় সবচেয়ে ভাল সম্ভাবনাময় সুযোগ নেওয়ার চেষ্টা করতে পারেন, কিন্তু সেই চেষ্টা কখনই শতকরা 100 ভাগ নিশ্চিৎ ফল দিতে পারে না—একথা মনে রেখে উপরোক্ত bidding-এ (2) নং হাতে West-এর double করা সম্পূর্ণ যুক্তিযুক্ত।

3NT contract-এ short-suit lead-এর এই ধারনা পরিবর্তীত হয় যখন dummy একটি বা দুটি' suit bid-করেন। Dummy-র একটি suit bid-এর পর 3NT contract-কে non leader-double-করলে অস্বাভাবিক lead হিসাবে তাঁর suit-টিকে ধরতে হ'বে এবং তিনি দুটি suit bid-করলে প্রথম suit-টিকে এই পর্য্যায়ের ধরা হয়ে থাকে।

Defender-রা কোন একজন একটি suit bid-করার পর 3NT contract-কে double করা হ'লে সেই suit-এ opening lead করতে বলা হয় ( এক্ষেত্রে double-কে Lightner হিসাবে ধরা হয় না )। দুজন defender দুটি suit bid-করার পর 3NT contract-কে double করা হ'লে opening leader-এর suit-টিকে lead করতে অনুরোধ করা হয় ( কেহ কেহ doubler-এর suit-টিকে lead করার জন্য ব'লে থাকেন )।

নিয়ম থাকলেই তাঁর ব্যতিক্রম থাকে ; যেমন—

| North | East | south | West |
|---|---|---|---|
| 1◇ | Pass | 1♡ | Pass |
| 2◇ | Pass | 2NT | Pass |
| 3NT | double | Pass | Pass |
| Pass. | | | |

এক্ষেত্রে East-এর double কখনই dummy-র ◇-suit-এ lead করার অনুরোধ বোঝায় না। কারণ 3NT-contract-কে পূর্ণ করতে হ'লে North-এর লম্বা ◇-suit-টিকে তৈরী করতে হ'বে। East-এর হাতে ◇-এ ভাল stopper আছে এ বিষয়ে কোন সন্দেহ নেই। সেক্ষেত্রে ◇-suit-এ opening lead হ'লে declarer-এরই সুবিধা হতে বাধ্য। সুতরাং এই

bidding-এ East-এর double-কে lead directing না ধরে West-কে তাঁর স্বাভাবিক lead করতে হবে।

3NT ছাড়া অন্য কোন game contract-এর double-কে lead directing ধরা হয় না। কিন্তু যে কোন slam contract-এর double-কে Lightner lead directing double ধরা হয়। কারণ, স্বাভাবিক bidding-এর কোন slam contract-এ কখনই একটির বেশি short আশা করা যায় না। সেক্ষেত্রে undouble অবস্থায় 50 বা 100 points-কে double-এর মাধ্যমে 100 বা 200 points-এ পরিণত করার চেষ্টা করা বোকামি ( সাধারণতঃ ) কারণ double-এর ফলে কোন short হওয়ার মত contract ( স্বাভাবিকভাবে খেললে ) হয়ত পূর্ণ করা সম্ভব হ'তে পারে। এমত অবস্থায় নিজেদের কিছু প্রাপ্য points-এর পরিবর্তে প্রতিপক্ষের points পাওয়া সম্ভব হবে এবং পরিস্থিতি খুব দুঃখজনক হতে বাধ্য। এমন উদাহরণও বিড়ল নয় যে defender-রা হয়ত undouble অবস্থায় 100 points পেতেন, কিন্তু double করে 200 points পাওয়ার চেষ্টা করার ফলে declarer-এর দল 2000-এরও বেশি points পেয়েছেন। এর থেকে নিশ্চই আন্দাজ করা যাচ্ছে double-এর ফলে কত লোকসান হতে পারে। সুতরাং সমস্ত slam contract-এর double-কে lead directing হিসাবে ধরা যুক্তিযুক্ত এবং এই double-এর পর Lightner double-এর ধারণা অনুসারে partner-কে কোন অস্বাভাবিক suit-এ lead করতে হবে। Double করার সময় খেয়াল রাখতে হবে, স্বাভাবিক lead-এর ফলে cortract পরাস্ত হওয়ার আশা থাকলে double করা উচিৎ নয়। সেক্ষেত্রে double না করে partner-কে তাঁর স্বাভাবিক lead করতে দেওয়া উচিৎ।

Slam level-এ অস্বাভাবিক lead ব'লতে কোন unbid suit-কে ধরা হয় না, trump lead-এর প্রশ্ন ওঠে না, এবং কোন defender-এর bid-suit-কেও ধরা যায় না। অর্থাৎ সাধারণতঃ dummy-র bid suit-কে ( বা dummy-র প্রথম bid-suit-কে ) অস্বাভাবিক ধরা যেতে পারে। যেমন—

| North | East | South | West |
|---|---|---|---|
| 1♡ | Pass | 3♢ | 3♠ |
| 4♢ | Pass | 4♡ | Pass |
| 4NT | Pass | 5♡ | Pass |
| 6♡ | Pass | Pass | ? |

West এর হাত : ♠QJ108762 ♡43 ♢— ♣A432

South-এর jump shift এবং ♡-support-এর পর 4NT Blackwood-এর মাধ্যমে তাঁর হাতে দুটি Ace (5♡ response) বুঝে North 6♡-এ contract করেছেন। এই contract-কে পরাস্ত করার একমাত্র আশা হ'তে পারে ♣A এবং একটি ◇-ruff-এর trick-এ। সুতরাং West উপরোক্ত হাতে double করলে East-এর একমাত্র অস্বাভাবিক lead ◇-এর পর N বা S-এর কাছে ♣-suit-এ void না হ'লে contract পরাস্ত হ'তে পারে।

তবে পরিস্থিতি সব সময় এরকম পরিস্কার নাও থাকতে পারে। যেমন—

| North | East | South | West |
|---|---|---|---|
| 2♣ | Pass | 2NT | Pass |
| 3♠ | Pass | 4♠ | Pass |
| 4NT | Pass | 5◇ | Pass |
| 6♠ | Pass | Pass | double |
| Pass | Pass | Pass. | |

East কোন suit-এ lead করবেন ? একটু পরে আমরা দেখব ◇-suit-এ lead-এর জন্য West 5◇ bid-টিকে double করতেন (4NT Blackwood-এর উত্তরে 5◇ response-টি conventional এবং একটি Ace প্রকাশ করে। যেকোনো conventional bid-এর double-কে lead directing ধরা হয়)। এক্ষেত্রে unbid suit তিনটি ( ♣ এবং ◇-suit-এর bid দুটি conventional, সুতরাং suit-bid ধরা হয় না )। সুতরাং East-কে অস্বাভাবিক lead করতে হ'লে trump lead করতে হয়। কিন্তু আমরা দেখেছি এই lead-কে অস্বাভাবিক ধরা হয় না। তাহলে West কী lead চাইছেন ?

এরকম পরিস্থিতিতে নিয়ম হ'ল হাতের সবচেয়ে লম্বা suit থেকে lead করা। বস্তুতঃ তাঁর হাতে একটি void suit আছে এবং লম্বা suit-টিতে lead হ'লে তাঁর হাতে ruff হওয়ার আশা করা যায়। যেমন West-এর হাতটি নিম্নরূপ হ'তে পারে :

♠A2 ♡— ◇986543 ♣65432

13-টি ♡ তিনটি হাতে বিভক্ত হয়েছে। সুতরাং East-এর সবচেয়ে লম্বা suit ♡ হওয়ার বেশি সম্ভাবনা।

উপরে বলা হয়েছে যে কোন conventional bid-কে double করা হ'লে lead directing ধরা হয়। যেমন :

| North | East | South | West |
|---|---|---|---|
| 1NT | Pass | 2♣ | double |
| 2♠ | Pass | 3NT | Pass |
| Pass | Pass. | | |

2♣ stayman convention-এর double-কে lead directing ধরে East-কে ♣-suit-এ lead করতে হবে। এই ধরণের double করার সময় West-কে খেয়াল রাখতে হবে প্রতিপক্ষ যেন redouble এর মাধ্যমে খেলা পূর্ণ করতে না পারেন। অর্থাৎ এক্ষেত্রে West-এর ♣-suit-এ বেশি তাস সহ honors থাকা দরকার। এই ধরণের double করার সময় নিম্নরূপ সতর্কতারও প্রয়োজন আছে—

| North | East | South | West |
|---|---|---|---|
| 1♢ | Pass | 1♡ | Pass |
| 4♡ | Pass | 4NT | Pass |
| 5♢ | double | redouble | Pass |
| Pass | ??? | | |

♡-suit-এ slam খেলার চেষ্টা হচ্ছে ধরে নিয়ে East, 4NT Blackwood-এর conventional 5♢ response-কে double করে West-এর হাত থেকে ♢-lead-এর জন্য অনুরোধ করেছিলেন। কার্যক্ষেত্রে দেখা গেল South 5♢ redoubled contract পছন্দ করলেন। East কী করবেন ? এক্ষেত্রে তাঁর double করা যুক্তিযুক্ত হয় নি।

**Redobles :**

নিজেদের কোন স্বাভাবিক ভাল contract-কে প্রতিপক্ষ double করলে বেশি points পাওয়ার জন্য redouble করা যায়— যাকে Business redouble বলে। কিন্তু এক্ষেত্রে একটি সতর্কতার প্রয়োজন আছে, অর্থাৎ লক্ষ্য রাখতে হবে প্রতিপক্ষ যেন কোন suit-এ ভাল sacrifice দিতে না পারেন। কিন্তু নিজেদের contract সন্দেহজনক এবং প্রতিপক্ষের হাতে কোন ভাল suit

থাকলে ভাল trump suit নিয়ে redouble করা যায়—এই আশায় যে তাঁরা তাঁদের ভাল suit-এ bid করে contract-টি তুলে নেবেন। যেমন—

| North | East | South | West |
|---|---|---|---|
| 1♡ | 1♠ | 2♡ | 2♠ |
| 3♡ | 3♠ | 4♡ | Pass |
| Pass | double | Pass | Pass |
| ? | | | |

North-এর হাত : ♠42 ♡AKQ92 ◇KJ5 ♣432

4♡ contract-টি short হওয়ার বেশি সম্ভাবনা কারণ South-এর হাতে বেশি points হবে না। এক্ষেত্রে North-এর redouble করা যুক্তিযুক্ত। ফলে East হয়ত 4♠ bid ক'রে contract-টি তুলে নেবেন, যেহেতু ♡-suit-এ তাঁদের tricks পাওয়ার সম্ভাবনা কম। এর ফলে হয়ত দেখা যাবে 4♠ contract-এ একটি বা বেশি short হ'ল।

Partscore contract-এ redouble করার উদ্দেশ্য সম্পূর্ণ আলাদা। কোন খেলোয়াড় part-contract, double-অবস্থায় পূর্ণ করার আশা করলে কখনই redouble-এর মাধ্যমে প্রতিপক্ষকে সতর্ক করে দেবেন না যে contract-টি সহজেই পূর্ণ করা সম্ভব। তা'হলে প্রতিপক্ষ হয়ত কোন bid করতে পারেন। সেক্ষেত্রে double-এর সুবিধাও পাওয়া সম্ভব হবে না। যেমন—

| North | East | South | West |
|---|---|---|---|
| 1♡ | 2◇ | double | redouble. |

2◇ contract পূর্ণ হওয়ার আশা থাকলে West-এর redouble করা যুক্তিযুক্ত নয়। এক্ষেত্রে redouble-এর উদ্দেশ্য হল East-কে সতর্ক করা যে "Partner, 2◇ contract-টি Short হওয়ার সম্ভাবনা বেশি। কোন একটি unbid suit-এ bid করে contract-টি তুলে নাও।" এ ধরণের বিপদসংকেত জ্ঞাপক redouble-কে S. O. S. redouble বলে। S. O. S. redouble-এর আর একটি উদাহরণ নিয়ে দেওয়া হ'ল—

| North | East | South | West |
|---|---|---|---|
| 1♡ | pass | pass | double |
| pass | pass | redouble. | |

South সম্ভবতঃ ♡-suit-এ void বা singleton. সুতরাং East-এর penalty pass-এর পর তাঁর পক্ষে 1♡ double contractটি মেনে নেওয়া সম্ভব হচ্ছে না। সুতরাং তিনি S.O.S. redouble-এর মাধ্যমে Northকে অন্য কোন একটি suit-এ bid করতে অনুরোধ করলেন এবং North-এর উচিৎ নতুন একটি suit-bid-করে contractটি তুলে নেওয়া।

—: ♠ : ♡ : ◇ : ♣ :—

# একাদশ পরিচ্ছেদ

## প্রতিযোগিতা সহ ডাক ( The Contested Auction )

প্রথম response এবং opener-এর rebid-এর সময় আমরা ধরে নিয়েছিলাম মধ্যবর্তী বিপক্ষীয় খেলোয়াড় pass করেছেন। কিন্তু ব্রীজ্ খেলায় এ ধরনের কোন নিয়ম নেই যে প্রতিপক্ষ bid করতে পারবেন না। সুতরাং খুব স্বাভাবিক ভাবে বেশির ভাগ সময় প্রথম response-এর সুযোগ পাওয়ার আগেই দ্বিতীয় অবস্থানের বিপক্ষীয় খেলোয়াড় কোন bid বা double-এর মাধ্যমে প্রতিযোগিতা করতে পারেন। একই ধরণের প্রতিযোগিতা opener-এর ডানদিকের খেলোয়াড়ও করতে পারেন। উভয় ক্ষেত্রে স্বাভাবিক response বা rebid-এর পদ্ধতি বিঘ্নিত হওয়ার ফলে স্বাভাবিক পদ্ধতির উপর কিছু পরিবর্তন করা দরকার। কী ধরণের পরিবর্তন হবে তা সম্পূর্ণভাবে প্রতিপক্ষের bid-এর উপর নির্ভরশীল। আমরা জানি প্রতিপক্ষ মূলতঃ দুভাবে bidding-এ অংশ গ্রহণ করতে পারেন, overcall এবং take-out-double. সুতরাং এই দুটি প্রতিযোগিতাকে আলাদাভাবে আলোচনা করতে হবে। প্রথমে লক্ষ্য করা যাক opener-এর বাঁদিকের খেলোয়াড় কোন overcall করলে responder (opener-এর partner )-এর প্রচলিত পদ্ধতির কী ধরণের পরিবর্তন হওয়া সম্ভব।

**Overcall-এর পর response :**

আমরা উদাহরণের মাধ্যমে এই পরিস্থিতিকে আলোচনা ক'রব।

| North | East | South | West |
|---|---|---|---|
| 1♢ | 1♡ | ? | |
| ♠Q353 | ♡63 | ♢A52 | ♣10643 |

**Pass.** 1♡ bidটি না হ'লে 6 points-এর এই হাতে south-এর বাধ্যতামূলক 1♠ response ছিল। কিন্তু এখন pass করলেও North পুনরায় bid করার সুযোগ পাবেন। সুতরাং এমত অবস্থায় একের level-এর যে কোন suit-এ response কমপক্ষে 8 points প্রকাশ করে। অর্থাৎ এক্ষেত্রে South-এর 1♠ response 6-17-র পরিবর্তে 8-17 points প্রকাশ করে।

♠Q92 ♡1062 ♢A52 ♣J943

**Pass.** 1♡ bidটি না হ'লে 1NT response বাধ্যতামূলক ছিল। এখন 1NT response 8-10 points (6—9 points এর পরিবর্তে) সহ প্রতিপক্ষের suit-এ stopper প্রকাশ করে।

♠K72 ♡105 ◇A652 ♣J943

**Bid 2◇.** এই single raise 8-9 (10) points বোঝায়। 6-7 points-এর হাতে pass করতে হত।

♠K72 ♡105 ◇K64 ♣AJ764

**Bid 2♣.** এক্ষেত্রে কোন পরিবর্তন নেই, অর্থাৎ two-over-one response-এর 10-17 points এবং কমপক্ষে 4 তাসের suit বোঝায়।

♠A42 ♡KJ9 ◇643 ♣J962

**Bid 1NT.** 8-10 points সহ ♡ suit-এ stopper.

♠A42 ♡4 ◇KJ952 ♣A543

**Bid 2♡.** এই Cue-bidটি opener-এর suit-এ indirect support প্রকাশ করে (কমপক্ষে 13 points-এর হাতে)।

♠A1052 ♡54 ◇Q1075 ♣Q62

**Bid 2◇.** 1♡ bidটি না হ'লে 1♠ response করা হ'ত। কিন্তু এখন 1♠ বললে পরে ◇-support ভালভাবে প্রকাশ করা সম্ভব হবে না (সাধারণতঃ)। সুতরাং প্রথমেই 2◇ response-এর মাধ্যমে হাতকে সীমিত করা দরকার।

| North | East | South | West |
|---|---|---|---|
| 1◇ | 2♣ | ? | |

♠A972 ♡64 ◇J1043 ♣Q54

**Bid 2◇.** 2♣ bid না হ'লে 1♠ response হ'ত। এমত অবস্থায় 2♠ response কমপক্ষে 10 points এবং 5-তাসের suit প্রকাশ করে। সুতরাং 8-10 points সহ ◇-support জানাবার জন্য single raise করতে হ'ল।

♠A92 ♡QJ965 ◇K4 ♣J42

**Bid 2♡.** কমপক্ষে 10 points এবং 5-তাসের suit.

♠KJ5 ♡QJ94 ◇Q6 ♣J432

**Bid 2NT.** এই bid (9) 10-11 points সহ প্রতিপক্ষের suit-এ stopper প্রকাশ করে।

♠KJ5 ♡KJ92 ◇Q6 ♣QJ96

**Bid 3NT.** 13-15 points-এর balanced হাত।

অনেক সময় উপরোক্ত কোন response-ই যুক্তিযুক্ত হয় না। যেমন—

| North | East | South | West |
|---|---|---|---|
| 1♣ | 1♠ | ? | |

♠942 ♡AJ96 ◇KJ6 ♣Q32

♠-suit-এ stopper না থাকার ফলে 1NT বা 2NT response সম্ভব নয়। 4 তাসের ♡-suit-এ two-over-one response করা যাচ্ছে না। Pass করলে East-এর 1♠-overcall-এর উদ্দেশ্য সফল হবে ( বিঘ্নসৃষ্টিকারী ফল ) এবং partnerকে কখনই 11 points-এর হাতটি বলা যাবে না। তাহলে কী করতে হবে ?

এই হাতে Southকে double করতে হবে—যে doubleকে sputnik double বলে। প্রতিপক্ষের bid-এর ফলে স্বাভাবিক নিয়মে হাতকে প্রকাশ করা সম্ভব না হ'লে সাধারণতঃ 9-11 points-এর হাতে একের level-এ sputnik double করা হয় ( অনেকে দুই এর level এও sputnik double খেলে থাকেন )। এই double-কে partner সাধারণতঃ pass করেন না।

**Take-out-double-এর পর response :**

Opener-এর বাঁদিকের খেলোয়াড় take-out-double করলে তাঁর partner হিসাবে 6 points-এর হাতে বাধ্যতামূলক response করার দরকার হয় না, কারণ তিনি পুনরায় bid করার সুযোগ পান। এই অবস্থায় নিয়ম হ'ল, ( একটি ব্যতিক্রম ছাড়া ) যে কোন 10 বা বেশি points-এর হাতে প্রথমে redouble করা। Redouble-এর উদ্দেশ্য মূলতঃ একটি ভাল হাত প্রকাশ করা হ'লেও প্রতিপক্ষের পরবর্তী bidding-এ অসুবিধা সৃষ্টি করাও একটি উদ্দেশ্য। অর্থাৎ redouble এর পর প্রতিপক্ষ যে কোন bid করুন না

কেন তাঁদের contract-এ ঝুঁকি থাকবে মনে হ'লে redouble করা যুক্তিযুক্ত। যেমন :

| North | East | South | West |
|---|---|---|---|
| 1♡ | double | ? | |

♠Q1062 ♡J5 ◇A984 ♣KJ5

**Redouble.** এই redouble কখনই partner-এর suit-এ ভাল support বোঝায় না, অর্থাৎ support থাকতে পারে বা নাও পারে। মূল উদ্দেশ্য হ'ল প্রতিপক্ষের যে কোন contract কে double করে বেশি short পাওয়া বা নিজেদের কোন ভাল contract এর চেষ্টা করা।

♠K95 ♡AJ92 ◇2 ♣10964 2

**Redouble.** ♡-support-এ 10 points-এর হাত। সুতরাং প্রথম কাজ হবে redouble করা। পরবর্তী ধাপে ♡-suit-এ support জানাতে হ'বে।

♠4 ♡43 ◇Q1096 ♣AKQ1074

**Bid 3♣.** 10 বা বেশি points থাকলে redouble না করার এই হ'ল ব্যতিক্রম। এক্ষেত্রে redouble-এর পর স্পষ্ট বোঝা যাচ্ছে প্রতিপক্ষ ♠-suit-এ bid করবেন এবং তাঁদের সেই contract-এ মোটেই ঝুঁকি থাকবে না। সুতরাং redouble না করে 3♣ বলা হ'ল। কোন নতুন suit-এর jump response-কে one-round-forcing ধরা হয় ( অনেকে এই চিন্তাধারা পছন্দ না করে যে কোন 10 বা বেশি points-এর হাতে redouble করে থাকেন )।

10 points-এর কমে redouble করা সম্ভব নয় এবং সেক্ষেত্রে দেখতে হবে double-টি penalty pass হ'লে কোন অসুবিধা হবে কিনা। যেমন :

| North | East | South | West |
|---|---|---|---|
| 1♡ | Double | ? | |

♠J105 ♡2 ◇109652 ♣5432

**Bid 2◇.** হাতটি দুর্বল হওয়ার জন্য pass করলে West হয়ত penalty pass করতে পারেন। সেক্ষেত্রে অবস্থা খুব খারাপ হতে বাধ্য। সুতরাং এই হাতে 2◇ bid করা হ'ল এই আশায় যে 1♡ থেকে-contract-টি বেশি ভাল হবে এবং হয়ত প্রতিপক্ষ double করবেন না। এই ধরনের যে কোন নতুন suit-এর nonjump bid-কে উদ্ধারকারী bid বলে, যে bid opener-কে pass

করতে হবে ( সাধারণতঃ )। সাধারণতঃ 0—6 points-এর হাতে এই উদ্ধারকারী bid করা হয়।

♠654 ♡2 ◇AJ1032 ♣Q1064

**Pass.** ♡-suit-এ support নেই, কিন্তু penalty pass হ'লেও খুব অসুবিধা হবে না যেহেতু কিছু tricks পাওয়ার আশা করা যায়। অর্থাৎ এই হাতটি opener-এর 1♡ contract-এ মূল্যহীন নয়। সুতরাং 2◇ bid-এর মাধ্যমে partner-কে উদ্ধারের চেষ্টা করা উচিৎ নয়। সাধারণতঃ 7-9 points-এর হাতে কোন উদ্ধাকারী bid করা হয় না।

♠2 ♡654 ◇QJ53 ♣76532

**Pass.** 0—6 points হ'লেও উদ্ধার করার দরকার নেই কারণ তিনটি trump তাস সহ ruff করার ক্ষমতা আছে।

Partner-এর suit-এ বেশি তাস থাকলে ধরে নেওয়া যায় penalty pass হবে না, অর্থাৎ doubler-এর partner যে কোন একটি bid করে double-কে তুলে নেবেন। সেক্ষেত্রে বিঘ্নসৃষ্টিকারী ফল পাওয়ার জন্য single বা double raise করা হয়ে থাকে। যেমন :

| North | East | South | West |
|---|---|---|---|
| 1♠ | Double | ? | |

♠J7432 ♡4 ◇QJ32 ♣432

**Bid 3♠.** Pre-emptive raise. West-এর পক্ষে এমত অবস্থায় bid করা খুব কষ্টকর হতে বাধ্য।

7-9 points-এর হাতে সাধারণতঃ pass করা হ'লেও অনেক হাতে প্রথমেই partner-কে সঠিক খবর বলা দরকার হয় কারণ pass করার পর হয়ত সুবিধাজনক সুযোগ পাওয়া নাও যেতে পারে। যেমন :

| North | East | South | West |
|---|---|---|---|
| 1♡ | Double | ? | |

♠2 ♡J1043 ◇AJ52 ♣6543

**Bid 1NT.** 10 Points না থাকার ফলে redouble করা সম্ভব নয়। সরাসরি 2♡ বা 3♡ raise করলে partner ধরবেন pre-emptive raise. অথচ pass করার পর west 1♠ bid করলে East হয়ত 2♠ বলতে পারেন।

সেক্ষেত্রে 3♡ বলা কতটা যুক্তিযুক্ত সে বিষয়ে যথেষ্ট সন্দেহ আছে। সুতরাং এই হাতে South-কে প্রথম সুযোগেই ♡-support-এ 6-9 points বলার চেষ্টা করতে হবে এবং তা করার নিয়ম হ'ল 1NT response করা। Double-এর পর 1NT response-এর অর্থ হ'ল double না হ'লে single raise-এর হাত। একই নিয়মে অনেক সময় 13—15 points সহ ভাল support বলার জন্য প্রথমেই 2NT response করা দরকার হতে পারে।

1NT response-এর পর opener এ ক্ষেত্রে 2♡ বা কোন নতুন suit-এ cue-bid করতে পারেন। একই নিয়মে 2NT response হ'লে opener-কে 3♡ বা কোন নতুন suit-এ cue-bid করতে হবে।

♠J1053 ♡Q1052 ◇K642 ♣3

**Pass.** Double না হ'লে 2♡ response করতে হ'ত। সুতরাং double করার পর উপরোক্ত আলোচনা অনুসারে INT bid করার কথা। কিন্তু এ হাতে প্রতিপক্ষের কোন bid পরবর্তী পর্যায়ে ♡-support প্রকাশে অসুবিধা সৃষ্টি করতে পারবে না। সুতরাং pass করা ভাল।

Opener-এর বাঁদিকের খেলোয়াড়ের কোন bid বা double-এর ফলে responder-এর bid করার পদ্ধতি পরিবর্তীত হয় তা আমরা দেখলাম। ঠিক একই কারণে opener-এর rebid পদ্ধতি পরিবর্তীত হতে বাধ্য। প্রথমে লক্ষ্য করা যাক কোন overcall হ'লে opener-এর rebid-এ কী পরিবর্তন হ'তে পারে। এক্ষেত্রে চার প্রকার bidding আলোচনা দরকার। যথা:

| | North | East | South | West |
|---|---|---|---|---|
| (1) | 1♡ | 1♠ | Pass | Pass |
| | ? | | | |
| (2) | 1♡ | 1♠ | 2♣ | Pass |
| | ? | | | |
| (3) | 1♡ | Pass | Pass | 1♠ |
| | ? | | | |
| (4) | 1♡ | Pass | 1♠ | 2♣ |
| | ? | | | |

(1) এবং (3) নং bidding-এ South কোন bid করেন নি এবং তাঁর হাত দুর্বল হতে বাধ্য, বিশেষতঃ (3) নং bidding-এ তাঁর হাতে 6 points-ও নেই। এ ক্ষেত্রে North কোন নতুন suit বা প্রথম suit-টি jump না করে

bid করতে পারেন শুধুমাত্র প্রতিযোগিতা করার জন্ত। এই bid-এর জন্ত North-এর হাতে বেশি points থাকার দরকার হয় না। অর্থাৎ মূল উদ্দেশ্ত হ'ল E-W-কে 1♠ contract-এ খেলতে না দেওয়া। এক্ষেত্রে বেশি points-এর হাত প্রকাশ করতে হ'লে North-কে কোন suit-এ jump rebid, double বা 1NT rebid করতে হবে। 1NT rebid-টি প্রতিপক্ষের suit-এ stopper সহ 19—20 points বোঝায়, কারণ 13—15 points-এ কোন bid করা যুক্তিযুক্ত নয় ( NT-bid ) এবং 16-18 points-এর হাতে opening 1NT bid হ'ত। যেমন:

| North | East | South | West |
|---|---|---|---|
| 1♡ | 1♠ | Pass | Pass |
| ? | | | |

♠Q105 ♡AJ642 ◇KQ5 ♣106

**Pass.** 8 points সহ ♡-suit-এ support থাকলেও South 2♡ বলতেন। সুতরাং এক্ষেত্রে কোন bid করলে বিপদ হতে পারে।

♠105 ♡AQJ964 ◇KQ5 ♣106

**Bid 2♡.** এই bid বেশি points প্রকাশ করে না।

♠6 ♡AQ964 ◇KQ53 ♣J104

**Bid 2◇.** শুধু প্রতিযোগিতা করার জন্ত; বেশি points প্রকাশ করছে না।

♠2 ♡AQJ95 ◇AKQ4 ♣Q105

**Bid 3◇.** 19-20 (21) points সহ two-suiter হাত প্রকাশ করতে হ'লে jump করে নতুন suit বলতে হবে। ভাল বিন্তাসে অনেক সময় 17-18 points থাকলেও এই rebid করতে হতে পারে। Bid টি forcing নয়।

♠A4 ♡AKQ1062 ◇QJ5 ♣32

**Bid 3♡.** কমপক্ষে 6-তাসের ভাল suit সহ ন্যূনতম 17 points. Bid-টি forcing নয়।

♠AQ2 ♡AQJ9 ◇K109 ♣QJ5

**Bid 1NT.** 13-15 points-এর হাতে এই বিন্তাসে pass করা উচিৎ ছিল এবং 16-18 points থাকলে opening bid হ'ত 1NT. সুতরাং এই 1NT rebid 19-20 points-এর হাত প্রকাশ করে।

♠1052 ♡AKJ2 ◇AK5 ♣KJ10

**Bid 2♠.** এই Cue-bid 19-20 points-এর হাত প্রকাশ করে যে, হাতে কোন suit-এ jump-bid বা NT-bid করা সম্ভব নয়।

♠105 ♡AQJ92 ◇KQ6 ♣AJ5

**Double.** 5-তাস ভাল ♡ থাকার জন্য 1NT open করা হয় নি। এখন double করা হ'ল (take-out) কারণ নতুন কোন suit-এ jump bid বা 3♡-rebid সম্ভব নয়।

(2) নং bidding-এ North-এর rebid-এ কোন পরিবর্তন নেই। South-এর 2♣ response-এ 10-17 points-এর হাত ধরে তিনি তাঁর স্বাভাবিক rebid করবেন। তবে responder-এর suit-এ ভাল support সহ বেশি points থাকলে তিনি প্রতিপক্ষের suit-এ Cue-bid-এর মাধ্যমে indirect support করতে পারেন। যেমন :

| North | East | South | West |
|---|---|---|---|
| 1♡ | 1♠ | 2♣ | Pass |
| ? | | | |

♠2 ♡AK642 ◇A64 ♣QJ53

**Bid 2♠.** ♣-suit-এ indirect support. কমপক্ষে 17 points.

(অনেকে এই bid-কে No-trump-এর চেষ্টা হিসাবে খেলে থাকেন)।

(4) নং bidding-এর পরিস্থিতি সম্পূর্ণ আলাদা। কারণ (2) নং bidding-এ South-এর bidটি forcing ছিল এবং North-এর পক্ষে কম points-এর হাতেও pass করা সম্ভব ছিল না। কিন্তু এক্ষেত্রে South-এর 1♠ responseটি forcing হ'লেও West-এর 2♣ bid-এর ফলে North কোন bid না করলেও South পুনরায় bid করার সুযোগ পাচ্ছেন। সুতরাং সাধারণতঃ কম points-এর হাতে এক্ষেত্রে North-এর কোন নতুন suit bid- করা উচিৎ নয়। যেমন :

| North | East | South | West |
|---|---|---|---|
| 1♡ | pass | 1♠ | 2♣ |
| ? | | | |

♠62 ♡AJ1052 ◇KQ42 ♣42

**Pass,** 2♣ bidটি না হ'লে 2◇ rebid হ'ত। কিন্তু এখন কম

points-এর হাতে North rebid-করতে বাধ্য নন। এক্ষেত্রে 2◇ rebid করতে হ'লে কমপক্ষে 16 points ( বা ভাল 15 points ) দরকার।

♠62 ♡AJ10965 ◇Q103 ♣A2

**Bid 2♡.** নিজের প্রথম suit-এ simple rebid বেশি points প্রকাশ করে না।

♠10953 ♡AQ1052 ◇KQ5 ♣2

**Bid 2♠.** কম points-এর হাত হ'লেও pass করা উচিৎ নয়, কারণ South-এর 6—7 points-এর হাতে ♡-support না থাকলে হয়ত তিনি pass করতে বাধ্য হবেন। সেক্ষেত্রে নিজেদের 2♠-এর ভাল part নষ্ট হওয়ার সম্ভাবনা রয়েছে।

♠QJ52 ♡AQJ54 ◇KQ4 ♣2

**Bid 3♣.** ♠-suit-এ indirect support. সরাসরি 3♠ করার চেয়ে indirect support ভাল।

Partner-এর response-টি দুই-এর level-এ হ'লে পরিস্থিতি একটু অন্যরকম হ'তে বাধ্য, কারণ এক্ষেত্রে opener pass-করলেও আশা করতে পারেন partner পুনরায় bid করবেন। সুতরাং কম points থাকলে সাধারণতঃ তাঁর কোন bid করা উচিৎ নয়। যেমন :

| North | East | South | West |
|---|---|---|---|
| 1♡ | Pass | 2♣ | 2◇ |
| ? | | | |

এক্ষেত্রে North-এর যে কোন bid ভাল হাত ( কম পক্ষে 15 points ) প্রকাশ করবে।

**Take-out-double-এর পর opener-এর rebid :**

প্রথমে আমরা দেখব partner কোন bid না করলে opener-এর কর্তব্য কী।

| North | East | South | West |
|---|---|---|---|
| 1♠ | double | pass | 2♡ |
| ? | | | |

এই অবস্থায় সাধারণতঃ ভাল suit এবং বেশি points না থাকলে ( কমপক্ষে 17 points ) North-এর কোন bid করা উচিৎ নয়। Two-Suiter হাতে একটু কম points থাকলেও কখন কখন bid করা যেতে

পারে। অর্থাৎ কম points-এর হাতে south-কে প্রথমে bid করার সুযোগ দেওয়া উচিৎ।

Partner কোন নতুন suit-এ nonjump bid করলে opener-কে সাধারণতঃ pass করতে হবে, কারণ এই bid-টি উদ্ধারকারী bid. তবে কোন major suit-এ উদ্ধারকারী bid-এর পর ভাল support সহ 19—20 points-এর হাতে opener একটি raise করতে পারেন। যেমন—

| North | East | South | West |
|---|---|---|---|
| 1♢ | double | 1♡ | pass |
| ? | | | |

♠2 ♡AK64 ♢AKQ105 ♣J104

Bid 2♡. South-এর 5-6 points-এর হাত হ'লে তিনি 4♡ bid করবেন।

Partner redouble—করলে পরবর্তী খেলোয়াড় কোন bid করুক বা না করুক, opener-কে সাধারণতঃ pass করতে হবে। অর্থাৎ partner-কে তাঁর হাত প্রকাশ করার সুযোগ দেওয়া উচিৎ, কারণ redouble-এর জন্য তাঁর বিভিন্ন প্রকার হাত হওয়া সম্ভব। তবে বেশি points-এর হাতে opener কোন bid করতে পারেন।

1NT বা 2NT response হ'লে opener-কে তাঁর suit-এ nonjump rebid করতে হবে, কারণ দুটি response যথাক্রমে স্বাভাবিক single এবং double raise-এর হাত প্রকাশ করে। তবে 2NT response হ'লে opener কোন নতুন suit-এ rebid-এর মাধ্যমে slam-এর সম্ভাবনাকে যাচাই করতে পারেন। যেমন :

Dealer : South
NSV

North: ♠543 ♡AJ53 ♢AJ975 ♣2

West: ♠KQJ10 ♡8 ♢K864 ♣KQJ9

East: ♠9876 ♡1092 ♢3 ♣108765

South: ♠A2 ♡KQ764 ♢Q102 ♣A43

| South | West | North | East |
|---|---|---|---|
| 1♡ | double | 2NT | Pass |
| 3♣ | Pass | 3◇ | Pass |
| 3♠ | Pass | 4♣ | Pass |
| 6♡ | Pass | Pass | Pass. |

South-এর 3♣ bid-টি প্রথম cue-bid. North-এর 3◇ bid-টি ◇A প্রকাশ করে এবং একই ভাবে 3♠ bid-টি ♠A বলছে। 4♣ bid-টি repeat cue-bid (একই suit-এ দ্বিতীয় বার cue-bid) কমপক্ষে 2nd round control বোঝায়। সুতরাং South-এর পক্ষে 6♡ bid করতে কোন অসুবিধা হ'ল না কারণ North-এর 2NT response-টি ♡-support-এ 13—15 points প্রকাশ করেছে।

—: ♠ : ♡ : ◇ : ♣ :—

## দ্বাদশ পরিচ্ছেদ

### Slam Bidding

শুধুমাত্র ভাল System-এর সাহায্যে সবসময় বা বেশিরভাগ সময় slam bid করা সম্ভব হয় না, কারণ system ছাড়া আরও অনেক ঘটনা চিন্তা করার আছে। মোটামুটি contract পূর্ণ করার আশা থাকলেই part বা game bid করা যায়; যেমন 2◇ contract করলে 7 বা 9 tricks থাকতে পারে বা 4♡ contract-এ 9 বা 11 tricks থাকা সম্ভব। কিন্তু কম tricks-এর সম্ভাবনা নিয়ে slam bid করলে game-এর প্রাপ্য points থেকে বঞ্চিত হওয়ার আশংকা থাকে। অর্থাৎ slam level-এ বেশি নিশ্চয়তা দরকার। এই নিশ্চয়তা সব সময় 33 বা 37 points-এর দ্বারা নির্ধারিত হয় না। অর্থাৎ কখন হয়ত কিছু কম points নিয়েও slam হতে পারে, আবার অনেক সময় সঠিক প্রয়োজনীয় points থাকলেও slam হয় না; তবে 33 বা 37 points হ'ল slam bidding-এর চাবিকাঠি, যাঁর সাহায্যে slam হওয়ার সম্ভাবনাকে যাচাই করা হয়ে থাকে। কিন্তু দুহাত মিলিয়ে 33 বা 37 points (বা কাছাকাছি) হলেও আরও কিছু সূক্ষ্ম ঘটনা চিন্তা করার দরকার আছে; যেমন :

- একটি বিশেষ suit-এ বা দুটি ভিন্ন suit-এ প্রতিপক্ষের প্রথমেই দুটি tricks পাওয়ার সম্ভাবনা থাকবে না এ সম্বন্ধে নিশ্চিৎ হতে হবে।
- Slam খেলার জন্য trump suit-টি দুহাত মিলিয়ে উপযুক্ত কিনা অর্থাৎ trump solidity লক্ষ্য করতে হবে।
- Bidding বিশ্লেষণের মাধ্যমে দু'হাতের fittings সম্বন্ধে ভাল ধারণা করা দরকার। মনে রাখতে হবে, ভাল fittings থাকলে কিছু কম points নিয়েও slam হওয়া সম্ভব যদি অন্য সব suit-এ সঠিক control থাকে। কিন্তু খারাপ fittings হ'লে slam খেলার জন্য সাধারণতঃ কিছু বেশি points দরকার। Slam bidding-এর এই পর্যায়ে অভিজ্ঞতা এবং ভাল বিশ্লেষণ ক্ষমতা না থাকলে বেশির ভাগ সময় সঠিক contract করা সম্ভব হয় না।

Slam bidding-এর প্রস্তুতিপর্বকে দুটি অংশে বিভক্ত করা যেতে পারে। প্রথমতঃ, প্রাথমিক bidding-এর সাহায্যে কম level-এ slam হওয়ার

সম্ভাবনাকে আন্দাজ করা প্রয়োজন। কারণ প্রাথমিক ধাপে না বুঝে slam-এর চেষ্টা করার ফলে যদি দেখা যায় নিশ্চিৎ game level ছাড়িয়ে "Slam হবে না" এই সিদ্ধান্ত গ্রহণ করতে হচ্ছে, সেক্ষেত্রে প্রাপ্য game points থেকে বঞ্চিত হওয়ার আশংকা থাকে। অর্থাৎ প্রাথমিক bidding থেকে Slam হওয়ার সম্ভাবনা উজ্জ্বল এবং 5-এর level-এ contract-টিতে কোন ঝুঁকি নেই মনে হ'লে Slam-এর চেষ্টা করা উচিৎ। দ্বিতীয়তঃ, Slam-এর সম্ভাবনা থাকলে কিছু পদ্ধতির সাহায্যে নিশ্চিৎ হ'তে হবে যে প্রতিপক্ষ যেন প্রথমেই কোন বিশেষ suit-এ বা দুটি ভিন্ন suit-এ দুটি tricks নিয়ে contract-কে পরাস্ত করতে না পারেন। অর্থাৎ প্রতিটি suit-এ ভাল control থাকা দরকার।

কিছু bidding-এ কম level-এই slam-এর সম্ভাবনা ভালভাবে বোঝা যায়। এরকম কয়েকটি bidding সম্বন্ধে নিম্নে আলোচনা করা হচ্ছে :

2♣ opening-এর পর positive response হ'লে slam-এর সম্ভাবনা হ'য়ে দেখা দেয়। এমত অবস্থায় দুই partner-এরই প্রাথমিক চেষ্টা হওয়া উচিৎ কোন suit-এ fit হওয়ার সম্ভাবনাকে যাচাই করা, না হ'লে NT-contract এর চেষ্টা করতে হবে। Suit বা NT সম্বন্ধে সিদ্ধান্ত নেওয়ার পরবর্তী কাজ হ'বে control সম্বন্ধে নিশ্চিৎ হওয়ার জন্য নির্দিষ্ট পদ্ধতি অনুসারে asking বা cue-bid করা যা একটু পরে আলোচনা করা হবে।

● Suit-এ একটি opening-এর পর jump-shift response হ'লে slam-এর সম্ভাবনা থাকে। এই slam সাধারণতঃ opener-এর বা Responder-এর suit-এ হয়ে থাকে, কারণ jump-shift response-এর জন্য responder-এর হাতে একটি ভাল suit বা opener-এর suit-এ ভাল support সহ কমপক্ষে 18 points থাকবে। Opener সাধারণতঃ, এই অবস্থায় কোন jump rebid করেন না।

● Opener-এর কোন jump rebid-এর পর responder-এর হাতে 13 বা বেশি points থাকলে slam-এর সম্ভাবনা থাকে এবং সাবধানে পরবর্তী bidding পরিচালনা করা উচিৎ।

● Opener-এর নূন্যতম points ধরে responder কোন game bid করার পর opener-এর হাতে কিছু অপ্রকাশিত points (Undisclosed points) থাকলে তাঁর তৎক্ষণাৎ pass করা উচিৎ নয়। কারণ অপ্রকাশিত points-এর

সাহায্যে slam হ'তে পারে। একটি উদাহরণের মাধ্যমে বক্তব্যটি আলোচনা করা যাক:

| Opener | Responder |
|---|---|
| 1♠ | 2♣ |
| 2♡ | 4♡ |
| ? | |

Opener-এর হাত: (1) ♠AQJ52 ♡AJ53 ◇64 ♣92
(2) ♠AQJ52 ♡AQ64 ◇AJ5 ♣7

2♣ response-এর পর opener-এর 2♡ rebid-টি forcing এবং দুটি হাতেই এই rebid যুক্তিযুক্ত। কিন্তু 4♡ bid-টির পর (2) নং হাতে opener-এর pass করা উচিৎ নয়। কারণ তাঁর হাতে মাত্র 13 points ধরে responder 4♡ bid করেছেন। অর্থাৎ তাঁর বাড়তি points গুলি হ'ল অপ্রকাশিত points বা যে points এখন পর্য্যন্ত প্রকাশ করা যায় নি।

● Double raise response-এর পর opener-এর মাঝারি poin হাত হ'লে ( 17—18 ) slam-এর সম্ভাবনা যাচাই করা উচিৎ।

এ ধরণের আরও অনেক bidding-এর পর slam হ'তে পারে তবে প্রাথমিক ধাপে এই পাঁচটি bidding-এ slam-এর সম্ভাবনা খুব উজ্জল হয়ে দেখা দেয় অর্থাৎ কমপক্ষে 33 points ( বা কাছাকাছি ) এর খবর পাওয়া যায়। Points সম্বন্ধে মোটামুটি নিশ্চিৎ হওয়ার পরবর্তী চিন্তা হ'ল বিশ্লেষণের মাধ্যমে দুহাতের fittings সম্বন্ধে ধারনা করা। যেমন—

| North | South |
|---|---|
| 1◇ | 1♡ |
| 4♡ | ? |

South এর হাত: ♠KQ ♡A10972 ◇963 ♣QJ6

1♡ response-এর মাধ্যমে মাত্র 6 points প্রকাশ করা হয়েছে। সুতরাং এই হাতের অবশিষ্ট points-গুলি হ'ল অপ্রকাশিত points এবং South হয়ত চিন্তা করতে পারেন North-এর 19-20 (21) points-এর সাথে এই হাত মিলিয়ে মোট 33 points হওয়ার সম্ভাবনা থাকায় জন্ম slam-এর চেষ্টা করা উচিৎ। কিন্তু ভালভাবে চিন্তা করলে দেখা যাবে এই হাতে slam-এর চেষ্টা করা উচিৎ নয়। কারণ North-এর হাতে ◇ এবং ♡ suit-এ কমপক্ষে 9-তাস থাকার ফলে ♠ এবং ♣-suit-এ কম তাস হতে বাধ্য। সেক্ষেত্রে এই হাতের ♠

এবং ♣-suit-এর 8-টি high card points-এরা বিশেষ মূল্য পাওয়া সম্ভব নয়, যেমন ধরা যাক North-এর doubleton ♠A এবং ♣A থাকলে slam level-এ কোন সুবিধা আশা যায় না। অর্থাৎ high cards-এর fittings চিন্তা করলে দেখা যাবে এই হাতের মূল্য অনেক কম। উপরন্তু partner-এর প্রথম suit-টিতে (◇) তিনটি ছোট তাস slam level-এ কোন সাহায্য করবে না। Partner-এর suit-এ তিনটি ছোট তাসকে slam level-এ সবচেয়ে খারাপ অবস্থা ব'লে চিহ্নিত করা যায় ( Partner-এর suit-এ doubleton কোন honor-কে সবচেয়ে ভাল অবস্থা ধরা যেতে পারে )। সুতরাং অপ্রকাশিত points থাকলেও উপরোক্ত হাতে slam-এর চেষ্টা না করে south-এর pass করা উচিৎ।

প্রাথমিক bidding-এর মাধ্যমে slam-এর সম্ভাবনা খুব উজ্জ্বল মনে হ'লে slam bidding-এর দ্বিতীয় ধাপ হ'ল প্রতিটি suit-এর control সম্বন্ধে নিশ্চিৎ হওয়া। কোন suit-এর Ace হ'ল first-round control, K-2nd round control. কোন suit-এ slam খেলার সময় trump suit ছাড়া অন্য যে কোন suit-এ void এবং singleton-কে যথাক্রমে first এবং 2nd round control ধরা হয়। Control সম্বন্ধে নিশ্চিৎ হওয়ার জন্য বিভিন্ন convention প্রচলিত আছে। আমরা এখানে একে একে এইসব convention আলোচনা করব। প্রথমেই আমরা শুরু করব পৃথিবী বিখ্যাত ব্রীজ্ খেলোয়াড় Esly Blackwood কর্তৃক আবিষ্কৃত Blackwood Ace asking Convention ( এবং King asking ), যার উদ্দেশ্য হ'ল partner-এর হাতের Ace এবং King-এর সংখ্যা সম্বন্ধে নিশ্চিৎ খবর সংগ্রহ করা।

**Blackwood Ace ( এবং King ) asking Convention :**

Partner-এর হাতের Ace-এর সংখ্যা জানার জন্য এই convention অনুযায়ী কোন খেলোয়াড় 4NT bid করে থাকেন। Bidটি conventional, অর্থাৎ NT-এ খেলার সাথে bid-টির কোন সম্পর্ক নেই। এই bid-এর মাধ্যমে partner-কে তাঁর হাতের Ace-এর সংখ্যা বলতে অনুরোধ করা হয় এবং তিনি নিম্নরূপভাবে উত্তর দিয়ে থাকেন :

**5♣ — কোন Ace নেই বা 4-টি Ace.**

5◇ = যে কোন একটি Ace.

5♡ = যে কোন দুটি Ace.

5♠ = যে কোন তিনটি Ace.

লক্ষ্য করার বিষয় কোন Ace না থাকলে 5♣ এবং 4-টি Ace থাকলেও 5♣ response করা হচ্ছে। সুতরাং 5♣ response হ'লে 4NT bidder-কে প্রাথমিক bidding-এর বিশ্লেষণের মাধ্যমে বুঝতে হবে partner-এর হাতে কয়টি Ace আছে এবং তা বুঝতে কখনই অসুবিধা হয় না। প্রশ্ন হ'তে পারে 5♣ response-এর পরিবর্তে 5NT bid-এর মাধ্যমে 4-টি Ace প্রকাশ করা হ'ল না কেন? এর উত্তর হ'ল, Ace asking-এর উত্তর পাওয়ার পর 4NT bidder K-এর সংখ্যা জানার জন্য 5NT bid করে থাকেন। 4-টি Ace বলার জন্য 5NT bid-কে ব্যবহার করলে K-asking করতে অসুবিধা হবে।

Ace-এর সংখ্যা জানার পর 4NT bidder 5NT (conventional) bid-এর মাধ্যমে partner-এর হাতের K-এর সংখ্যা জিজ্ঞাসা করতে পারেন এবং তিনি নিম্নরূপভাবে উত্তর দিয়ে থাকেন:

6♣ = কোন K নেই।
6♢ = যে কোন একটি K.
6♡ = যে কোন দুটি K.
6♠ = যে কোন তিনটি K.
6NT = 4-টি K.

দুটি কথা মনে রাখা দরকার। প্রথমতঃ 4NT bid না করে সরাসরি 5NT bid করলে K-asking হবে না। অর্থাৎ 4-টি Ace হাতে নিয়ে কোন খেলোয়াড় 4NT bid করা অর্থহীন ভেবে সরাসরি 5NT bid করতে পারেন। এই 5NT bid-এর আলাদা অর্থ একটু পরে আমরা আলোচনা করব। K-asking করতে হ'লে 4-টি Ace থাকলেও প্রথমে 4NT বলতে হবে এবং নিশ্চিৎ 5♣ response-এরপর 5NT বলতে হবে। এই convention-এর নিয়মই এই।

K-asking-এর সময় আর একটি কথা হ'ল দুহাতে 4-টি Ace থাকা সম্বন্ধে নিশ্চিৎ না হ'লে 5NT bid করা যায় না। অর্থাৎ 4NT bidder 5NT bid-এর মাধ্যমে partner-কে বুঝিয়ে দিয়ে থাকেন যে দুহাতে 4-টি Ace-এর খবর পাওয়া গেছে। এই 5NT bid-টি শুধুমাত্র 4NT bidder করতে পারেন।

Black wood-এর উত্তর দেওয়ার সময় responder-কে মনে রাখতে হবে কোন void-কে Ace বা singleton-কে King-এর সমতুল্য ধরে উপরের response গুলি করা যায় না। Void নিয়ে Blackwood-এর কীভাবে উত্তর দেওয়া সম্ভব তা আমরা একটু পরে আলোচনা করব।

শুরুতেই বলা হ'য়েছে এই convention অনুযায়ী কোন খেলোয়াড় 4NT bid করে থাকেন। কিন্তু সমস্ত 4NT bid-কেই Blackwood ধরা হয় না। অর্থাৎ কোন কোন 4NT bid স্বাভাবিক অর্থে (Natural bid) 4NT-এ খেলার ইচ্ছা প্রকাশ করে বা 6NT-এরজন্য invitational হিসাবে ধরা হয়। তা হ'লে প্রশ্ন হ'ল কোন কোন 4NT bid-কে Blackwood ধরা হয় না? এ সম্বন্ধে প্রচলিত নিয়ম নিম্নরূপ:

● Bidding-এর সময় কোন স্বাভাবিক (natural) suit bid-না হ'লে যে কোন partner-এর 4NT bid-কে Blackwood ধরা হয় না। যেমন:

| | North | South | | North | South |
|---|---|---|---|---|---|
| (1) | 1NT | 4NT | (2) | 2NT | 4NT |

| | North | South | | North | South |
|---|---|---|---|---|---|
| (3) | 1NT | 2♣ | (4) | 1NT | 2◇ |
| | 2◇ | 4NT | | 2NT | 4NT |

এই 4NT bid-গুলি Blackwood নয় কারন কোন স্বাভাবিক suit bid-করা হয় নি। এই 4NT bid গুলিকে 6NT-এর জন্য invitational ধরা হয়, অর্থাৎ প্রতিটি ক্ষেত্রে North তাঁর প্রথম bid-এর সর্বোচ্চ points নিয়ে 6NT bid করবেন, না হ'লে pass করবেন।

● কোন suit-এ fittings না থাকা অবস্থায় কোন খেলোয়াড় NT rebid-এর মাধ্যমে হাতকে সীমিত করার পর তাঁর partner-এর 4NT bid-কে Blackwood ধরা হয় না। এই 4NT bid কেও 6NT এর জন্য invitational ধরা হয়। যেমন:

| | North | South | | North | South |
|---|---|---|---|---|---|
| (1) | 1♡ | 1♠ | (2) | 1♠ | 2◇ |
| | 2NT | 4NT | | 2♡ | 3NT |
| | | | | 4NT | |

প্রচলিত পদ্ধতি অনুসারে এই 4NT bid দুটি Blackwood নয়। এই নিয়মের ব্যতিক্রম হিসাবে three level reverse বা jump shift response-এর পর 4NT bid কে Blackwood ধরা হয়। যেমন:

| | North | South | | North | South |
|---|---|---|---|---|---|
| (3) | 1♡ | 2◇ | (4) | 1♠ | 3♣ |
| | 3♣ | 4NT | | 3NT | 4NT |

এই 4NT bid দুটি Blackwood যদিও কোন suit-এ fit হয় নি।

(1) বা (2) নং এর মত অবস্থায় Ace-asking করতে হ'লে কোন suit-এ forcing bid করার পর 4NT বলতে হবে। যেমন:

| North | South |
|---|---|
| 1♡ | 1♠ |
| 2NT | 3♣ |
| 3♠ | 4NT |

এই 4NT bid-টি Blackwood. 3♣ bid-টি হ'ল 4NT bid করার প্রস্তুতি কারন 2NT-এর পর 4NT বললে Blackwood ধরা হ'ত না।

Blackwood convention-এর এই হ'ল মূল বক্তব্য। এই convention-কে একটি শক্তিশালী অস্ত্রের সাথে তুলনা করা যায়। কিন্তু কোন অস্ত্রই অপপ্রয়োগ করলে কখন ভাল ফল পাওয়া যায় না। Convention-টির আবিষ্কারক Esly Blackwood-কে একদা কৌতুক বশে বলতে শোনা গেছে "প্রতিবার আমার convention-এর ভুল ব্যবহারের জন্য আমাকে একটি করে পেন্স দেওয়া হ'লে আমি পৃথিবীর সবচেয়ে ধনী লোক হ'তে পারতাম।" সুতরাং convention-এর বক্তব্য বুঝে তাঁকে সঠিকভাবে ব্যবহার করতে না পারলে কোন মূল্য থাকে না এবং বেশিরভাগ সময় খুব খারাপ ফল হয়ে থাকে। সুতরাং এই convention-এর সঠিক ব্যবহারের জন্য নিম্নরূপ সতর্কতা অবলম্বন করা দরকার:

● Partner-এর Ace-এর সংখ্যা জানার পরবর্তী কার্য্য ধারা সম্পর্কে পরিষ্কার ধারনা করা সম্ভব না হ'লে Blackwood করা উচিৎ নয়। যেমন:

| North | South |
|---|---|
| 1♣ | 1♡ |
| 1♠ | 4♠ |
| ? | |

♠AQ962 ♡K5 ◇ — ♣KQ10654

এই হাতে 4NT bid করা উচিৎ নয়, কারন 5♡ response হ'লে North বুঝতে পারবেন না South কোন কোন Suit-এ Ace দুটি পেয়েছেন। South-এর হাতে ♡A এবং ♣A হ'লে G.S.-এর সম্ভাবনা কিন্তু ◇A সহ দুটি Ace হ'লে L. S-এ contract করতে হবে। অর্থাৎ Blackwood-এর উত্তর পাওয়ার পর North-এর সমস্যার সমাধান হয় না যখন কোন void suit থাকে। সুতরাং কোন void suit হাতে থাকলে Blackwood করা উচিৎ নয়।

♠AJ106 ♡Q2 ◇53 ♣AKQJ4

এই হাতেও Blackwood করা ঠিক নয়। কারন south 5◇ response এর মাধ্যমে একটি Ace প্রকাশ করলে North-এর পক্ষে ◇-suit-এর অবস্থা সম্বন্ধে পরিষ্কার ধারনা করা সম্ভব নয়। অর্থাৎ South-এর Ace-টি ◇-suit-এ হ'লে L. S. হওয়ার সম্ভাবনা বেশি কিন্তু ♡A হ'লে প্রতিপক্ষ প্রথমেই ◇-suit-এ দুটি tricks নিয়ে contract পরাস্ত করতে পারেন। সুতরাং উত্তর পাওয়ার পর North নিশ্চিৎ হ'তে পারছেন না যে পরবর্তী কর্তব্য কী? অর্থাৎ কোন suit-এ দুটি বা তিনটি ছোট তাস থাকলে সাধারনতঃ সেই হাত Blackwood-এর পক্ষে অনুপযুক্ত। এই ধারনার একটি ব্যতিক্রম হ'তে পারে। যেমন :

| North | South |
|---|---|
| 1♠ | 2♡ |
| 3♣ | 3♡ |
| 4♡ | ? |

♠K ♡AQ9864 ◇542 ♣KJ2

North-এর bidding থেকে পরিষ্কার বোঝা আছে ◇ suit-এ তাঁর একটির বেশি তাস থাকতে পারে না। অর্থাৎ এই suit-এ প্রতিপক্ষ প্রথমেই দুটি tricks নিতে সক্ষম হবেন না। সুতরাং তিনটি ছোট ছোট ◇ থাকলেও এই হাতে south 4NT bid করতে পারেন।

● 5-level Game-contract-কে অনিশ্চিৎ করার সম্ভাবনা থাকলে Blackwood করা ঠিক নয়। যেমন :

| North | South |
|---|---|
| 1♡ | 2♣ |
| 4♣ | ? |

♠2 ♡Q3 ◇KQJ5 ♣KQ10953

এই হাতে South-এর 4NT bid করা উচিৎ নয় কারন 5♢ বা 5♡ response-এর মাধ্যমে একটি বা দুটি Ace এর সংবাদ পাওয়া গেলে তাঁকে 6♣ bid করতে হবে। সেক্ষেত্রে প্রতিপক্ষ প্রথমেই তাঁদের তিনটি বা দুটি Ace-এর tricks নিয়ে contract পরাস্ত করতে সক্ষম হবেন। অর্থাৎ 5-এর level-এর উপরোক্ত game contract-টিকে অনিশ্চিৎ করার সম্ভাবনা থাকার ফলে এই হাতে South-এর 4NT bid করা উচিৎ নয়।

**Blackwood-এর উত্তরে void জানাবার নিয়ম :**

Blackwood-এর response করার সময় কোন void থাকলে Ace-এর সমতুল্য ধরে ( suit contract-এ ) উত্তর দেওয়া হয় না—একথা পূর্বে বলা হয়েছে। কিন্তু void থাকার জন্য suit contract-এ slam হ'তে পারে। সুতরাং void নিয়ে Blackwood-এর উত্তর দেওয়ার সময় responder-নিম্নরূপ পদ্ধতি অবলম্বন করতে পারেন :

6♣ = একটি void সহ কোন Ace নেই।

6♢ = একটি void সহ একটি Ace.

6♡ = একটি void সহ দুটি Ace.

6♠ = একটি void সহ তিনটি Ace.

অর্থাৎ 4NT-এর উত্তরে 5-level-এর response গুলিকে 6-এর level-এ করতে হবে যদি একটি suit-এ void থাকে। তবে মনে রাখতে হবে, partner-এর পক্ষে void suit-টি বুঝতে না পারার সম্ভাবনা থাকলে এই response করা উচিৎ নয়। সেক্ষেত্রে 5-level-এর স্বাভাবিক response-এর মাধ্যমে হাতের Ace-এর সংখ্যা জানাতে হবে—void suit-টিকে বলা যাবে না। যেমন :

| North | South |
|---|---|
| 1♢ | 2♠ |
| 3♣ | 3♠ |
| 4♠ | 4NT |
| ? | |

♠Q94 ♡— ♢AQJ95 ♣KQ642

**Bid 6♢.** Void না থাকলে একটি Ace বলার জন্য 5♢ response হ'ত। Void থাকার জন্য 6♢ bid-এর মাধ্যমে একটি Ace এবং void বলা

হ'ল। এক্ষেত্রে South সহজেই বুঝতে পারবেন North-এর হাতে ♡-suit-এ void সহ একটি Ace আছে কারণ bidding থেকে পরিষ্কার বোঝা যাচ্ছে তাঁর হাতে অন্য কোন suit-এ void হওয়া সম্ভব নয়।

| North | South |
|---|---|
| 1♢ | 1♡ |
| 2♠ | 3♠ |
| 4NT | ? |

♠Q1095 ♡AQ8753 ♢K54 ♣—

**Bid 6♢.** একটি void এবং একটি Ace. প্রশ্ন হ'ল North কীভাবে বুঝবেন South-এর হাতে ♢ এবং ♣-suit-এর মধ্যে কোন suit-টি void? এ প্রশ্নের উত্তর পেতে North-এর পক্ষে কোন অসুবিধা হবে না কারণ, opener-এর প্রথম suit-এ (♢) void হ'লে তাঁকে কোন মতেই মূল্যবান points-এর পর্যায়ে ধরা যায় না। সেক্ষেত্রে দু হাতের points-এর duplicacy হওয়ার জন্য South নিশ্চয়ই উৎসাহব্যঞ্জক 6♢ response-টি করতেন না। সুতরাং এই bidding-এ south-এর ♣-suit-এ void হবে।

| North | South |
|---|---|
| 1♢ | 1♡ |
| 4♡ | 4NT |
| ? | |

♠— ♡KJ94 ♢AKQ93 ♣K543

**Bid** 5♢. 6♢ নয়; কারণ south-এর পক্ষে void suit-টি বুঝতে পারা সম্ভব হবে না। সুতরাং স্বাভাবিক response করতে হবে।

**প্রতিপক্ষের bid-এর পর Blackwood-এর response :**

অনেক সময় প্রতিপক্ষ Blackwood-এর পর 5 level-এ bid ক'রে থাকেন। সেক্ষেত্রে স্বাভাবিক response বিঘ্নিত হওয়ার জন্য নতুনভাবে চিন্তা করতে হ'বে। যেমন :

| North | East | South | West |
|---|---|---|---|
| 1♠ | 2♡ | 3♠ | 4♡ |
| 4NT | 5♡ | ? | |

♠KJ942 ♡2 ♢AJ94 ♣K95

East-এর 5♡ bid-টি না হ'লে একটি 'A' নিয়ে South-কে 5◇ বলতে হ'ত। কিন্তু এখন তিনি কী bid করবেন? 6◇ bid করে নিশ্চয়ই একটি Ace বলা যুক্তিযুক্ত নয়, কারণ North-এর হাতে একটি Ace থাকলে প্রতিপক্ষের হাতে দুটি Ace থাকবে, এবং সেক্ষেত্রে 6♠ contract-টি সহজেই পরাস্ত হবে। অথচ একটি Ace-এর সংবাদ North-কে না জানাতে পারলে হয়ত slam নষ্ট হয়ে যেতে পারে কারন তাঁর হাতে দুটি Ace থাকা অসম্ভব নয়।

এই সমস্যা সমাধানের জন্য DOPI convention ব্যবহার করা হয়ে থাকে। এই convention অনুসারে কোন Ace না থাকলে Double (D) এবং একটি Ace নিয়ে pass (P) করা হয়। D=Double, 'O'=শূন্য সংখ্যক Ace, P=Pass এবং I=একটি Ace মিলিয়ে DOPI (ডোপি) বলা হয়ে থাকে। একটির বেশি Ace থাকলে পূর্ববর্তী bid-এর পরবর্তী ধাপ (step) অনুসারে bid করতে হবে। অর্থাৎ উপরোক্ত উদাহরণে একটি Ace প্রকাশ করার জন্য south-কে pass করতে হ'বে (P=1টি Ace). কোন Ace না থাকলে তাঁকে Double করতে হ'ত (D='O' সংখ্যক Ace)। দুটি Ace থাকলে পূর্ববর্তী 5♡ bid-এর পরবর্তী ধাপ, অর্থাৎ 5♠, তিনটি Ace নিয়ে দ্বিতীয় ধাপ 5NT এবং 4টি Ace নিয়ে Double বলতে হ'ত।

5NT response-এর পর 'K' asking-এর জন্য 4NT bidder 6♣ বলতে পারেন এবং responder ধাপ অনুসারে bid করে 'K'-এর সংখ্যা জানাবেন।

### 5NT-Contract-এ থেমে যাওয়ার পদ্ধতি :

অনেক সময় 4NT bidder উপযুক্ত সংখ্যক Ace-এর সংবাদ না পাওয়ার ফলে 5NT-এ final contract করতে ইচ্ছা করেন। কিন্তু তাঁর পক্ষে এই উদ্দেশ্যে 5NT bid করা সম্ভব নয়, কারণ এই 5NT bid-কে partner 'K' asking ধরে উত্তর দিতে বাধ্য। অর্থাৎ 4NT-bidder-এর পক্ষে কখনই 5NT bid করে final contract 5NT-এ করা সম্ভব নয়। এই অবস্থার উদ্ভব হয় বিশেষতঃ minor-suit মিলে যাওয়ার পর Blackwood করা হ'লে। যেমন :

| North | South |
|---|---|
| 1♡ | 2♣ |
| 4♣ | 4NT |
| 5◇ | 5♠ |
| 5NT | Pass. |

♣-suit-এ slam খেলার জন্ত South 4NT bid-এর মাধ্যমে বুঝতে পারলেন North-এর হাতে একটি Ace আছে। তাঁর নিজের হাতে এই bidding-এ একটি Ace আছে ; সুতরাং দুটি Ace প্রতিপক্ষের হাতে থাকার জন্ত 6♣-contract করা সম্ভব নয়, অথচ 5♢ bid-টিকে pass করাও চলে না। এমত অবস্থায় South 5♠-bid-এর মাধ্যমে North-কে 5NT bid করতে অনুরোধ করলেন, কারণ তিনি 5NT bid করলে 'K' asking হবে। এই 5♠ bid-টি কখনই suit bid হ'তে পারে না এবং North 5NT bid করলেন। অর্থাৎ 5NT-এ contract করতে হ'লে 4NT bidder-কে trump-suit থেকে বড় rank-এর একটি অস্বাভাবিক suit bid-করতে হবে।

**Gerber Ace ( এবং King ) Asking Convention :**

Blackwood করার সময় আমরা দেখলাম কিছু কিছু ক্ষেত্রে 4NT bid-এর সাহায্যে Ace asking করা যায় না, বিশেষতঃ ঠিক পূর্ববর্তী bid-টি NT-হ'লে। এসব ক্ষেত্রে Gerber convention-কে ব্যবহার করা যায়। এই convention অনুসারে কোন NT bid-এর পরবর্তী সুযোগে 4♣ ( Jump ক'রে বা না ক'রে ) bid-টি করা হয়ে থাকে—Ace এর সংখ্যা জানার জন্ত। Bid-টি conventional ; অর্থাৎ, ♣-suit-এর সাথে bid-টির কোন সম্পর্ক নেই। যেমন :

| (1) | North | South | (2) | North | South |
|---|---|---|---|---|---|
| | 1NT | 4♣ | | 2NT | 4♣ ইত্যাদি। |

Gerber Ace asking-এর উত্তরে partner নিম্নরূপভাবে উত্তর দিয়ে থাকেন :

4♢ = কোন Ace নেই বা 4টি Ace.

4♡ = একটি Ace.

4♠ = দুটি Ace.

4NT = তিনটি Ace.

Ace-এর সংখ্যা জানার পর 4♣-bidder 5♣-bid-এর মাধ্যমে K-asking করতে পারেন যদি 4-টি Ace-এর সংবাদ পাওয়া যায়। K-asking-এর উত্তরে responder একইভাবে উত্তর দিয়ে থাকেন, শুধু 4-টি 'K' থাকলে 5♢ না বলে 6♣ বলা হ'য়ে থাকে।

বস্তুত, Blackwood এবং Gerber Convention-এর উদ্দেশ্য সমান। তবে Gerber-এর সাহায্যে level নিচে রাখা সম্ভব, অপরপক্ষে 4♣-এ final contract করা সম্ভব হয় না।

আমরা দেখেছি Blackwood-এর সাহায্যে সমস্ত হাতে সমস্যার সমাধান হয় না। যেমন কোন void বা বিশেষ suit-এ ছোট ছোট দুটি বা তিনটি তাস থাকলে প্রতিপক্ষের সেই suit-এ প্রথমেই দুটি tricks পাওয়ার সম্ভাবনাকে Blackwood-এর সাহায্যে যাচাই করা সম্ভব নয়। এইসব হাতে কোন বিশেষ suit-এর সঠিক খবর জানার এবং slam-এর সম্ভাবনাকে যাচাই করার জন্য দুভাবে পরবর্তী bidding-কে পরিচালনা করা যেতে পারে, যথা—Cue-bid এবং Culbertson's suit Asking bid.

**Slam-এর চেষ্টায় Cue-bid-এর ব্যবহার :**

উপযুক্ত বা অনুপযুক্ত হাতে Blackwood করার পর যদি দেখা যায় বিপক্ষের হাতে দুটি Ace রয়েছে তাহ'লে slam-bid করা সম্ভব হয় না এবং সেক্ষেত্রে 5-level-এর নিচে final contract হওয়া অসম্ভব। 4♡ বা 4♠-এর contract-টি slam-এর চেষ্টা করতে গিয়ে 5♡ বা 5♠-এ করতে হ'লে অতিরিক্ত ঝুঁকি নেওয়া হয় কিন্তু সেই contract পূর্ণ করলে কোন পুরস্কার, অর্থাৎ অতিরিক্ত points, পাওয়া যায় না এবং এই কারণে 5♡ বা 5♠ contract-কে খুব খারাপ contract হিসাবে আখ্যা দেওয়া যায়। সুতরাং game level-এর নিচে slam এর সম্ভাবনা যাচাই করার বিশেষ প্রয়োজন আছে এবং Cue-bid-এর সাহায্যে সঠিক এবং সহজভাবে এই সমস্যার সমাধান করা সম্ভব।

কোন bid-কে cue-bid বলা হ'বে? কোন trump suit ঠিক হওয়ার পর যে কোন partner-এর যে কোন নতুন suit-এ bid-কে cue-bid বলা হয় এবং এই cue-bid-টি game forcing অবস্থার সৃষ্টি না হ'লে কখনই করা সম্ভব নয়। অর্থাৎ দুই partner প্রাথমিকভাবে game খেলার জন্য নিশ্চিৎ হ'লে যে কোন partner-এর নতুন suit bid-কে cue-bid ধরা হয়। এই cue-bid সব সময় slam-এর জন্য আগ্রহ প্রকাশ করে।

Cue-bid-এর মাধ্যমে কোন খেলোয়াড় কী প্রকাশ করতে চেষ্টা করেন? প্রথমতঃ বলা হয় "Partner, তোমার হাতে ঠিক ঠিক তাস থাকলে আমি slam-এর জন্য আগ্রহী। সুতরাং কোন অতিরিক্ত খবর থাকলে (কোন control) trump suit-এ sign-off না করে জানাও।" দ্বিতীয়তঃ যে

suit-এ cue-bid করা হয় সেই suit-এর first-round ( Ace বা void ) বা second-round ( King বা singleton ) control প্রকাশ করা হয়। দুটি bidding নিয়ে আলোচনা করা যাক :

| North | South |
|---|---|
| 1♠ | 2♠ |
| 3♢ | ? |

♠-suit-টি trump হিসাবে ঠিক হয়েছে, কিন্তু south বুঝতে পারছেন না game-এ contract হবে কিনা। অর্থাৎ এই bidding থেকে দুজন partner এখন পর্যন্ত game-এর জন্য নিশ্চিৎ নন। সুতরাং North-এর 3♢ bid-টি slam এর জন্য cue-bid হবে না। আমরা তৃতীয় পরিচ্ছেদে দেখেছি North-এর এই 3♢ bid-কে game এর জন্য trial bid বলে।

| North | South |
|---|---|
| 1♣ | 1♠ |
| 3♠ | 4♢ |
| ? | |

এক্ষেত্রে North-এর 3♠ rebid-টি forcing না হ'লেও South-এর 4♢ bid-এরপর final contract কখনই 4♠-এর নিচে হওয়া সম্ভব নয়। অর্থাৎ 4♢ bid-টি দুই partner-কে game bid-এর জন্য নিশ্চিৎ করেছে। সুতরাং এই bid-টি cue-bid এবং North তাঁর হাতের control বলার চেষ্টা করবেন। এক্ষেত্রে south-এর নিম্নরূপ হাত হ'তে পারে :

♠KQ962 ♡542 ♢A5 ♣KJ2

4♢ bid-এর পর North 4♠ bid করলে এই হাতে south-কে pass করতে হবে। কিন্তু তিনি 4♡ bid করলে, অর্থাৎ ♡-suit-এর first-round control প্রকাশ করলে South-এর 6♠ bid করা অযৌক্তিক হবে না।

এই উদাহরণে আমরা দেখলাম south ♢A নিয়ে ( first-round control ) cue-bid করেছেন। কিন্তু প্রথম cue-bidder প্রয়োজন হ'লে second-round control নিয়েও cue-bid করতে পারেন ( অন্য suit-এ first-round control থাকলেও )। অর্থাৎ cue-bid করার সময় দেখতে হবে কোন suit-এ করলে সবচেয়ে প্রয়োজনীয় সংবাদ পাওয়ার আশা করা যায়।

মনে রাখতে হবে partner সবচেয়ে কম level-এ cue-bid করে থাকেন। যেমন :

| | | | | |
|---|---|---|---|---|
| North : | ♠Q94 | ♡AQ42 | ◇A73 | ♣K105 |
| South : | ♠AKJ53 | ♡K85 | ◇2 | ♣AQ64 |

| Bidding : | | North | South |
|---|---|---|---|
| | | 1♣ | 2♠ |
| | | 3♠ | 4◇ (1) |
| | (2) | 4♡ | 5♣ (3) |
| | (4) | 5◇ | 5♡ (5) |
| | (6) | 6♣ | 7♠ (7) |
| | | pass. | |

(1) প্রথম cue-bid, ◇-suit-এ control এবং slam-এর জন্য আগ্রহ প্রকাশ।

(2) দ্বিতীয় cue-bid, ♡A এবং slam এর জন্য উৎসাহ প্রকাশ।

(3) তৃতীয় cue-bid, ♣A বলা হ'ল।

(4) চতুর্থ cue-bid, ◇A বলা হয়েছে একথা south বুঝতে পারছেন কারন তাঁর প্রথম cue-bid ◇-suit-এ K বা singleton হ'তে পারে জেনেও North একই suit-এ cue-bid করছেন। সাধারণতঃ একই suit-এ পরবর্তী cue-bid 'K' বা singleton প্রকাশ করে।

(5) পঞ্চম cue-bid, একই suit-এর এই cue-bid ♡K প্রকাশ করছে (বা singleton)।

(6) ষষ্ঠ cue-bid, ♣K বলা হ'ল।

(7) সবকিছু পর্য্যালোচনা করে final contract করা হ'ল।

লক্ষ্য করার বিষয় এই উদাহরণে south 4◇-এর পরিবর্তে 4♣ cue-bid দিয়ে শুরু করলে North-কে 4◇ বলতে হ'ত। সেক্ষেত্রে তাঁর পক্ষে ♡ suit-এর পরিষ্কার পরিস্থিতি পাওয়া সম্ভব হ'ত না। এই হাতে তিনি যতক্ষণ না ♡-suit সম্বন্ধে নিশ্চিৎ হতে পারবেন ততক্ষণ 5 level-এ bid করা উচিৎ নয় এবং তা করা সম্ভব একমাত্র 4◇ cue-bid-এর মাধ্যমে, যদিও ♣-suit-এ first-round control রয়েছে। মনে রাখতে হবে, প্রথম cue-bid-টি second-round control নিয়ে করা সম্ভব হ'লেও পরবর্তী যে কোন cue-bid যে কোন partner করুক না কেন সবসময় first-round control

প্রকাশ করে যদি ভিন্ন suit-এ করা হয়। একই suit-এ পরবর্তী cue-bid সাধারনতঃ second-round control বোঝায়।

এ সম্বন্ধে আর একটি কথা মনে রাখতে হবে যে প্রথম cue-bidder যতক্ষণ না trump-suit-এ final contract করছেন (সাধারনতঃ) ততক্ষণ cue-bid চলতে পারে। তবে trump-suit-এ final contract-এর পরও প্রথম cue-bidder-এর partner হাতে অপ্রকাশিত points থাকলে পুনরায় cue-bid করতে পারেন। সে ক্ষেত্রে final contract ঠিক করবেন দ্বিতীয় cue-bidder.

Trump-suit ঠিক না করে cue-bid শুরু করা যায় না একথা প্রথমে বলা হয়েছে। কিন্তু অনেক সময় trump-suit ঠিক করতে হ'লে cue-bid-এর সুযোগ পাওয়া যায় না কারন সেই cue bid-টি game level ছাড়িয়ে করতে হয়। এরকম অবস্থায় trump-suit ঠিক না করেও cue-bid করা সম্ভব, যাকে বলা হয় **Advance cue-bid.** যেমন :

| North | South |
|---|---|
| 1♠ | 2♣ |
| 3♡ | ? |

♠2 ♡K1095 ♢A52 ♣QJ1084

North-এর jump shift 3♡ rebid-এর উত্তরে south এই হাতে 4♡ bid করলে North pass-করতে পারেন। কিন্তু ♡-support-এ south নিঃসন্দেহে slam-এর আশা করতে পারেন এবং এই slam-এর আগ্রহ প্রকাশ করার জন্য তাঁকে advance cue-bid 4♢ করতে হবে। North এখন 4♡, 4♠ বা 5♣ বলতে পারেন, কিন্তু south 5♡ bid-এর মাধ্যমে পরিস্থিতি পরিষ্কার করবেন। সেক্ষেত্রে North-এর দায়িত্ব হ'বে slam bid করা হবে কি না সে সম্বন্ধে সিদ্ধান্ত নেওয়া।

**Culbertson's suit asking bid :**

বেশিরভাগ ক্ষেত্রে cue-bid-এর মাধ্যমে যে সব হাতের সমাধান সম্ভব, Culbertson's suit asking bid-এর মাধ্যমেও সেই হাতের সমাধান করা যায়। তবে কিছু হাত cue-bid-এ সমাধান হয়, asking bid-এ হয় না। আবার অনেক হাত asking-bid-এ সমাধান হয়, cue-bid-এ ভাল ফল পাওয়া যায় না। অর্থাৎ cue-bid এবং asking bid-এর সুবিধা এবং অসুবিধা দুই-ই

আছে। কে কোন পদ্ধতি অবলম্বন করবেন তা নির্ভর করে দুজন partner-এর উপর। খেলতে বসার পূর্বে যে কোন একটি পদ্ধতি পরস্পর আলোচনা করে খেলা যায়। তবে cue-bidding-এ দুজন partner-ই final contract সম্বন্ধে বিচারবুদ্ধি ( judgement ) প্রয়োগ করতে পারেন। কিন্তু asking bid-এ সবসময় যে partner bid-টি করবেন তিনিই অধিনায়ক এবং তাঁর partner শুধু asking-এর উত্তর দেবেন। এক্ষেত্রে final contract ঠিক করবেন asking bidder.

**Culbertson's asking bid কী ?**

কোন trump-suit ঠিক হওয়ার পর 4 বা 5-level-এ কোন নতুন suit-bid অথবা কোন নতুন suit-এ double jump করলে সেই bid-কে asking bid বলা হয়। যেমন :

| | North | South | | North | South |
|---|---|---|---|---|---|
| (1) | 1♠ | 3♠ | (2) | 1♠ | 4♣ |
| | 4♢ | | | | |

| | North | South |
|---|---|---|
| (3) | 1♣ | 3♠ |

(1) নং bidding-এ ♠-suit-টি trump হিসাবে ঠিক হয়েছে। সুতরাং North-এর 4♢ bid-টি asking bid হবে। (2) এবং (3) নং bidding-এ কোন trump-suit ঠিক হয়নি, কিন্তু South-এর double-jump করার ফলে নতুন suit-এ bid দুটিকে asking-bid বলা হয়। এক্ষেত্রে প্রথম bid-suit-টিকে ( যথাক্রমে ♠ এবং ♣ ) trump ধরে partner উত্তর দিয়ে থাকেন।

এই asking-bid-টি one-round forcing এবং partner-এর কাছ থেকে উত্তর পাওয়ার পর একমাত্র প্রথম asking-bidder পুনরায় asking-bid করতে পারেন, যাকে **Repeat asking-bid** বলে। এই Repeat asking-bid যে কোন নতুন suit বা প্রথম suit-এ হ'তে পারে। যেমন :

| | North | South | | North | South |
|---|---|---|---|---|---|
| (1) | 1♠ | 3♠ | (2) | 1♡ | 4♢ |
| | 4♢ | 4♡ | | 4NT | 5♢ |
| | 5♣ | | | | |

(1) নং bidding-এ 4♢ bid-টি ছিল প্রথম asking-bid এবং 4♡ তাঁর

উত্তর। North-এর 5♣-bid-টি ভিন্ন suit-এ repeat asking-bid. (2) নং bidding-এ 4◇ asking bid-এর উত্তরে ♡-suit-কে trump ধরে North 4NT response করেছেন এবং South-এর 5◇-bid-টি একই suit-এ repeat asking হবে।

## Asking bid-এর অর্থ কী ?

এই bid-এর মাধ্যমে কোন খেলোয়াড় partner-এর হাতের সেই suit-এ first বা second-round control সহ সমস্ত Ace-এর সংখ্যা জানতে চেষ্টা করেন। মনে রাখতে হ'বে asked suit-এর control বলতে Ace বা void হচ্ছে first-round control এবং K বা singleton-কে second-round control ধরা হয়। অন্য কোন suit-এ void থাকলে তাঁকে Ace-এর সমতুল্য ধরে উত্তর দেওয়া হয় না।

Asking-bid-এর পর responder-এর প্রথম কাজ হ'ল asked-suit সম্বন্ধে বিবেচনা করা। এই suit-এ কোন control না থাকলে তাঁর একমাত্র response হবে trump-suit-এ sign-off. Asked-suit-এ second-round control সহ কোন Ace না থাকলেও sign-off response হবে। যেমন :

| North | South |
|---|---|
| 1♠ | 3♠ |
| 4◇ | 4♠ |

4◇ asking-bid-টির উত্তরে South-এর 4♠ হ'ল sign-off bid. এক্ষেত্রে তাঁর তিন প্রকার হাত হ'তে পারে, যথা—

- ◇-suit-এ ( asked suit-এ ) কোন control নেই কিন্তু অন্য তিনটি suit-এ Ace থাকা অসম্ভব নয়।
- ◇-suit-এ second-round control থাকলে অন্য কোন Ace নেই।
- ◇-suit-এ কোন control নেই এবং কোন Ace ও নেই।

Asked-suit-এর কমপক্ষে second-round control সহ কোন Ace থাকলে ( একটি Ace, যে কোন suit-এ, asked-suit-এর Ace ও হ'তে পারে ) সেই suit-টি bid করতে হবে। যেমন :

| North | South |
|---|---|
| 1♠ | 3♠ |
| 4◇ | 4♡ = ♡A সহ ◇-suit-এ second round control. |
| | 4♠ = Sign-off. |
| | 5♣ = ♣A সহ ◇-suit-এ second round control. |
| | 5◇ = ◇A. |
| | 5♠ = ♠A সহ ◇-suit-এ second round control. |

এই response-গুলি করার সময় South-এর হাতে ◇-suit-এ void হ'তে পারে ( 5◇ response-টি ছাড়া ) কিন্তু সেই void-কে Ace ধরে বলা হয় না। সুতরাং এই উদাহরণে ◇-suit-এ second round control সহ Ace বলা হয়েছে। একটি ঘটনা লক্ষ্য করার আছে যে trump-suit-এ Ace সহ asked-suit-এ second-round control থাকলে একটি jump করে বলতে হয়, না হলে sign-off হ'য়ে যায়।

Asked-suit-এ second-round control সহ দুটি Ace বা asked-suit-এর Ace সহ মোট দুটি Ace থাকলে 4NT response করা হয়। যেমন :

| North | South |
|---|---|
| 1♡ | 3♡ |
| 4♣ | 4NT. |

South-এর হাতে ♣-suit-এ second-round control সহ দুটি Ace অথবা ♣A এবং অন্য যে কোন একটি Ace হবে। ঠিক পূর্বের মত, কোন void suit-কে Ace ধরে বলা হয় না।

Asked-suit-এ second-round control সহ তিনটি Ace বা asked-suit-এর Ace সহ মোট তিনটি Ace থাকলে 5NT response করা হয়। যেমন :

| North | South |
|---|---|
| 1♠ | 4◇ |
| 5NT. | |

First asking-bid-এর এই response-গুলিতে আমরা asking-bid-টিকে 4-এর level-এ ধরেছি। এক্ষেত্রে একটি সতর্কতার প্রয়োজন আছে ( trump-suit-টি কোন minor হ'লে )। যেমন—

| North | South |
|---|---|
| 1◇ | 3◇ |
| 4♡ | ? |

♡-suit-এ second-round control সহ south-এর হাতে ◇A থাকলে ( অর্থাৎ trump-Ace ) তাঁর jump করার কথা। অর্থাৎ south-কে উপরোক্ত নিয়মানুসারে 6◇ বলতে হচ্ছে। এক্ষেত্রে এই bid করা হয় না এবং তাঁকে 5◇ বলতে হবে। কিন্তু asking-bid-টি 3-level-এ হ'লে jump করে trump Ace বলতে হ'বে। যেমন—

| North | South |
|---|---|
| 1♣ | 3♡ |
| ? | |

North-এর হাতে ♡-suit-এ second-round control সহ ♣A থাকলে তাঁকে 5♣ বলতে হ'বে, 4♣ নয়। 4♣ বললে sign-off হ'য়ে যাবে।

**Second বা Repeat asking bid :**

First asking-এর উত্তর পাওয়ার পর trump-suit ছাড়া অন্য যে কোন suit bid-করা হ'লে তাঁকে second বা repeat asking bid বলে। যেমন :

| North | South |
|---|---|
| 1♣ | 1♠ |
| 3♠ | 4◇ = first asking bid. |
| 4♡ | 5◇ = repeat asking-bid. |

♠-suit-টি trump হিসাবে ঠিক হওয়ার পর 4◇ bid-টি হ'ল first asking এবং 4♡ তাঁর উত্তর। অর্থাৎ North-এর হাতে ♡A সহ ◇-suit-এ second round control আছে। এক্ষেত্রে south-এর 5◇ bid-টি হ'ল একই suit-এ repeat asking. 5◇-এর পরিবর্তে 5♣ বলা হ'লে তা হ'ত ভিন্ন suit-এ repeat asking. এই asking সবসময় second-round control জানার জন্য করা হয়। তবে first asking-এর উত্তর sign off হ'লে কোন নতুন suit-এ repeat asking-কে first asking-এর মত ধরতে হবে। আমরা এখানে যে কোন 5-level repeat asking ধরে response গুলি লক্ষ্য করব :

- **Asked suit-এ কোন control না থাকলে sign off করতে হবে, অর্থাৎ trump suit-এ nonjump bid-করতে হবে।**

- Asked suit-এর second round control সহ অন্য একটি 'K' থাকলে ('trump suit-এর K ছাড়া) সেই 'K'-টি bid করতে হবে। দুটি 'K' থাকলে asking-এর ঠিক উপরের level-এ যে কোন একটি K bid-করতে হবে।
- Asked suit-এর K এবং trump suit-এর K থাকলে trump suit-কে একটি raise করতে হবে।
- Asked suit-এর K এবং অন্য কোন K না থাকলে 5NT bid হবে।
- 4-টি K থাকলে প্রথমে দুটি প্রকাশ করে trump-suit-কে একটি raise করতে হ'বে।

কোন suit-এ void থাকলে second-round control ধরে response করা হয় যদি না পূর্বে সেই void-কে প্রকাশ করা হ'য়ে থাকে।

**Trump Solidity :**

Slam level-এ সবচেয়ে দুর্ভাগ্যজনক ঘটনা হ'ল trump-suit-এ দুটি নিশ্চিৎ looser থাকা। আমরা উপরোক্ত আলোচনায় দেখলাম কী ভাবে বিভিন্ন suit-এর control সম্বন্ধে ধারণা করা হয়ে থাকে। উপরোক্ত পদ্ধতি গুলি trump suit-এর control জানার জন্য ব্যবহার করা সম্ভব নয় কারণ কোন খেলোয়াড় কোন সময় trump-suit-এ bid করলে তাঁকে sign off ধরা হয়। অর্থাৎ trump-suit-এ কোন asking বা cue-bid করা সম্ভব নয়; সুতরাং trump-suit-এর control সম্বন্ধে নিশ্চিৎ হ'তে হ'লে নতুন পদ্ধতির প্রয়োজন এবং এ সম্বন্ধে দুটি পদ্ধতি প্রচলিত আছে। যেমন :

- Direct slam invitation.
- সরাসরি 5NT bid বা Grand slam force.

**Direct slam invitation :**

কোন major suit-এ 5-level contract কখনই যুক্তিযুক্ত নয়, একথা পূর্বে বলা হয়েছে। এই কারণে কোন খেলোয়াড় কোন major suit-এ ইচ্ছাকৃতভাবে 5-level-এ bid করলে (jump করে বা না করে) তাঁর সেই bid-কে direct slam invitation হিসাবে ধরা হয়, অর্থাৎ partner-কে major suit-এ L. S. bid করতে অনুরোধ করা হয়। Partner-এর

হাতে কী ধরণের তাস থাকলে L. S. bid করবেন তা নির্ভর করে প্রাথমিক bidding-এর উপর এবং প্রাথমিক bidding-এর উপর নির্ভর করে direct slam invitation-এর দুটি অর্থ আছে। যেমন :

- Trump suit ( কোন major ) ঠিক হওয়ার পর মাত্র একটি unbid suit থাকলে 5♡ বা 5♠ bid-এর মাধ্যমে ( ইচ্ছাকৃত ) partner কে 6♡ বা 6♠ bid করতে বলা হয় যদি তাঁর হাতে unbid suit-এ কমপক্ষে second-round control থাকে। অর্থাৎ unbid suit-এ প্রতিপক্ষের প্রথমেই দুটি tricks পাওয়ার সম্ভাবনা না থাকলে partner-কে 6♡ বা 6♠ বলতে হবে। যেমন :

| North | South |
|---|---|
| 1♣ | 1♡ |
| 1♠ | 3♠ |
| 5♠ | ? |

North-এর 5♠ bidটি direct slam invitation, অর্থাৎ একটিমাত্র unbid suit (◇)-এ কমপক্ষে second-round control থাকলে south 6♠ bid করবেন। এই bidding-এ একমাত্র ◇-ছাড়া অন্য কোন suit-এ North চিন্তিত নন। এক্ষেত্রে তাঁর নিম্নরূপ হাত হ'তে পারে :

♠AK1095 ♡— ◇432 ♣AKJ96

3♠ raise-এরপর trumpsuit-টি slam খেলার উপযুক্ত ধরে নিয়ে North 5♠ bid করেছেন। সুতরাং এই উদাহরণটির সাথে মূল শিরোনামার কোন সম্পর্ক নেই, অর্থাৎ trump solidity সম্বন্ধে এই উদাহরণটি কিছুই প্রকাশ করে না। এই হাতটি 4◇ asking bid-এর মাধ্যমেও সমাধান করা সম্ভব ছিল। তাহলে এই উদাহরণটির উদ্দেশ্য কী ? Alan Truscott-এর নিম্নোক্ত কয়েকটি কথা এই উদ্দেশ্যকে পরিষ্কার করবে আশা করা যায় :

"Many players delight in devising or adopting new artificial conventions, confusing not only their opponents but also their partners in the process. They would perhaps be better occupied in making sure that they have a full understanding of natural bidding sequences.

There is one entirely natural bid which is seldom used, perhaps because players do not think of it or because they do

**not understand its meaning: the direct slam invitation made by bidding five of the agreed major suit. This can have two meanings according to circumstances.**

When there is exactly one unbid suit, five of the intended trump suit asks for control of the unbid suit. In other situations the direct invitation means "I have no problems in the side suits, but I am afraid we may have two loosers in our trump suit. The responder is then guided by his trump holding in deciding whether to bid a slam"

সুতরাং direct slam invitation-এর স্বাভাবিক অর্থ পরিষ্কার না হ'লে trump solidity-র অনুমানে এই bid-এর ব্যবহার কীভাবে করা হয় তা পরিষ্কার হবে না ধরে নিয়ে উপরের উদাহরণটি দেওয়া হয়েছে। এই bid-এর দ্বিতীয় অর্থ নিম্নরূপ:

- একটির বেশি unbid suit থাকলে ইচ্ছাকৃত 5♡ বা 5♠-bid এর মাধ্যমে partner-কে trump-suit সম্বন্ধে বিবেচনা করতে বলা হয়। অর্থাৎ trump-suit-এ দুটি looser হওয়ার সম্ভাবনা না থাকলে তাঁকে 6♡ বা 6♠ bid করতে হবে। যেমন—

| North | South |
|---|---|
| 1♠ | 2♠ |
| 5♠ | ? |

South-এর হাত: ♠QJ42 ♡KQ64 ◇64 ♣984

এই হাতে South-এর 6♠ bid করা উচিৎ কারণ North-এর হাতে ♠-suit-এ একটি honor (A বা K) থাকা স্বাভাবিক। সেক্ষেত্রে trump suit-এ দুটি looser হওয়ার সম্ভাবনা নেই (সাধারণতঃ)। এক্ষেত্রে North-এর হাত নিম্নরূপ হতে পারে:

♠K10965 ♡— ◇AKQ5 ♣AK32

**সরাসরি 5NT bid বা Grand slam force:**

Trump-suit-এর solidity যাচাই করার জন্য কোন খেলোয়াড় suit ঠিক হওয়ার পর সরাসরি 5NT bid করতে পারেন। L. S-এ contract-টি নিশ্চিৎ না হ'লে এই bid করা যায় না। লক্ষ্য করার বিষয়, এই 5NT

bid-টি K-asking নয়। কারণ K-asking করতে হ'লে Blackwood অনুসারে প্রথমে 4NT bid করতে হয়। সুতরাং সরাসরি 5NT bid-কে G. S -এ খেলার চেষ্টা বলা যায়, অর্থাৎ Grand slam force. যেমন :

| North | South |
|---|---|
| 1♡ | 3♣ |
| 3◇ | 4◇ |
| ? | |

North-এর হাত : ♠— ♡AK10954 ◇Q10972 ♣A2

South-এর হাতে ◇AK থাকলে 7◇ এ খেলা হওয়ার ভাল আশা করা যায়, কিন্তু A বা K হ'লে 6◇ হবে সঠিক contract. North কীভাবে এই সমস্যার সমাধান করবেন ?

North-এর এই হাতে সরাসরি 5NT bid করা উচিৎ। এই bid-এর পর A, K এবং Q-র মধ্যে যে কোন দুটি থাকলে ( trump-suit-এ ) South 7◇ bid করবেন এবং একটি থাকলে তাঁকে 6◇ bid করতে হবে ( A, K, এবং Q-র একটিও না থাকা অস্বাভাবিক )।

Grand slam force-এর মূল অর্থ এরকম হ'লেও partner ইচ্ছে করলে L. S. ( trump-suit-এ ) bid না করে trump suit-এর সঠিক সংবাদ ( Honors-এর দিক দিয়ে ) জানাতে পারেন। L S. bid করার চেয়ে এই পদ্ধতি বহুলাংশে লাভজনক। তবে এ ধরণের response trump-suit-এর Rank-এর উপর নির্ভরশীল। যেমন :

- ♣-suit-টি trump হ'লে কোন পরিবর্তন সম্ভব নয়। অর্থাৎ 5NT bid-এর পর responder-কে একটি honor নিয়ে 6♣ এবং দুটি honors নিয়ে 7♣ বলতে হবে।

- ◇-suit-টি trump হ'লে 5NT bid-এর পর 6♣ response-এর মাধ্যমে responder ◇A বোঝাতে পারেন। ◇K বা ◇Q থাকলে তিনি 6◇ বলবেন এবং দুটি honors থাকলে তাঁকে যথারিতি 7◇ বলতে হবে।

এই response-এর সুবিধা হ'ল কমপক্ষে 6 তাসে ◇K থাকলে 5NT bidder সহজেই বুঝতে পারবেন G.S. bid করা উচিৎ কি না। অর্থাৎ ◇A সহ suit টি support হ'য়ে থাকলে যুক্তিযুক্তভাবে 7◇ bid করা যায় যে bid কোনক্রমেই করা সম্ভব নয় যদি না সঠিক honor-টি জানা যায়।

- ♡-suit-টি trump হ'লে 5NT-এর পর নিম্নরূপ response হ'তে পারে :

6♣ — ♡A
6◇ — ♡K
6♡ — ♡Q বা ছোট যে কোন তাস।
7♡ — ♡AK, AQ বা KQ অর্থাৎ ছটি honors.

- ♠-suit-টি trump হ'লে 5NT-এর পর. নিম্নরূপ response হ'তে পারে :

6♣ — ♠A
6◇ — ♠K
6♡ — ♠Q
6♠ — ♠J বা ছোট যে কোন তাস।
7♠ — যথারিতি ছটি honors.

এই ধরনের response-এর পর 5NT bidder-এর পক্ষে final contract করতে কোন অসুবিধা হ'বে না কারন এই 5NT bid করতে হ'লে তাঁর হাতে কমপক্ষে একটি honor ( A,K বা Q ) থাকা দরকার।

—: ♠ : ♡ : ◇ : ♣ :—

Standerd Bidding system-এর মোটামুটি সমস্ত bid 12 টি পরিচ্ছেদের মাধ্যমে পর্য্যালোচনা করা হ'ল। এখন আমাদের সময় হয়েছে কিছু প্রশ্নমালার সমাধানের মাধ্যমে নিজেদের দক্ষতাকে যাচাই করা। লেখকের অভিমত, প্রতিটি প্রশ্নের উত্তর প্রথমে একটি পৃথক কাগজে লিখে প্রদত্ত উত্তরের সাথে মিলিয়ে নিয়ে নিম্নোক্ত মাপ কাঠিতে নিজেদের দক্ষতাকে যাচাই করা যেতে পারে :

90 বা বেশি শতাংশ উত্তর ঠিক হ'লে—চমৎকার।

80 থেকে 90 শতাংশ উত্তর ঠিক হ'লে—খুব ভাল।

70 থেকে 80 শতাংশ উত্তর ঠিক হ'ল—ভাল।

60 থেকে 70 শতাংশ উত্তর ঠিক হ'লে—ভাল নয়।

60 শতাংশের কম উত্তর ঠিক হ'লে—খারাপ।

এক্ষেত্রে বইটি প্রথম থেকে পুনরায় পড়া উচিৎ।

ত্রয়োদশ পরিচ্ছেদ | প্রশ্নমালা এবং উত্তর

**Review Questions & Answers**

Dealer হিসাবে নিচের হাতগুলিতে opening bid কী হবে ?

| | | | | |
|---|---|---|---|---|
| 1. | ♠K105 | ♡A74 | ◇KJ93 | ♣KQ4 |
| 2. | ♠QJ1075 | ♡AK6 | ◇A62 | ♣43 |
| 3. | ♠98754 | ♡AK5 | ◇AQJ | ♣43 |
| 4. | ♠AQ2 | ♡KQ64 | ◇AJ | ♣K1053 |
| 5. | ♠KQ9 | ♡AQ3 | ◇AQ5 | ♣KJ94 |
| 6. | ♠AKJ | ♡KQ7 | ◇KQ6 | ♣AJ82 |
| 7. | ♠Q2 | ♡AJ75 | ◇K62 | ♣K963 |
| 8. | ♠K94 | ♡A1064 | ◇A65 | ♣Q105 |
| 9. | ♠QJ963 | ♡K5 | ◇2 | ♣AQJ84 |
| 10. | ♠QJ842 | ♡AQJ63 | ◇K2 | ♣2 |
| 11. | ♠2 | ♡AQJ63 | ◇K2 | ♣QJ643 |
| 12. | ♠AJ84 | ♡KQJ64 | ◇Q73 | ♣2 |
| 13. | ♠Q3 | ♡KJ95 | ◇AQJ64 | ♣QJ |
| 14. | ♠AJ87 | ♡432 | ◇A6 | ♣KQ54 |
| 15. | ♠AJ87 | ♡1064 | ◇KQ96 | ♣A3 |
| 16. | ♠KJ94 | ♡64 | ◇KQ95 | ♣A85 |
| 17. | ♠QJ43 | ♡AJ87 | ◇3 | ♣AJ63 |
| 18. | ♠AQ64 | ♡10985 | ◇AQ93 | ♣2 |
| 19. | ♠AQJ | ♡AK4 | ◇K1054 | ♣KJ10 |
| 20. | ♠AKQ | ♡AQJ10 | ◇AQ52 | ♣AK |
| 21. | ♠AKQ952 | ♡AKJ6 | ◇KQ4 | ♣ — |
| 22. | ♠AQJ642 | ♡A4 | ◇ — | ♣QJ1084 |
| 23. | ♠KQJ964 | ♡53 | ◇642 | ♣K9 |
| 24. | ♠2 | ♡A5 | ◇AQ643 | ♣AKQ53 |
| 25. | ♠5432 | ♡AQJ954 | ◇42 | ♣2 |
| 26. | ♠2 | ♡43 | ◇AKQJ9642 | ♣43 |

| | | | | |
|---|---|---|---|---|
| 27. | ♠A2 | ♡32 | ◇54 | ♣AKQJ854 |
| 28. | ♠2 | ♡QJ109765 | ◇2 | ♣QJ104 |
| 29. | ♠J10986543 | ♡— | ◇QJ9 | ♣43 |
| 30. | ♠AQ | ♡432 | ◇KQJ964 | ♣KJ |

দুজন খেলোয়াড় pass করার পর তৃতীয় অবস্থানে নিচের হাতগুলিতে opening bid কী হবে ?

| | | | | |
|---|---|---|---|---|
| 31. | ♠KQJ5 | ♡432 | ◇A32 | ♣432 |
| 32. | ♠94 | ♡KJ864 | ◇A32 | ♣Q65 |
| 33. | ♠KJ3 | ♡AJ864 | ◇KJ5 | ♣32 |
| 34. | ♠QJ4 | ♡K106 | ◇AQJ52 | ♣A4 |
| 35. | ♠954 | ♡QJ109765 | ◇QJ7 | ♣ — |

তিনজন খেলোয়াড় pass করলে চতুর্থ অবস্থানে নিচের হাতগুলিতে opening bid কী হবে ?

| | | | | |
|---|---|---|---|---|
| 36. | ♠J2 | ♡Q6 | ◇AQ954 | ♣A1094 |
| 37. | ♠KQJ654 | ♡942 | ◇K54 | ♣2 |
| 38. | ♠2 | ♡KQJ6542 | ◇AK | ♣983 |
| 39. | ♠KJ62 | ♡AQ7 | ◇AJ10 | ♣A105 |
| 40. | ♠AQ | ♡AQ | ◇1096 | ♣AQ10975 |

North 1♡ open করার পর East pass-করলে South হিসাবে নিচের হাতগুলিতে কী response হবে ?

| | | | | |
|---|---|---|---|---|
| 41. | ♠K32 | ♡J65 | ◇Q1094 | ♣964 |
| 42. | ♠Q32 | ♡J6 | ◇QJ9643 | ♣64 |
| 43. | ♠KJ5 | ♡J64 | ◇AQ92 | ♣QJ5 |
| 44. | ♠AQ6 | ♡Q2 | ◇AJ85 | ♣KJ104 |
| 45. | ♠AK107 | ♡K5 | ◇AQ64 | ♣432 |
| 46. | ♠AJ42 | ♡64 | ◇J1075 | ♣1085 |
| 47. | ♠Q65 | ♡96 | ◇AJ642 | ♣QJ6 |
| 48. | ♠AKQ94 | ♡102 | ◇2 | ♣AK1065 |
| 49. | ♠A2 | ♡Q10753 | ◇2 | ♣AKQ93 |
| 50. | ♠10 | ♡J952 | ◇K53 | ♣109752 |

51. ♠985 ♡Q1043 ◇Q53 ♣A82

52. ♠KQ6 ♡QJ75 ◇2 ♣K10974

53. ♠AJ94 ♡QJ75 ◇AJ4 ♣54

54. ♠AQ42 ♡KJ5 ◇A1065 ♣54

55. ♠K9 ♡Q1084 ◇A942 ♣Q62

56. ♠ — ♡J10876 ◇A653 ♣Q752

North 1◇ open করার পর East pass-করলে South হিসাবে নিচের হাতগুলিতে কী response হবে?

57. ♠J753 ♡42 ◇Q654 ♣K94

58. ♠AJ2 ♡653 ◇J107 ♣QJ65

59. ♠QJ5 ♡K4 ◇J1062 ♣J1064

60. ♠AJ52 ♡KJ6 ◇KJ105 ♣43

North 1NT (16 – 18) open করার পর East pass-করলে নিচের হাতগুলিতে কী response হবে?

61. ♠108762 ♡4 ◇7653 ♣1062

62. ♠J643 ♡10985 ◇J972 ♣2

63. ♠Q105 ♡J62 ◇K1052 ♣Q105

64. ♠A5 ♡Q62 ◇KJ764 ♣864

65. ♠Q1076 ♡106 ◇AJ42 ♣Q95

66. ♠AQJ85 ♡K94 ◇43 ♣1096

67. ♠AJ432 ♡K94 ◇Q2 ♣J62

68. ♠32 ♡AJ9875 ◇Q62 ♣42

69. ♠2 ♡A43 ◇K54 ♣KJ10853

70. ♠Q42 ♡A43 ◇2 ♣AJ10852

71. ♠64 ♡A43 ◇K62 ♣AJ952

72. ♠Q94 ♡4 ◇AQ9762 ♣KQ6

North 2NT open করার পর East pass-করলে South হিসাবে নিচের হাতগুলিতে কী response হবে?

73. ♠Q75 ♡42 ◇K1043 ♣9652

74. ♠KJ2 ♡A2 ◇KJ43 ♣9652

| | | | | |
|---|---|---|---|---|
| 75. | ♠K104 | ♡A2 | ◇Q632 | ♣6543 |
| 76. | ♠KJ96 | ♡Q64 | ◇A3 | ♣10532 |
| 77. | ♠AJ943 | ♡432 | ◇K752 | ♣3 |
| 78. | ♠A3 | ♡2 | ◇KJ10964 | ♣J754 |
| 79. | ♠A3 | ♡QJ9762 | ◇Q54 | ♣87 |
| 80. | ♠10976543 | ♡2 | ◇J94 | ♣75 |

North 3NT ( Gambling ) open করার পর East pass-করলে South হিসাবে নিচের হাতগুলিতে কী response হবে ?

| | | | | |
|---|---|---|---|---|
| 81. | ♠QJ6 | ♡A642 | ◇QJ104 | ♣54 |
| 82. | ♠AK64 | ♡A954 | ◇A85 | ♣54 |
| 83. | ♠A432 | ♡K5432 | ◇2 | ♣1075 |
| 84. | ♠2 | ♡AK642 | ◇9642 | ♣1075 |
| 85. | ♠AKQ64 | ♡— | ◇9642 | ♣A875 |

North 2♣ ( artificial strong ) open করার পর East pass-করলে নিচের হাতগুলিতে কী response হবে ?

| | | | | |
|---|---|---|---|---|
| 86. | ♠5432 | ♡65432 | ◇— | ♣5432 |
| 87. | ♠Q105 | ♡K43 | ◇Q642 | ♣J92 |
| 88. | ♠AJ84 | ♡Q43 | ◇9642 | ♣32 |
| 89. | ♠A2 | ♡5432 | ◇KJ1065 | ♣54 |
| 90. | ♠653 | ♡KQJ64 | ◇A953 | ♣2 |

North 2◇ ( artificial Acol strong two ) open করার পর East pass-করলে নিচের হাতগুলিতে কী response হবে ?

| | | | | |
|---|---|---|---|---|
| 91. | ♠543 | ♡Q1064 | ◇J9752 | ♣2 |
| 92. | ♠A62 | ♡J8 | ◇Q964 | ♣10752 |
| 93. | ♠QJ65 | ♡A95 | ◇32 | ♣A984 |
| 94. | ♠AKQ | ♡KJ73 | ◇K1053 | ♣62 |

North 2♡ ( weak ) open করার পর East pass-করলে নিচের হাতগুলিতে কী response হওয়া উচিৎ ?

| | | | | |
|---|---|---|---|---|
| 95. | ♠KJ92 | ♡94 | ◇AQJ4 | ♣K105 |
| 96. | ♠A1053 | ♡J42 | ◇AQ953 | ♣2 |

| | | | | |
|---|---|---|---|---|
| 97. | ♠A5 | ♡J652 | ◇975432 | ♣8 |
| 98. | ♠642 | ♡5432 | ◇J10432 | ♣2 |
| 99. | ♠AQJ1076 | ♡42 | ◇AK5 | ♣95 |
| 100. | ♠AK985 | ♡— | ◇10754 | ♣J653 |

E-W V-অবস্থায় dealer হিসাবে North 3♡ open করার পর East pass-করলে নিচের হাতগুলিতে কী response হবে?

| | | | | |
|---|---|---|---|---|
| 101. | ♠AK53 | ♡2 | ◇A9752 | ♣KQ4 |
| 102. | ♠643 | ♡9753 | ◇QJ76 | ♣32 |
| 103. | ♠K102 | ◇AK2 | ◇KJ65 | ♣A32 |
| 104. | ♠AKJ102 | ♡43 | ◇AJ105 | ♣72 |
| 105 | ♠2 | ♡— | ◇QJ10975 | ♣AKQ1065 |

North 3◇ open করার পর East pass-করলে নিচের হাতগুলিতে south কী response করবেন?

| | | | | |
|---|---|---|---|---|
| 106. | ♠A64 | ♡KJ53 | ◇2 | ♣QJ543 |
| 107. | ♠AKQ | ♡9742 | ◇1054 | ♣A32 |
| 108. | ♠432 | ♡A54 | ◇64 | ♣QJ632 |

নিচের bidding-এ North-এর কী rebid হবে?

| North | South |
|---|---|
| 1♡ | 2♡ |
| ? | |

| | | | | |
|---|---|---|---|---|
| 109. | ♠642 | ♡AJ952 | ◇KQ6 | ♣K4 |
| 110. | ♠A6 | ♡AJ952 | ◇KQ6 | ♣Q42 |
| 111. | ♠A7 | ♡AQ643 | ◇AJ543 | ♣2 |
| 112. | ♠AQ5 | ♡AQ5432 | ◇QJ7 | ♣9 |
| 113. | ♠AK2 | ♡AK953 | ◇KJ5 | ♣42 |

| North | South |
|---|---|
| 1♡ | 1NT |
| ? | |

| | | | | |
|---|---|---|---|---|
| 114. | ♠Q94 | ♡KJ62 | ◇AJ7 | ♣QJ6 |
| 115. | ♠97 | ♡AQ642 | ◇AJ72 | ♣K4 |

| | | | | |
|---|---|---|---|---|
| 116. | ♠Q102 | ♡AQJ96 | ◇KJ5 | ♣A10 |
| 117. | ♠AJ95 | ♡AK653 | ◇KQ4 | ♣2 |
| 118. | ♠AJ5 | ♡AQJ6 | ◇KJ9 | ♣KJ2 |

| North | South |
|---|---|
| 1♡ | 1♠ |
| ? | |

| | | | | |
|---|---|---|---|---|
| 119. | ♠Q2 | ♡AQ952 | ◇A52 | ♣1072 |
| 120. | ♠Q2 | ♡AKJ1074 | ◇AJ4 | ♣106 |
| 121. | ♠K3 | ♡AJ105 | ◇KJ92 | ♣Q94 |
| 122. | ♠J6 | ♡AKJ97 | ◇AQ106 | ♣AJ |
| 123. | ♠J974 | ♡AK643 | ◇2 | ♣AQ4 |
| 124. | ♠AJ63 | ♡AK54 | ◇KQ75 | ♣2 |
| 125. | ♠Q74 | ♡AJ54 | ◇K106 | ♣KJ3 |
| 126. | ♠KJ2 | ♡KQ95 | ◇AQ2 | ♣KJ5 |
| 127. | ♠QJ9 | ♡AJ64 | ◇KQ54 | ♣42 |
| 128. | ♠QJ92 | ♡AJ632 | ◇AK4 | ♣A |
| 129. | ♠KJ642 | ♡AKQ964 | ◇A9 | ♣— |
| 130. | ♠QJ932 | ♡AKQ962 | ◇— | ♣32 |

| North | South |
|---|---|
| 1NT | 2♣ |
| 2♠ | 3♣ |
| ? | |

| | | | | |
|---|---|---|---|---|
| 131. | ♠KJ75 | ♡Q1062 | ◇AQ4 | ♣KJ |
| 132. | ♠AQ72 | ♡642 | ◇AQ | ♣KJ94 |
| 133. | ♠QJ62 | ♡A42 | ◇KJ94 | ♣AJ |
| 134. | ♠AQ54 | ♡J1052 | ◇AQ | ♣KJ6 |
| 135. | ♠KJ62 | ♡975 | ◇AQ | ♣AQ54 |

| North | South |
|---|---|
| 1NT | 2♢ |
| 2♡ | 3♣ |
| ? | |

| | | | | |
|---|---|---|---|---|
| 136. | ♠763 | ♡AQ42 | ♢KQ4 | ♣AJ6 |
| 137. | ♠J742 | ♡AJ5 | ♢KQ6 | ♣AJ2 |
| 138. | ♠543 | ♡AK3 | ♢AJ4 | ♣KQ42 |

নিচের bidding-এ South-এর rebid কী হওয়া উচিৎ ?

| North | South |
|---|---|
| 1♣ | 1♡ |
| 2♡ | ? |

| | | | | |
|---|---|---|---|---|
| 139. | ♠54 | ♡AQ53 | ♢7642 | ♣AJ5 |
| 140. | ♠432 | ♡KQ65 | ♢KQ4 | ♣972 |
| 141. | ♠2 | ♡AK982 | ♢7654 | ♣AQ6 |

| North | South |
|---|---|
| 1♣ | 1♠ |
| 1NT | ? |

| | | | | |
|---|---|---|---|---|
| 142. | ♠KJ95 | ♡A52 | ♢QJ62 | ♣105 |
| 143. | ♠A9762 | ♡432 | ♢AJ5 | ♣105 |
| 144. | ♠KJ954 | ♡QJ653 | ♢2 | ♣42 |

| North | South |
|---|---|
| 1♣ | 1♡ |
| 1♠ | ? |

| | | | | |
|---|---|---|---|---|
| 145. | ♠K42 | ♡AJ63 | ♢Q93 | ♣1058 |
| 146. | ♠64 | ♡AQ984 | ♢AK1075 | ♣2 |
| 147. | ♠953 | ♡AQ743 | ♢43 | ♣Q105 |

| North | South |
|---|---|
| 1♠ | 2♢ |
| 2♡ | ? |

| | | | | |
|---|---|---|---|---|
| 148. | ♠J2 | ♡K5 | ♢AJ654 | ♣J974 |
| 149. | ♠Q | ♡972 | ♢AQ542 | ♣QJ42 |
| 150. | ♠Q4 | ♡J106 | ♢KQ763 | ♣AJ5 |

| North | South |
|---|---|
| 1♠ | 2♡ |
| 3♣ | ? |

| | | | | |
|---|---|---|---|---|
| 151. | ♠Q6 | ♡AQJ654 | ♢42 | ♣K52 |
| 152. | ♠42 | ♡AKQ62 | ♢QJ95 | ♣74 |
| 153. | ♠643 | ♡AJ1052 | ♢AJ42 | ♣5 |

| North | South |
|---|---|
| 1♡ | 2♣ |
| 2♠ | ? |

| | | | | |
|---|---|---|---|---|
| 154. | ♠Q6 | ♡Q104 | ♢752 | ♣AK652 |
| 155. | ♠K92 | ♡42 | ♢AQ54 | ♣KJ105 |
| 156. | ♠Q52 | ♡65 | ♢63 | ♣AKQ752 |
| 157. | ♠95 | ♡32 | ♢85 | ♣QJ108754 |

| North | South |
|---|---|
| 1♡ | 1♠ |
| 3♣ | ? |

| | | | | |
|---|---|---|---|---|
| 158. | ♠J10852 | ♡Q2 | ♢K95 | ♣Q76 |
| 159. | ♠KJ643 | ♡Q6 | ♢AK4 | ♣653 |

| North | South |
|---|---|
| 1NT | 2♣ |
| 2♢ | ? |

| | | | | |
|---|---|---|---|---|
| 160. | ♠QJ62 | ♡K65 | ◇Q432 | ♣J4 |
| 161. | ♠Q42 | ♡K654 | ◇Q65 | ♣K84 |
| 162. | ♠Q9753 | ♡763 | ◇A5 | ♣Q52 |
| 163. | ♠A2 | ♡KJ975 | ◇K92 | ♣952 |
| 164. | ♠10975 | ♡6543 | ◇J864 | ♣2 |
| 165. | ♠A5 | ♡43 | ◇J94 | ♣AQ10973 |

| North | South |
|---|---|
| 1NT | 2♣ |
| 2♠ | ? |

| | | | | |
|---|---|---|---|---|
| 166. | ♠J972 | ♡KJ4 | ◇AJ54 | ♣42 |
| 167. | ♠J972 | ♡Q105 | ◇AJ54 | ♣63 |
| 168. | ♠Q42 | ♡654 | ◇AQJ73 | ♣106 |
| 169. | ♠Q5 | ♡KJ98 | ◇AJ962 | ♣105 |

Dealer হিসাবে East 1◇ open করলে নিচের হাতগুলিতে South-এর কী bid হবে ?

| | | | | |
|---|---|---|---|---|
| 170. | ♠KQ943 | ♡54 | ◇K76 | ♣432 |
| 171. | ♠Q62 | ♡AJ93 | ◇Q64 | ♣Q87 |
| 172. | ♠AJ6 | ♡432 | ◇KJ52 | ♣AK5 |
| 173. | ♠Q10762 | ♡J9543 | ◇2 | ♣A2 |
| 174. | ♠KJ3 | ♡AQ106 | ◇K3 | ♣10853 |
| 175. | ♠AK4 | ♡AQ10 | ◇KJ104 | ♣QJ5 |
| 176. | ♠Q102 | ♡KJ | ◇KJ1054 | ♣A32 |
| 177. | ♠J953 | ♡A1075 | ◇2 | ♣AQ64 |
| 178 | ♠102 | ♡KQJ964 | ◇4 | ♣9653 |
| 179. | ♠A2 | ♡K43 | ◇43 | ♣KQJ764 |
| 147. | ♠43 | ♡654 | ◇5 | ♣KQJ9742 |

Dealer হিসাবে West 1♡ open করার পর দুজন খেলোয়াড় pass-করলে চতুর্থ অবস্থানে নিচের হাতগুলিতে South-এর কী bid হবে ?

| | | | | |
|---|---|---|---|---|
| 181. | ♠Q10742 | ♡765 | ◇AJ | ♣J32 |
| 182. | ♠Q1063 | ♡942 | ◇AJ6 | ♣QJ3 |
| 183. | ♠Q93 | ♡1087 | ◇AQ4 | ♣AJ64 |
| 184. | ♠KJ62 | ♡KQ5 | ◇KJ4 | ♣A105 |
| 185. | ♠A6 | ♡432 | ◇QJ1064 | ♣Q63 |

নিচের bidding-এ West এর কী bid হবে ?

| North | East | South | West |
|---|---|---|---|
| 1◇ | 1♠ | pass | ? |

| | | | | |
|---|---|---|---|---|
| 186. | ♠97 | ♡KJ64 | ◇AQ10 | ♣10654 |
| 187. | ♠J75 | ♡K2 | ◇6432 | ♣AJ105 |
| 188. | ♠Q865 | ♡A6 | ◇K42 | ♣AJ107 |
| 189. | ♠Q2 | ♡AK42 | ◇J106 | ♣AQJ4 |

নিচের bidding-এ West-এর কী bid করা উচিৎ ?

| North | East | South | West |
|---|---|---|---|
| 1♡ | double | pass. | ? |

| | | | | |
|---|---|---|---|---|
| 190. | ♠10974 | ♡642 | ◇9872 | ♣Q6 |
| 191. | ♠432 | ♡QJ10964 | ◇743 | ♣2 |
| 192. | ♠2 | ♡K10653 | ◇AJ64 | ♣J85 |
| 193. | ♠KJ95 | ♡953 | ◇AJ64 | ♣J9 |
| 194. | ♠Q973 | ♡42 | ◇AQJ6 | ♣K53 |
| 195. | ♠Q95 | ♡QJ4 | ◇K1062 | ♣J95 |
| 196. | ♠K65 | ♡AQJ5 | ◇J64 | ♣J106 |

নিচের bidding-এ West-এর কী bid হওয়া উচিৎ ?

| North | East | South | West |
|---|---|---|---|
| 1♠ | double | 2◇ | ? |

197. ♠Q1053 ♡AJ65 ◇42 ♣974

198. ♠Q964 ♡93 ◇Q6 ♣KQ942

199. ♠987 ♡K53 ◇Q92 ♣A762

নিচের bidding-এ West-এর কী bid হবে ?

| North | East | South | West |
|---|---|---|---|
| 1◇ | double | 3◇ | ? |

200. ♠J10 ♡J10543 ◇765 ♣KJ2

201. ♠J962 ♡K986 ◇A52 ♣Q10

202. ♠J73 ♡KJ9754 ◇64 ♣K2

নিচের bidding-এ East-এর কী bid যুক্তিযুক্ত ?

| North | East | South | West |
|---|---|---|---|
| 1♠ | double | pass | 2♡ |
| Pass | ? | | |

203. ♠6 ♡AJ65 ◇KQ102 ♣AQ94

204. ♠AJ4 ♡KJ3 ◇KQ10 ♣AQ94

205. ♠54 ♡AK92 ◇K32 ♣QJ43

206. ♠— ♡AJ1065 ◇AQ64 ♣AKQ2

নিচের bidding-এ West কী bid করবেন ?

| North | East | South | West |
|---|---|---|---|
| 3◇ | 3♠ | Pass | ? |

207. ♠J2 ♡A1052 ◇AK32 ♣532

208. ♠Q109 ♡J1086 ◇AQ3 ♣KJ7

209. ♠AJ65 ♡KQ65 ◇2 ♣KJ106

| North | East | South | West |
|---|---|---|---|
| 3◇ | double | Pass | ? |

177

178 ). ♠Q62 ♡Q1075 ◇Q1062 ♣64

179. . ♠QJ64 ♡A53 ◇43 ♣QJ97

147. . ♠QJ65 ♡A542 ◇4 ♣KJ54.

নিচের bidding গুলিতে South-এর কী bid হবে ?

| North | East | South | West |
|---|---|---|---|
| 1♡ | 2◇ | ? | |

| | | | | |
|---|---|---|---|---|
| 213. | ♠962 | ♡KQ5 | ◇AJ64 | ♣973 |
| 214. | ♠A53 | ♡2 | ◇KJ64 | ♣109642 |

| North | East | South | West |
|---|---|---|---|
| 1♠ | 2♡ | ? | |

| | | | | |
|---|---|---|---|---|
| 215. | ♠4 | ♡K654 | ◇A642 | ♣A532 |
| 216. | ♠Q43 | ♡Q109 | ◇KJ52 | ♣QJ6 |

| North | East | South | West |
|---|---|---|---|
| 1♠ | 2◇ | ? | |

| | | | | |
|---|---|---|---|---|
| 217. | ♠64 | ♡96 | ◇KJ10642 | ♣Q64 |
| 218. | ♠75 | ♡Q974 | ◇A92 | ♣AJ53 |
| 219. | ♠9742 | ♡QJ2 | ◇6543 | ♣K5 |
| 220. | ♠107 | ♡9432 | ◇AQ62 | ♣J75 |
| 221. | ♠Q10964 | ♡K106 | ◇ — | ♣AJ742 |
| 222 | ♠Q1097 | ♡K105 | ◇42 | ♣AK65 |

নিচের bidding গুলিতে North-এর rebid কী হবে ?

| North | East | South | West |
|---|---|---|---|
| 1♠ | 2◇ | double | Pass |
| ? | | | |

| | | | | |
|---|---|---|---|---|
| 223. | ♠KJ75 | ♡KQ942 | ◇64 | ♣A2 |
| 224. | ♠AK642 | ♡Q105 | ◇J43 | ♣A2 |

| North | East | South | West |
|---|---|---|---|
| 1♡ | Pass | 2♣ | 2♠ |
| Pass | Pass | double | Pass |
| ? | | | |

225. ♠1095 ♡AQ10964 ◇A64 ♣2

| North | East | South | West |
|---|---|---|---|
| 1♣ | 1♠ | 2♡ | Pass. |
| ? | | | |

226. ♠95 ♡AJ2 ◇QJ7 ♣AK962

227. ♠K2 ♡J2 ◇AQ64 ♣AK962

228. ♠AQ53 ♡103 ◇1075 ♣AK43

| North | East | South | West |
|---|---|---|---|
| 1◇ | Pass | 1♡ | 1♠ |
| ? | | | |

229. ♠J64 ♡65 ◇AQJ53 ♣AQ4

230. ♠65 ♡J642 ◇AQJ53 ♣AQ

231. ♠KJ5 ♡Q3 ◇AQ104 ♣Q1064

নিচের bidding-এ South কী করবেন ?

| North | East | South | West |
|---|---|---|---|
| 1♣ | double | Pass | Pass |
| redouble | Pass | ? | |

232. ♠7642 ♡64 ◇J732 ♣Q105

| North | East | South | West |
|---|---|---|---|
| 1♡ | pass | 1♠ | 2◇ |
| 3♠ | 4◇ | 4♠ | 5◇ |
| pass | pass | ? | |

233. ♠QJ976 ♡Q42 ◇654 ♣A4

| North | South |
|---|---|
| 1♣ | 1♡ |
| 4♡ | ? |

234. ♠A6 ♡KQ542 ◇642 ♣K53

235. ♠KQ5 ♡AJ642 ◇2 ♣KQ54

| North | South |
|---|---|
| 1♡ | 1♠ |
| 3♡ | ? |

236. ♠AQ654 ♡Q107 ◇KQ53 ♣2

237. ♠AK654 ♡Q107 ◇QJ1064 ♣—

| North | South |
|---|---|
| 1♠ | 2◇ |
| 3♣ | 3◇ |
| 4◇ | ? |

238. ♠K5 ♡6542 ◇AQ654 ♣Q5

| South | North |
|---|---|
| 1♠ | 2◇ |
| 3♡ | 4♡ |
| ? | |

39. ♠AQJ64 ♡AK965 ◇K4 ♣2

240. ♠AK953 ♡AKJ64 ◇— ♣Q53

## উত্তরমালা

1. 1NT. 16-18 high card points-এর balanced হাতে কমপক্ষে তিনটি suit-এ stopper থাকলে 1NT-open করা উচিৎ।

2. 1♠. 14 high card points সহ ♠ suit-এ সুবিধাজনক rebid আছে।

3. 1♠. 5 তাসের যে কোন suit-ই biddable কিন্তু rebiddable নয়। সুতরাং 14 points নিয়ে 1♠ open-এর পরবর্তী পরিকল্পনা হ'ল 2◇ এবং 2♡ response-কে একটি raise এবং 2♣ response হ'লে 2NT rebid করা; 2♠ rebid করা সম্ভব নয়।

4. 1♣. Balanced হাতে সব suit-এ stopper থাকলেও 19 points থাকার ফলে 1NT open করা উচিৎ নয়। পরবর্তী পরিকল্পনা হ'ল 1♢ বা 1♠ response হ'লে 2NT rebid-এর মাধ্যমে 19-20 points সহ সমস্ত unbid suit-এ ভাল stopper প্রকাশ করা, কিন্তু 1♡ response হ'লে 4♡ এবং 1NT response-এর পর 3NT rebid করতে হবে।

5. 2NT. 21-22 high card points সহ সমস্ত suit-এ stopper থাকলে একমাত্র এই bid-এর মাধ্যমে প্রকাশ করা উচিৎ।

6. 2♣. কমপক্ষে 23 points থাকলে প্রথম কাজ হবে artificial 2♣ open করা। এই হাতে পরবর্তী rebid হবে 2NT ( 23-24 points )। 25-26 points সহ এ ধরনের হাতে পরবর্তী rebid হ'ত 3NT.

7. 1♣. 13টি high card points সহ 2-quick tricks-এর হাতটি pass করা ঠিক নয় যেহেতু 1♣ opening-এর পর যে কোন response হ'লে সুবিধাজনক rebid আছে। যেমন 1♢ এর উত্তরে 1♡ rebid, 1♡ response হ'লে 2♡ raise এবং 1♠ response এর পর সহজেই 1NT rebid করা যাবে। 4-4-3-2 বিন্যাসের চার তাসের suit দুটি পাশাপাশি না হয়ে একটি suit ♣-হলে কম points-এর হাতে সব সময় 1♣ open করার নিয়ম প্রয়োগ করা ভাল।

8. 1♣. একমাত্র 4-তাসের ♡-suit-টি biddable হ'লেও 1♡ open করা ঠিক নয়। কারণ 2♣ বা 2♢ response হলে মাত্র 13 points এর হাতে 2NT rebid করা যায় না। সুতরাং সুবিধাজনক rebid-এর কথা চিন্তা করে short club bid করা হল। Points বেশি থাকলে সাধারণতঃ short club bid করা উচিৎ নয়।

9. 1♣. সাধারণতঃ দুটি suit-এ 5-5 বিন্যাসের হাতে বড় rank-এর suit-টি প্রথমে bid করা নিয়ম। কিন্তু ♠ এবং ♣-suit-এ 5-5 থাকলে ব্যতিক্রম হিসাবে প্রথমে 1♣ open করে ♠-suit-এ bid এবং rebid-এর পরিকল্পনা করা হয়ে থাকে।

10. 1♠. 5—5 বিন্যাসে একমাত্র ♠ এবং ♣ ছাড়া অন্য যে কোন suit হ'লে স্বাভাবিক নিয়ম অনুযায়ী প্রথমে বড় rank-এর suit-টি bid করতে হবে। এক্ষেত্রে ছোট rank-এর ♡-suit-টি তুলনামূলকভাবে বেশি ভাল হ'লেও 1♠ open করা যুক্তিযুক্ত, বিশেষতঃ কম points-এর হাতে।

11. 1♡. স্বাভাবিক নিয়মে প্রথমে বড় rank-এর suit-টি bid করা হ'ল।

12. 1♠. এ হাতের মূল উদ্দেশ্য হওয়া উচিৎ দুটি major suit-কেই সুবিধাজনকভাবে bid করা। ♡-suit-টি বেশি তাসের (♠-থেকে) এবং বেশি ভাল হ'লেও 1♡ open করলে এই উদ্দেশ্য পূর্ণ হওয়ার পথে অসুবিধা হ'তে পারে, কারণ 2♣ বা 2◇ response-এর পর 2♠ rebid-টি reverse হবে এবং এই bid কমপক্ষে 17 points না থাকলে করা যায় না (17-19 points)। কিন্তু 1♠ opening-এর পর যে কোন response-এর উত্তরে 2♡ বলা যাবে।

13. 1♡ ; 1◇ নয়। 12 নং হাতের ব্যাখ্যা প্রযোজ্য।

14. 1♣ 4-4-3-2 বিন্যাসে একটি 4-তাসের suit ♣-সহ পাশাপাশি suit না হ'লে কম points এর হাতে সব সময় 1♣ bid করা উচিৎ। এই opening-এর পর সব সময় সুবিধাজনক rebid পাওয়া যায়।

15 1♠. ♠ এবং ◇-suit-এ 4-4 বিন্যাসে সুবিধাজনক rebid-এর কথা চিন্তা ক'রে তিনতাসের suit-টির উপরের rank-এর suit-এ open করা উচিৎ। সুতরাং তিনতাস ♡-suit-এর উপরের ♠-suit-এ open করা হ'ল। ফলে 2♣ response হ'লে 2◇ rebid এবং 2♡ response-কে সহজেই 3♡ raise করা যাবে। লক্ষ্য করার বিষয় 1◇ open করা হ'লে 2♣ response-এরপর 2♠ rebid করা সম্ভব হ'ত না, কারণ সেই bidটি reverse হ'ত।

16. 1◇. উপরোক্ত 15নং হাতের ব্যাখ্যা প্রযোজ্য। 2♣ response হ'লে 3♣ raise এবং 1♡ response-এরপর সহজেই 1♠ rebid করা যাবে।

17. 1♣. তিনটি 4-তাসের biddable suit থাকলে singleton-এর নিচের suitটি bid করা উচিৎ। ♣-suitটি singleton হ'লে মধ্যম suit ♡-টি open করলে বেশি ভাল ফলের আশা করা যায়।

18. 1♠. 17নং এর আলোচনা অনুসারে মধ্যম suit ♡টি open করার কথা। কিন্তু ♡-suitটি biddable নয়। সুতরাং ♠ এবং ◇-suit-এ 4-4 বিন্যাসের নিয়ম অনুযায়ী 1♠ open করা হ'ল।

19. 2NT. 21-22 points সহ সব suit-এ stopper.

20. 2♣. 23 বা বেশি points.

21. 2♣. পরবর্তী কাজ হবে ♠-suit-এ rebid করা।

22. 2◇. Artificial bid, one-round forcing. 1♠ open করলে partner pass-করতে পারেন। কিন্তু তাঁর হাতে ♣K সহ ছোট ছোট দু-তাস ♠ থাকলেও game এর আশা করা যায়। পরবর্তী rebid হবে ♠-suit-এ।

23. 2♠. Weak-two bid, 6-11 points সহ ভাল suit.

24. 2◇. 22 নং-এর মত। পরবর্তী rebid হবে 2NT, অর্থাৎ দুটি minor suit-এ কমপক্ষে 5—5 বিন্যাস।

25. Pass. ♡-suit-টি 2♡ weak bid-এর পক্ষে উপযুক্ত হ'লেও অপর major-টিতে 4-তাস থাকার জন্য 2♡ bid করা উচিৎ নয়।

26. 3NT. Gambling 3NT.

27 3♣. 7-তাসের solid suit এবং অন্য suit-এ একটি নিশ্চিৎ entry.

28. 4♡. ( NV-অবস্থায় ), এবং 3♡ ( V-অবস্থায় )। 7-টি playing tricks সহ pre-emptive bid.

29. 4♠. V বা NV-অবস্থায়।

30. 1NT. 1◇-open-এরপর partner 3NT-এ contract করলে এই হাতটি dummy হবে এবং ♠AQ বা ♣KJ-এর মধ্য দিয়ে opening lead হ'লে সুবিধা হ'বে না। সুতরাং দুটি doubleton সহ unbalanced হাত হ'লেও 1NT opening বেশি ফলপ্রসূ হওয়ার আশা করা যায়।

31. 1♠. প্রথম বা দ্বিতীয় অবস্থানে এ হাতে pass করা উচিৎ ছিল। কিন্তু তৃতীয় অবস্থানে lead directing হিসাবে bid-টি করা হ'ল কারণ ♠-lead-এ defence-এর সুবিধা হওয়ার আশা করা যায়।

32. Pass. ♡-suit-এ lead হ'লে defence-এর সুবিধা হওয়ার আশা কম। সুতরাং কম points-এর হাতে bid করা উচিৎ নয়। এরকম হাতে bid করলে প্রতিপক্ষেরই সুবিধা হতে পারে।

33. 1♡. ভাল হাতে সবসময় bid করতে হবে। এ হাতে নিজেদের ভাল contract হওয়ার আশা করা যায়।

34. 1NT. যে কোন অবস্থানে 1NT opening সবসময় 16-18 points প্রকাশ করে।

35. 4♡ ( NV-অবস্থায় ) এবং 3♡ ( V-অবস্থায় )। 6-টি playing tricks নিয়ে তৃতীয় অবস্থানে একটু বেশি ঝুঁকি নেওয়া যায়। এক্ষেত্রে পরিষ্কার বোঝা যাচ্ছে চতুর্থ খেলোয়াড়ের হাত খুব ভাল। সুতরাং তাঁর bid-কে যথাসম্ভব বিঘ্নিত করা যুক্তিযুক্ত।

36. Pass. প্রথম বা দ্বিতীয় অবস্থানে নিশ্চই 1◇ open করা উচিৎ ছিল। কিন্তু চতুর্থ অবস্থানে major suit-এ কম তাস থাকলে ভাল হাত ছাড়া open করা উচিৎ নয় কারণ প্রতিপক্ষ ♠ বা ♡-suit-এ প্রতিযোগিতা করলে নিজেদের অসুবিধা হতে পারে।

37. Pass. অন্ত যে কোন অবস্থানে 2♠ (weak) open করা যুক্তিযুক্ত ছিল। কিন্তু চতুর্থ হাতে weak bid করে প্রতিপক্ষকে কিছু points উপহার দেওয়া নিশ্চই অযৌক্তিক।

38. 3♡. চতুর্থ অবস্থানে কোন pre-emptive bid করা অযৌক্তিক। এই bidটি pre-emptive নয়। এ ধরনের bid একটি কম tricks নিয়ে করা যায়, যেমন এক্ষেত্রে 8টি playing tricks আছে। মূল উদ্দেশ্য হল ♠-suit-এ সম্ভাব্য প্রতিযোগিতাকে পাশ কাটিয়ে নিজেদের একটি part খেলার চেষ্টা করা।

39. 1♣. পরবর্তী পরিকল্পনা হ'ল 2NT jump rebid করা।

40. 1NT. Unbalanced হাতে এই 1NT bid-এর দুটি উদ্দেশ্য। প্রথমতঃ 1♣ open করলে প্রতিপক্ষ সহজেই প্রতিযোগিতা করতে পারবেন, কিন্তু 1NT-এরপর তাঁরা সাধারণতঃ কোন অসুবিধা সৃষ্টি করতে পারেন না। দ্বিতীয়তঃ দুটি AQ নিয়ে এই হাতটির dummy হওয়ার সম্ভাবনাকে দূরীভূত করা ( partner 1NT response করলে )।

41. 1NT. কোন নতুন suit বা partner-এর suit-কে raise করা যাচ্ছে না। সুতরাং 6-9 points-এর হাতে 1NT response করতে হবে।

42 1NT ◇-suit-টি বলার মত হ'লেও 2◇ response করতে হ'লে কমপক্ষে 10 points দরকার। অথচ pass করা সম্ভব নয়, কারণ যে কোন 6 points-এর হাতে বাধ্যতামূলক response করতে হবে। সুতরাং 1NT বলা হ'ল।

43. 2NT. সমস্ত unbid suit-এ stopper সহ balanced হাতে 13-15 points থাকলে একমাত্র সঠিক response হ'ল 2NT. Bid-টি game forcing ; সুতরাং North-কে অন্ততঃ 3NT বলতে হ'বে।

44. 3NT. 4-3-3-3 বা 4-4-3-2 বিন্যাসে সমস্ত unbid suit-এ stopper সহ 16-17 points থাকলে jump করে 3NT response করা উচিৎ। মনে রাখা দরকার doubleton suit-টি partner-এর suit-এ হওয়া উচিৎ। Bid-টি forcing নয়। Slam-এর আশা না থাকলে opener-এর pass করা উচিৎ।

45. 1♠. কমপক্ষে 4-তাসের suit, 6-17 points. Response-টি one-round forcing হওয়ার ফলে final contract সম্বন্ধে পরবর্তী ধাপে সিদ্ধান্ত নেওয়া সম্ভব হবে।

46. 1♠. পরবর্তী পরিকল্পনা হ'ল opener-এর যে কোন rebid-কে pass করা, একমাত্র কোন নতুন suit-এ jump bid ছাড়া।

47. 2◇. কমপক্ষে 4-তাসের suit, 10-17 points, one-round forcing.

48. 2♠. Jump shift response. কমপক্ষে 18 points সহ ভাল suit. পরবর্তী পরিকল্পনা হ'ল ♣-suit বলা যদি প্রয়োজন হয়।

49. 3♣. পরবর্তী পরিকল্পনা হ'ল ♡-suit-এ support করা। এ হাতে কমপক্ষে 6♡ contract হওয়ার আশা করা উচিৎ।

50. 2♡. Singleton ♠-এর জন্য ♡-support-এ 2 points ধরে মোট 6 points হচ্ছে। সুতরাং single raise-এর মাধ্যমে 6-9 points বলা হ'ল।

51. 2♡. কোন short suit, অর্থাৎ ruff করার ক্ষমতা না থাকলেও 4-তাস support নিয়ে 1NT response করা ঠিক নয়। তিনতাস support নিয়ে 4-3-3-3 বিন্যাসে 1NT response করা উচিৎ। তবে কোন ruff করার ক্ষমতা অর্থাৎ short suit থাকলে তিনতাসে একটি honor নিয়ে single raise করা যুক্তিযুক্ত।

52. 3♡. Singleton ◇-এর জন্য 2 points ধরে 13 points এবং 4-তাস support নিয়ে double raise ( 13-15 ) করা উচিৎ। Bid-টি game forcing, অর্থাৎ North-কে কমপক্ষে 4♡ বলতে হবে।

53. 3♡. একটি major suit-এর support-এ 13-15 points সহ 4-তাস থাকলে অপর major-টি bid করা যুক্তিহীন। সুতরাং এ হাতে 1♠ bid করা উচিৎ নয়।

54. 1♠. তিনতাস support নিয়ে 13-15 points থাকলেও double raise করা উচিৎ নয়। সুতরাং one-round forcing 1♠ response-টি করতে হ'ল। এখন 2♡ rebid-এর মাধ্যমে North 5-তাস ( কমপক্ষে ) ♡ প্রকাশ করলে 4♡ বলা যাবে। 2♠ rebid-এরপর 4♠ বলা উচিৎ। 2♣ বা 1NT rebid হ'লে 3NT বলা যুক্তিযুক্ত হবে। কিন্তু 2◇ rebid হ'লে 4th. suit bid 3♣ বলতে হবে।

55 2◇. ♡-support-এ 11 points নিয়ে single বা double raise করা সম্ভব নয়। সুতরাং 10-17 points প্রকাশ করা হ'ল (two-over-one response) এখন North-এর যে কোন rebid-এরপর non-jump ♡-support

করতে হবে। মনে রাখতে হবে 10-12 points-এর হাতে প্রথম response টি একের level-এ ( one-over-one ) হ'লে পরবর্তী পর্যায়ে jump preference করতে হবে, কিন্তু প্রথম response-টি two-over-one হ'লে simple preference bid করলেও চলে।

56. 2♢. Void suit-এর জন্য 3-points ধরে 10 points হচ্ছে। পরবর্তী পরিকল্পনা হ'ল 4♡ bid করা।

এরকম হাতে ♢A-টি না থাকলে pre-emptive 4♡-raise করা সম্ভব হ'ত। যেমন South-এর নিম্নরূপ হাত হ'লে 4♡ raise যুক্তিযুক্ত ছিল :

♠— ♡J10876 ♢QJ54 ♣QJ64

অর্থাৎ কোন quick tricks না থাকলে pre-emptive raise করা উচিৎ।

57. 1♠. ♢-support-এ 7 points হ'লেও 2♢ raise না ক'রে প্রথম কর্তব্য হ'ল কোন major suit bid-করা ( কমপক্ষে 4-তাস থাকলে )। Minor suit-কে প্রথমেই raise করা উচিৎ নয়।

58. 1NT. 4-তাসের কোন major suit নেই, 6-9 points.

59. 2♢. 6-9 points, 4-তাসের major নেই, ruff করার ক্ষমতা আছে।

60. 1♠. 3♢ বলার যোগ্যতা থাকলেও বলা উচিৎ নয় কারণ North হয়ত 3NT rebid করতে পারেন। সেক্ষেত্রে ♣-suit-এ বিপদ হ'তে পারে। কিন্তু ধরা যাক South-এর হাত নিম্নরূপ :

♠AJ5 ♡KJ6 ♢KJ105 ♣J104

এ হাতে 3♢ raise করা যুক্তিযুক্ত কারণ North 3NT rebid করলেও কোন অসুবিধা হ'বে না।

61. 2♠. Sign-off response. 1NT contract পূর্ণ হওয়া প্রায় অসম্ভব কিন্তু 2♠-এ খেলা হওয়ার আশা করা যায়। 1NT opening-এরপর দুই-এর level-এ কোন major suit বা তিনের level-এ minor suit bid-কে sign-off response বলে। Opener এই bid pass-করতে বাধ্য।

62. 2♣. এ হাতেও NT-এ খেলা হওয়া প্রায় অসম্ভব অথচ ♢, ♡, বা ♠ suit-এ ভাল খেলা হ'তে পারে। কিন্তু কমপক্ষে 5-তাস না থাকার ফলে 2♡ বা 2♠ বলা যাচ্ছে না এবং 2♢ bid-কে আমরা conventional game forcing ধরছি। সুতরাং 2♣ stayman করা হ'ল। পরবর্তী পরিকল্পনা হ'ল opener-এর যে কোন rebid-কে pass করা। Opener

কখনই 2NT rebid করতে পারেন না। সুতরাং contract উন্নত পর্য্যায়ের হ'তে বাধ্য। মনে রাখতে হবে এ ধরনের দুর্বল হাতে ( 0-7 points ) stayman করতে হ'লে ♣-suit-এ কম তাস সহ অন্য তিনটি suit-এ ভাল support থাকা দরকার।

63. 2NT. 8-9 points, balanced হাত, কোন 4-তাসের major নেই। Bidটি invitational. 17 বা 18 points থাকলে opener 3NT বলবেন।

64. 3NT. Opener-এর ন্যূনতম 16 points থাকলেও মোট 26 points হচ্ছে।

65. 2♣. Stayman Opener 2♠ rebid করলে doubleton ♡-এর জন্য 1 point ধরে 10 points হবে এবং 4♠ raise করতে হবে। কিন্তু 2◇ বা 2♡ rebid হ'লে 8-9 points প্রকাশ করার জন্য 2NT বলতে হবে।

66. 3♠. খুবভাল suit সহ কমপক্ষে 10 points. Game forcing bid. কমপক্ষে তিনতাস ♠ নিয়ে opener 4♠ বা cue-bid-এর মাধ্যমে indirect support করবেন। Support না থাকলে তিনি 3NT বলবেন।

67. 2♣. ♠-suit-টি ভাল না হওয়ার জন্য কমপক্ষে 10 points থাকা সত্বেও 3♠ response করা সম্ভব নয়। এ হাতে 2◇ বা 2♡ rebid-এরপর jump করে 3♠ game forcing bid করতে হবে। সৌভাগ্যবশতঃ 2♠ rebid হ'লে খুশিচিত্তে 4♠ raise করা যাবে।

68. 4♡. 5-7 points সহ 6-তাসের major suit থাকলে সরাসরি game-এ sign-off করা উচিৎ। অন্য কোন স্বাভাবিক response-এর মাধ্যমে এ হাত প্রকাশ করা সম্ভব নয়।

Texas বা South African Texas convention খেলা হ'লে এই হাতে South সরাসরি 4♡ bid না করে যথাক্রমে 4◇ এবং 4♣ bid-এর মাধ্যমে North-কে 4♡-এ transfer করতে অনুরোধ করবেন।

69. 2◇. Conventional game forcing bid. ♣-suit-এ opener-এর কোন stopper না থাকলে 3NT-এ খেলা হওয়া অসম্ভব হতে পারে। কিন্তু সেক্ষেত্রে ♠-suit-এ game বা slam হওয়ার আশা করা যায়। পরিস্থিতির সূক্ষ্ম বিশ্লেষণের জন্য convention-টিকে ব্যবহার করা হ'ল।

70. 2◇. এক্ষেত্রে ◇-suit-এ North-এর কোন stopper না থাকলে 3NT থেকে ♠-suit-এ game বা slam contract ভাল হবে।

71. 3NT. Doubleton ♠-suit-এ North-এর কোন stopper না

থাকলে হয়ত 3NT contract পূর্ণ করা সম্ভব হবে না। কিন্তু সেক্ষেত্রে 5♣ contract-ও পরাস্ত হবে। সুতরাং 2◇ response করা যুক্তিযুক্ত নয়। বিকল্প হিসাবে 2♣ response করা যেতে পারে প্রতিপক্ষকে পরিস্থিতি সম্পর্কে একটু ভুল তথ্য সরবরাহ করার জন্য )।

72. 2◇. 69 বা 70 নং এর ব্যাখ্যা প্রযোজ্য।

73. 3NT. North-এর ন্যূনতম 21 points হ'লেও মোট 26 points হচ্ছে।

74. 3♣. North এর হাতে ন্যূনতম 21 points হলেও মোট 33 points হ'চ্ছে। সুতরাং সরাসরি 6NT bid করা অনেকে যুক্তিযুক্ত মনে করতে পারেন। কিন্তু সেক্ষেত্রে ◇-suit-এ G. S.-এর সম্ভাবনা বিচার করা সম্ভব হবে না। যেমন North-এর হাত নিম্নরূপ হ'তে পারে :

♠AQ4 ♡K109 ◇AQ762 ♣AK

এক্ষেত্রে একটি ♡-ruff-এর মাধ্যমে 7◇-এ সহজ খেলা আছে। সুতরাং সরাসরি 6NT বলার চেয়ে 3♣ stayman করা ভাল। এখন এই দুটি হাতে নিম্নরূপ bidding হ'তে পারে :

| | North | South |
|---|---|---|
| | 2NT | 3♣ (1) |
| (2) | 3◇ | 4◇ (3) |
| (4) | 4♠ | 5♡ (5) |
| (6) | 6♣ | 6♠ (7) |
| (8) | 7◇ | Pass |

(1) Stayman. Opener সবচেয়ে ছোট rank-এর suit প্রথমে বলবেন, অর্থাৎ Baron ধাঁচের rebid.

(2) কমপক্ষে 4-তাস ◇.

(3) ◇-suitটি trump হিসাবে ঠিক করা এবং slam এর আগ্রহ প্রকাশ। Slam-এর আগ্রহ না থাকলে South 3♣-stayman করতেন না।

(4) Cue-bid, ♠-suit-এ control.

(5) Cue-bid, ♡-suit-এর Ace বা Void.

(6) Cue-bid, ♣-suit-এর Ace.

(7) Cue-bid, (একই suit-এ) ♠suit-এর king বা singleton.

(8) South-এর হাতে ♡ suit-এ first-round এবং ♠ suit-এ

second round control সহ কমপক্ষে 4-তাস ◇ নিয়ে slam-এর আগ্রহ থাকলে North-এর পঞ্চম ◇, ♣K, ♠Q এবং ◇Q-এর সাহায্যে নিশ্চই 7◇-এ খেলার আশা করা যায়।

75. 3NT. 3♣ bid-এর মাধ্যমে ◇-suit-এ slam খেলার চেষ্টাও করা যেতে পারে। তবে bid-টি একটু বেশি আশাবাদী হবে।

76. 3♣. Opener-এর 3◇ বা 3♡ rebid হ'লে 3♠ বলতে হবে। 3♠ rebid হ'লে 4NT ( Blackwood )-এর মাধ্যমে slam-এর চেষ্টা করা যুক্তিযুক্ত।

77. 3♠. Game forcing bid, কমপক্ষে 5-তাসের ভাল suit. Opener 4♠ বা কোন নতুন suit-এ cue-bid-এর মাধ্যমে indirect support করবেন।

78. 3◇. Flint convention. 3♡ বা 3♠ rebid হ'লে 3NT rebid-এর মাধ্যমে ◇-suit-এ slam-এর আগ্রহ প্রকাশ করতে হবে। 3NT rebid হ'লে 4◇ বলে একই কথা প্রকাশ করা যাবে।

79. 3♡. 77 নং-এর ব্যাখ্যা প্রযোজ্য।

80. 4♠. 7-তাসের major থাকলে flint convention-এর মাধ্যমে 3♡ বা 3♠-এ final contract করা যুক্তিযুক্ত নয়। সুতরাং সরাসরি game bid করা হ'ল।

Texas বা South African Texas অনুযায়ী South-কে যথাক্রমে 4♡ এবং 4◇ bid-এর মাধ্যমে opener-কে 4♠ bid করতে অনুরোধ করতে হ'ত।

81. Pass. North-এর হাতে solid আটতাসের ♣-suit আছে। সুতরাং প্রতিপক্ষ ◇AK এবং ♠AK-এর মোট চারটি tricks পেতে পারেন।

82. 6NT. North-এর হাতে ♣-suit-এ আটটি tricks-এর সাথে নিজের হাতের 4টি tricks নিয়ে 12 tricks হচ্ছে।

83. 4♣. ◇-suit-এ stopper না থাকার জন্য pass করা সম্ভব নয়। সুতরাং 4♣ উদ্ধারকারী bid করা হ'ল। North-এর suitটি ♣ হ'লে pass করবেন এবং ◇ হ'লে তিনি সহজেই 4◇ bid করতে পারবেন।

84. 4◇. North তাঁর singleton বা void suit-টি বলবেন ( 4♡, 4♠ বা 5♣ ). ◇-suit-টি singleton হ'লে তাঁকে 4NT বলতে হবে। 4♡ বা 4♠ এর পর South কে 5♣ bid এর মাধ্যমে opener কে তাঁর

suit অনুযায়ী pass বা 5 ◇ বলতে অনুরোধ করতে হবে। 5♣ এবং 4NT rebid-এর উত্তরে যথাক্রমে 5 ◇ এবং 5♣-এ contract হবে।

85. 7 ◇. ♣Aটি নিজের হাতে থাকায় ফলে পরিষ্কারভাবে বোঝা যাচ্ছে North-এর suit-টি ◇. সুতরাং সহজেই 13 tricks-এর আশা করা যায়।

86. 2 ◇. Conventional negative response, 0-6 points.

87. 2NT. 7-9 points কিন্তু quick tricks নেই।

88 2 ♠. Positive suit response. কমপক্ষে একটি quick trick সহ 6 বা বেশি points এবং 4 বা বেশি তাসের suit.

89. 3 ◇. ভাল suit, প্রয়োজনীয় quick tricks এবং points আছে। Minor suit-এ positive response কখনই তিনের level-এর নিচে করা যায় না।

90. 2 ♡. 88 নং-এর ব্যাখ্যা প্রযোজ্য।

91. 2 ♡. Conventional response, 0—5 high card points, অর্থাৎ যে হাতে suit-এ একটি open করলে pass করতে হ'ত।

92. 2 ♠. Conventional response, 6 বা বেশি points, অর্থাৎ যে হাতে suit-এ একটি open-এর পর বাধ্যতামূলক response করতে হ'ত।

93. 2 ♠.<br>94 2 ♠. ] 92 নং-এর ব্যাখ্যা প্রযোজ্য।

95. 3 ♡. Invitational bid. 10—11 points থাকলে North 4 ♡ bid করবেন। 3NT bid করা উচিৎ নয়, কারণ opener-এর হাতে অন্য কোন entry না থাকার সম্ভাবনা।

96. 2NT. North-এর হাতে ♠ বা ◇-suit-এ singleton বা void থাকলে 4 ♡-এ খেলা হওয়ার আশা করা যায়। অর্থাৎ 3 ◇ বা 3 ♠ rebid এর পর 4 ♡ bid করতে হবে। কিন্তু 3 ♣ rebid-এর মাধ্যমে ♣-suit-এ control প্রকাশিত হ'লে 3 ♡ বলতে হবে।

97. 4 ♡. Pre-emptive raise. চতুর্থ খেলোয়াড় নিশ্চয়ই খুব ভাল হাত পেয়েছেন। সম্ভাব্য ♠-suit-এ প্রতিযোগিতাকে কষ্টসাধ্য করার জন্য এই raise করা হ'ল। Opener এই response pass-করতে বাধ্য।

98. 2 ♠. প্রতিপক্ষের নিশ্চই খুব ভাল খেলা ( হয়ত slam ) আছে ( সম্ভবতঃ ♠-suit-এ )। তাঁদের পক্ষে পরিস্থিতি জটিল করার উদ্দেশ্যে one-

round forcing bidটি করা হ'ল। মূল উদ্দেশ্য হ'ল ♡-suit-এ sacrifice দেওয়া। এই bid-এর বিকল্প হিসাবে 4NT ( Blackwood ) bid-ও করা যায়। Partner-এর যে কোন rebid-এর উত্তরে 5♡ বলতে হবে। এর ফলে চতুর্থ খেলোয়াড়ের খুব অসুবিধা হ'তে বাধ্য।

99. 2♠. One-round forcing. Partner 3♡ বা 3♠ বলবেন। 3♠ rebid-এর পর 4♠ বলা যুক্তিযুক্ত, কিন্তু 3♡ বললে pass করতে হবে।

100. Pass. 2♠ bid যুক্তিযুক্ত নয়, কারণ opener 3♡ rebid করলে বেশি অসুবিধা হ'তে বাধ্য।

101. 4♡. North-এর হাতে 6টি playing tricks আছে। নিজের হাতের 4-টি quick tricks নিয়ে 10টি tricks হচ্ছে।

102. 3♠. 98 নং-এর ব্যাখ্যা প্রযোজ্য।

103. 3NT. 9-টি tricks পাওয়ার যথেষ্ট সম্ভাবনা রয়েছে।

104. Pass. 3♠ bid-এর মাধ্যমে game-এর চেষ্টা করলে বেশি অসুবিধা হতে পারে।

105 4♢. পরবর্তী পরিকল্পনা 5♣ bid করা। ♣ বা ♢-suit-এ game-এর সম্ভাবনা রয়েছে।

106. 3NT. North-এর হাতে 7-তাসের solid ♢-suit সহ একটি entry আছে। সুতরাং 3NT-এ খেলা হওয়ার যথেষ্ট আশা করা যায়।

107. 3NT. ♡-Suit-এ বিশেষ ভয়ের কারণ নেই।

108. 3♡. ♠-Suit-এ entry ( stopper ) না থাকলে 3NT-এ খেলা হওয়ার আশা করা যায় না। সুতরাং opener-এর entry জানার জন্য এই response করা হ'ল। Opener 3♠ rebid-এর মাধ্যমে ♠-suit-এ entry প্রকাশ করলে 3NT contract করা যাবে। কিন্তু তিনি 3NT ( ♡-suit-এ entry ) বা 4♣ ( ♣-suit-এ entry ) rebid করলে final contract 4♢ করা উচিৎ।

109. Pass. Partner-এর single raise-এর সর্বোচ্চ 9 points হ'লেও game এর-জন্য প্রয়োজনীয় points হচ্ছে না।

110. 3♡. Partner-এর 8+ বা 9 points হ'লে game হ'তে পারে। সুতরাং 17-19 points থাকলে invitational bid করা উচিৎ।

111. 3♢. Trial bid. South-এর হাতে ♢-suit-এ second-round control সহ 6-7 points থাকলেও 4♡ bid করতে হবে। কোন control না থাকলেও 4♡ bid করতে হবে যদি 8+ বা 9 points থাকে। কোন

control নেই অথচ 6-7 points-এর হাতে south 3 ♡ rebid করবেন, যে bid-টি North-এর pass করা উচিৎ।

112. 3 ◇. 111 নং এর ব্যাখ্যা প্রযোজ্য।

113 4 ♡. 19 + points-এর হাতে partner-এর ন্যূনতম 6 points হ'লেও game হ'তে পারে।

114. Pass. Game-এর কোন আশা নেই কারণ partner-এর 9 points-এর বেশি থাকা সম্ভব নয়।

115 2 ◇. Rebiddable major থাকলেও 1NT response-এর পর প্রাথমিক কর্তব্য হ'ল কোন নতুন suit এ rebid করা, যদি সম্ভব হয়।

116. 2NT. 2 ♡ rebid করলে 13 – 15 (16) points প্রকাশ করবে। সুতরাং 18 points-এর হাতটি প্রকাশের জন্য invitational 2NT rebid করা হ'ল। South 8 + বা 9 points-এর হাতে 3NT বলবেন।

117. 2 ♠. 17-19 points-এর হাতে two-level reverse bid. কমপক্ষে 5-তাস ♡ এবং 4 তাস ♠. পরবর্তী কর্তব্য partner সহজেই ঠিক করতে পারবেন।

118. 3NT. Partner-এর ন্যূনতম 6 points হ'লেও game-এর জন্য প্রয়োজনীয় 26 points পাওয়া যাচ্ছে।

119. 2 ♡. Minimum rebid, 13-15 (16) points সহ rebiddable suit. সাধারণতঃ 5—3—3—2 বিন্যাসে 1NT rebid করা যুক্তিযুক্ত। তবে এক্ষেত্রে ♣ suit-এর অবস্থা ঠিক NT-এ rebid করার উপযুক্ত নয়।

120. 3 ♡. ♠-suit-এ response-এর পর doubleton ♠Q এর জন্য 2 points ধরে 17 points সহ ভাল 6-তাসের suit আছে।

121 1NT 13—15 points, balanced হাত, সব suit-এ কিছু কিছু high card points আছে।

122. 3 ◇. Jump shift rebid 20 (21) points-এর হাত প্রকাশ করে।

123. 3 ♠. ♠-support-এ singleton-এর জন্য 2 points ধরে 17 points-এর হাতে double raise করা হ'ল (17—19)।

124 4 ♠. ♠-support-এ 19 + points-এর হাতে সরাসরি game-এ raise করা ভাল ( major suit হ'লে )। 3 ◇ rebid করে ♠-support-এর পরিকল্পনাও ভাল।

125. 1NT. 121 নং এর ব্যাখ্যা প্রযোজ্য।

126. 2NT. এই Jump rebid সমস্ত unbid suit-এ stopper সহ 18+ বা 19 points প্রকাশ করে। Bid-টি forcing নয়।

127. 2♠. তিনতাস support নিয়ে raise করা যুক্তিযুক্ত না হ'লেও ♠-suit-এ ruff করার ক্ষমতা থাকার জন্য raise করা হ'ল। Raise না করে 2◇ rebid-ও যুক্তিযুক্ত ছিল।

128. 3◇. ♠-support-এ হাতের মূল্য 21 points-এর বেশি হয়েছে। এ খবর বলার একমাত্র পথ হ'ল Jump shift rebid. পরবর্তী পরিকল্পনা হ'ল ♠-suit-কে support করা।

129. 5NT. Grand slam force ♠AQ থাকলে partner 7♠ bid করবেন। 6♣-bid-এর মাধ্যমে ♠A প্রকাশ করলেও 7♠ bid করা যায়, তবে এই bid-এ একটি ঝুঁকি থাকবে।

130. 4♣. ♠-suit-কে trump ধরে ♣-suit-এ asking bid. South-এর সম্ভাব্য সমস্ত rebid-এর উত্তরে যথাযথ সিদ্ধান্ত নেওয়া সম্ভব হবে।

131. 3♡. South-এর 3♣ bid-টি game forcing. এ অবস্থায় opener-এর প্রথম কর্তব্য হ'ল 4-তাস ♡ থাকলে bid করা।

132. 3◇. ♣-suit-এ indirect support, 4-তাস ♡ নেই।

133. 3NT. 4-তাস ♡-নেই, ♣-suit-এ support নেই।

134. 3♡. ♣-suit-এ support থাকলেও প্রথম কাজ 4-তাস ♡ বলা।

135. 3◇. 4-তাস ♡ নেই, ♣-suit-এ indirect support.

136. 3◇. ♠-suit-এ সম্ভাব্য বা আংশিক stopper ও নেই, ♣-suit-এ indirect support.

137. 3♠. ♠-suit-এ সম্ভাব্য বা আংশিক stopper.

138. 3◇. 136 নং এর ব্যাখ্যা প্রযোজ্য।

139. 3♡. North-এর 2♡ rebid-টি 13—15 (16) points সহ 4-তাস ♡ support (সাধারণতঃ) প্রকাশ করে। সুতরাং তাঁর হাতে 14+ বা বেশি points থাকলে 11 points-এর এই হাতে south-এর game-এর আশা করা উচিৎ। Bid-টি invitational. 14+ বা বেশি points থাকলে North 4♡ bid করবেন।

140. Pass. Partner-এর সর্বোচ্চ 16 points হ'লেও game-এর আশা করা যায় না, যদিও অঙ্ক শাস্ত্র অনুসারে মোট 26 points হ'তে পারে।

141. 4♡. North-এর কমপক্ষে (12) 13 points হ'লেও game-এর আশা করা যুক্তিযুক্ত।

142. 2NT. 1NT rebid-টি 13—15 points প্রকাশ করে। সুতরাং এই invitational bid-এর পর 14+ বা 15 points থাকলে North-কে 3NT bid করতে হবে।

143 Pass. Opener-এর সর্বোচ্চ 15 points হ'লেও game-এর আশা করা উচিৎ নয়। সুতরাং 5-তাসের ♠ suit-এ rebid অর্থহীন।

144. 2♡. Bid-টি বেশি points প্রকাশ করে না। INT contract থেকে যে কোন একটি major suit-এ বেশি ভাল খেলা হবে।

145. INT. 6—9 points হ'লে South-কে pass করতে হ'ত কারণ opener-এর হাতে 15 points-এর বেশি হবে না এবং bid-টি forcing নয়। কিন্তু 10—12 points থাকলে এ অবস্থায় তাঁর পুনরায় bid করা উচিৎ। এ ক্ষেত্রে সবচেয়ে ভাল bid 1NT.

146 3◇ Game forcing bid. Opener 3NT rebid করলে pass করতে হবে কিন্তু 3♡ preference-এর পর 4♡ বলা যুক্তিযুক্ত।

147. Pass. Game-এর কোন আশা নেই। 2♣ preference bid করা উচিৎ নয় কারণ opener-এর ♣-suit-টি তিন তাসের হ'তে পারে।

148. 2NT. 2◇ bid-এর মাধ্যমে হাতের 10 points বলা হ'লেও pass করা সম্ভব নয় কারণ opener এর 2♡ rebid-টি one-round forcing. তাঁর হাতে 13—18 points হ'তে পারে। এক্ষেত্রে 2NT rebid-টি সবচেয়ে ভাল। অর্থাৎ opener-এর কোন suit-এ support নেই এবং unbid suit-এ মোটামুটি stopper হ'তে পারে বলা হ'ল।

149. 2NT, 3NT বলা যাচ্ছে না, কারণ opener-এর 13 points ( বা 12 points ) হ'লে short হওয়ার সম্ভাবনা বেশি।

150. 3NT. North-এর (12) 13 points হ'লেও game-এর আশা করা যায়।

151. 3♡. Forcing bid. Opener-এর 3-level reverse-এর পর responder-এর major suit-এ simple rebid'ও game forcing. 2♡ response-এর মাধ্যমে 5-তাস ♡ বলা হয়েছিল। সুতরাং এই 3♡ bid কমপক্ষে 6-তাস ভাল ♡ বোঝায়। Opener-এর পরবর্তী যে কোন bid-এর পর যথাযথ ব্যবস্থা অবলম্বন করা যাবে।

152. 3NT. Unbid suit-এ stopper এবং slam এর বিশেষ আশা নেই।

153. 3♠. Forcing bid. Opener 4♠ বা 4♡ বলতে পারেন ; 4◇ asking bidটি স্বাভাবিক না হলেও অসম্ভব নয়।

154. 4♡. Opener-এর two level reverse প্রথম bid-suit-এ কমপক্ষে 5-তাস প্রকাশ করে। Slam-এর আশা করা যায় না। সুতরাং game-এ sign-off করা হ'ল।

155. 3NT. Opener-এর সর্বোচ্চ 19 points হ'লেও প্রয়োজনীয় slam points হচ্ছে না। সুতরাং 3NT-এ sign-off করা হ'ল। 4th. suit bid ( 3◇ ) করাও সম্ভব ছিল।

156. 3◇. Opener-এর ♠-suit-টি 5-তাসের না ও হ'তে পারে। সুতরাং 4♠ বলা যাচ্ছে না। 3♠ বললে তিনি pass-করতে পারেন, এবং 3♠ bidটি ঠিকমত হাত কে প্রকাশ করছে না। অর্থাৎ final contract সম্বন্ধে সঠিক ধারনা করা সম্ভব নয়। মনে হয় 3NT contract সবচেয়ে ভাল হবে যদি opener-এর ◇-suit-এ stopper থাকে। 3◇ bid-এর মাধ্যমে এই সম্ভাবনাকে যাচাই করার চেষ্টা ভাল।

157. 3♣. প্রথম response দুই এর level-এ হ'লেও minor suit-এর এই rebid-কে sign-off ধরা হয়। Opener-এর pass করা উচিৎ।

158. 3NT. Game এ sign-off, অর্থাৎ বেশি points নেই। Slam-এর আশা থাকলে opener-কে তাঁর হাত প্রকাশের জন্য সুযোগ দেওয়া উচিৎ। কোন game bid করলে তিনি pass করতে পারেন।

159. 3◇. 3NT game bid করলে opener pass-করতে পারেন। সুতরাং slam-এর সম্ভাবনাকে যাচাই করার জন্য নতুন suit bid-করা হ'ল।

160. 2NT. 8-9 points, balanced হাত, Invitational bid. Opener 17+ বা 18 points নিয়ে 3NT বলবেন।

161. 3NT. Opener-এর কমপক্ষে 16 points থাকলেও মোট 26 points হচ্ছে। 4-3-3-3 বিন্যাসে stayman করার দরকার ছিল না।

162. 2♠ 8-9 points, কমপক্ষে 5-তাসের ♠-suit.

163. 3♡. 10 বা বেশি points, কমপক্ষে 5-তাস ♡ ; game forcing bid. সরাসরি 3♡ বলা হয়নি কারন ♡-suit-টি ভাল নয়।

164. Pass. Opener-এর যে কোন rebid-কে pass করার উদ্দেশ্যেই 2♣ stayman করা হয়েছিল।

165. 3♣. Game forcing bid. Opener 3NT বা কোন suit bid-এর মাধ্যমে indirect support করবেন।

**166. 4♠.** ♠-support-এ 11 points হচ্ছে। সুতরাং নিশ্চই game-এর আশা করা যায়।

**167. 3♠.** 8-9 points. Opener 17+ বা 18 points নিয়ে 4♠ বলবেন।

**168. 3NT.** ◇-suit-এর উপর ভিত্তি করে 3NT খেলার উদ্দেশ্যে ভুয়া stayman করা হয়েছিল।

**169. 3◇.** Opener-কে 4-তাস ♡ থাকলে বলার সুযোগ দেওয়া হ'ল। না থাকলে তিনি ◇-suit-কে indirect support বা 3NT bid করবেন।

**170. 1♠.** 1♣ বা 1◇ opening-এর পর 1♠ overcall-এর ভাল pre-emptive বা বিঘ্ন সৃষ্টি করার ক্ষমতা আছে। এই overcall করতে বেশি points-এর দরকার হয় না।

**171. Pass.** 1♡ overcall-এর কোন বিঘ্নসৃষ্টিকারী ফল নেই। সুতরাং ভাল হাত না হ'লে 1♡ overcall করা উচিৎ নয়।

172 **1NT** 16—18 points সহ প্রতিপক্ষের suit-এ stopper এবং balanced হাত।

173 **2◇.** Michaels Cue-bid. দুটি major suit-এ 5-5 বা 5-4 সহ বেশি points নয় সাধারণতঃ )।

**174. Double.** Take-out double একমাত্র cue-bid response ছাড়া অন্য যে কোন response-কে pass করা উচিৎ।

**175. Double.** Partner এর সম্ভাব্য non-jump response-এর উত্তরে 1NT বা 2NT ( 2♣ response হ'লে ) rebid করতে হ'বে। সরাসরি 1NT overcall 16—18 points প্রকাশ করে। সুতরাং 19—20 points-এর এরকম হাতে প্রথমে double করতে হবে।

**176. Pass.** কোন overcall নেই, double-এর উপযুক্ত বিন্যাস নেই।

**177. Double.** Take-out double-এর সবচেয়ে উপযুক্ত বিন্যাস।

**178. 2♡.** Weak-jump overcall. Partner বুঝতে পারবেন প্রতিপক্ষের ভাল contract-এর বিরুদ্ধে sacrifice দেওয়া উচিৎ হবে কি না।

**179. 2♣.** ভাল suit এবং ভাল points. দুই এর level-এর overcall সাধারণতঃ 13 points ( কমপক্ষে ) প্রকাশ করে।

**180. 3♣.** Weak-jump overcall.

**181. 1♠.** Partner এর হাতে ভাল points থাকতে বাধ্য। সুতরাং balancing বা Protection bid-টি করা হ'ল।

182. 1♠. 4-তাসের suit হ'লেও balancing bid-এ কোন ক্ষতি নেই।

183. 1NT. Balancing NT, 12-13 (14) points. প্রতিপক্ষের suit-এ কোন stopper না থাকলেও এই NT overcall করা যায়।

184. Double. Direct position-এ ( North-এ ) এই হাতে 16-18 points সহ প্রতিপক্ষের suit-এ stopper প্রকাশ করার জন্য 1NT overcall করতে হ'ত। কিন্তু balancing position-এ 1NT overcall করলে মাত্র 12-13 (14) points প্রকাশ করবে। সুতরাং পরিকল্পনা হ'ল double করে 1NT ( বা non-jump 2NT ) rebid করা।

185. 2◇. Balancing position-এ দুই এর level-এ overcall করতেও ভাল points-এর দরকার হয় না।

186. 1NT. Overcall-এর পর 1NT response কমপক্ষে 9 points-সহ প্রতিপক্ষের suit-এ stopper প্রকাশ করে (9-11 points)।

187. Pass. 1♠ overcall-টি খুব কম points নিয়েও হ'তে পারে। সর্বোচ্চ 15 points হ'লে ও game-এর আশা করা যায় না।

188. 3♠. 1♠-Overcall-টি 12-13 points নিয়ে হ'লেও East-এর 4♠ bid করা উচিৎ।

189 2◇. ◇-suit-এ East-এর stopper থাকলে 3NT-এ খেলা হওয়ার সম্ভাবনা। পরিস্থিতি সম্পর্কে আরও পরিষ্কার হওয়ার জন্য প্রতিপক্ষের suit-এ cue-bid এর মাধ্যমে forcing অবস্থার সৃষ্টি করা হ'ল।

190. 1♠. Take-out double-এর পর non-jump suit response 0-8 points প্রকাশ করে।

191. Pass. Penalty pass করা হ'ল। 1♡ contract-কে পরাস্ত করার আশা আছে কারণ ♡ ছাড়া অন্য তিনটি suit-এ East-এর ভাল তাস হবে।

192. 1NT. এরকম ♡ suit-এ penalty pass করা উচিৎ নয়। সুতরাং 9-11 points প্রকাশ করার জন্য 1NT response করা হ'ল।

193. 2♠. 9-11 points. 4-তাস ♠-নিয়ে এই Jump response করতে কোন অসুবিধা নেই কারণ partner-এর হাতে 4-তাস ♠ থাকা স্বাভাবিক ( একটি major-কে double করতে হ'লে সাধারণতঃ অপর major-টিতে 4 তাস থাকা দরকার )।

194. 2♡. Cue-bid response 12 বা বেশি points প্রকাশ করে কিন্তু প্রতিপক্ষের suit-সম্বন্ধে কিছুই নিশ্চিৎ করে না। Bid-টি forcing.

195. 1NT. প্রতিপক্ষের suit-এ stopper সহ 9—11 points.

196. 2NT. প্রতিপক্ষের suit-এ খুব ভাল stopper সহ 11—12 points.

197. 2♡. Pass করলেও East পুনরায় bid করার সুযোগ পেতেন। সুতরাং এই free bid কখনই খুব কম points-এর হাতে করা হয় না। 2◇ bid-টি না হ'লে 2♡ bid-এর মাধ্যমে 0—8 points প্রকাশ করতে হ'ত। কিন্তু এই free 2♡ bid 6—8 points প্রকাশ করে।

198 3♣. তিনের level-এর free bid একটু বেশি points (9—10) সহ ভাল suit-প্রকাশ করে। 2NT-bid-টিও করা যায়।

199. Double. Sputnik double; অর্থাৎ কোন ভাল suit নেই, opener-এর-suit-এ stopper নেই, অথচ 8—10 points আছে।

200. 3♡. 6—8 points সহ 5-তাসের suit.

201. Double. Responsive double; East যে কোন major suit bid-করলে ভাল খেলা হবে।

202. 4♡. 3♡ বললে East pass-করতে পারেন, কিন্তু game-এর আশা রয়েছে।

203. 3♡. Double-এর পর single raise 17-18 points প্রকাশ করে।

204. 2NT. Double-এর পর non-jump NT rebid 19—20 points সহ প্রতিপক্ষের suit-এ ভাল stopper বোঝায়।

205. Pass. 2♡ response-টি 0—8 points প্রকাশ করে। সুতরাং game-এর কোন আশা নেই।

206. 2♠. Game forcing bid. কমপক্ষে 4♡-এ খেলা হওয়ার আশা করা যায়।

207. 4♠. Partner-এর হাত নিশ্চই ভাল হবে (ভাল ♠-suit সহ)। সুতরাং 4♠-এ খেলা হতে পারে।

208. 3NT. 4♠ থেকে 3NT-এ ভাল খেলার আশা করা যায়।

209. 4◇, Advance cue-bid. ♠-suit-কে trump ধরে ◇-suit-এ কমপক্ষে second-round control.

210. 3♡. Partner-এর খুব ভাল হাত না হ'লে game-এর আশা নেই।

211. 4♠. Partner-এর 14-points হ'লেও game-এর আশা করা যায়।

212. 4◇. Cue-bid-এর মাধ্যমে East-কে তাঁর ভাল suit-টি bid করতে অনুরোধ করা হ'ল।

213. 2♡. Double করা উচিৎ নয়। কারণ, প্রথমতঃ নিজেদের ভাল খেলা হতে পারে এবং দ্বিতীয়তঃ partner-এর suit-এ খুব ভাল fittings থাকলে double-এর পর কিছু points-এর মূল্য হয়ত পাওয়া যাবে না।

214. Double Light double. নিজেদের কোন ভাল contract-এর আশা করা যায় না কিন্তু 2◇ contract-কে পরাস্ত করার আশা আছে।

215. Double. Tight double নিজেদের ভাল খেলা হওয়ার আশা করা যায় না. কিন্তু 2♡ contract-কে পরাস্ত করার আশা আছে।

216 2NT. প্রতিপক্ষের suit-এ stopper সহ 9—11 points. একের level-এ এধরণের NT response 8—10 points প্রকাশ করে।

217. Pass. 2◇ Contract-কে পরাস্ত করার আশা আছে কিন্তু double করা যুক্তিযুক্ত নয়। কারণ partner সম্ভবতঃ ◇-suit-এ singleton বা void হ'বেন। সেক্ষেত্রে তিনি যদি অন্য কোন bid করে double তুলে নেন তাহলে বিপদ হবে। এ-হাতের সবচেয়ে ভাল আশা হ'ল partner, re-opening double করলে penalty pass করা।

218. Double. 2◇-Contract টি পরাস্ত করার আশা আছে এবং partner অন্য কোন suit bid-করলেও অসুবিধার কারণ নেই।

219. Pass. 2◇ Bid-টি না হ লে 6—9 points বলার জন্য 2♠-single-raise করতে হ'ত, কিন্তু free 2♠ বলতে হ'লে 8—9 points দরকার।

220. Pass. ভাল quick trick নেই। Double করা ঠিক নয়।

221. 3◇. ♠-Suit-এ indirect support. 2◇ bid-টি না হ'লে 3♠ response করতে হ'ত। সুতরাং এই 3◇ cue-bid-এও কমপক্ষে 13 points প্রকাশ করে। Cue-bid-টির মাধ্যমে ◇-suit-এ control প্রকাশ করা হ'ল।

222. 3♠. 13—15 points, ভাল support, ◇-suit-এ কোন control নেই।

223. 2♡. এরকম two-suiter হাতে pass করা বাঞ্ছনীয় নয়।

224. Pass. ভাল short-এর আশা করা যায়।

225. Pass. Partner-এর হাত নিশ্চই খুব ভাল হবে এবং নিজের কোন lead সমস্যা নেই।

226. 3♡. Minimum হাত প্রকাশের জন্য single raise করা হ'ল। Partner-এর হাতে সাধারণতঃ 5-তাস ♡ থাকবে।

227. 3◇. Reverse bid. 17—19 points.

228. 2NT 13—15 points সহ ♠-suit-এ stopper.

229. Pass. 1♠ bid-টি না হ'লে 2◇ rebid করতে হ'ত। কিন্তু এখন কোন bid না করলেও partner পুনরায় bid করার সুযোগ পাবেন। সুতরাং 13—15 points-এর হাতে কোন free rebid করা উচিৎ নয়।

230. 2♡. Free 2♡ raise-এর এই হ'ল সবচেয়ে খারাপ হাত।

231. Pass. 1♠ bid-টি না হ'লে 1NT rebid করতে হ'ত। কিন্তু free 1NT rebid 13—14 points নিয়ে করা হয় না। Partner পুনরায় bid করতে পারলে NT rebid করা যাবে।

232. 1♠. Partner-এর redouble-টি S. O. S. redouble অর্থাৎ penalty pass কে তিনি খুশিচিত্তে গ্রহণ করতে পারছেন না। সুতরাং South কে একটি bid করতে হবে। কিন্তু 1◇ না 1♠? এক্ষেত্রে 1♠ bid-টি যুক্তিযুক্ত কারণ 1♣ bid-টিতে বিপদ সংকেত করার ফলে partner-এর reverse করার মত points থাকবে না অর্থাৎ ◇ suit bid-করার যোগ্যতা opener-এর নেই (কোন নতুন suit-এ response-এর পর)। ♣-◇ পাশাপাশি suit-এ কম points-এর হাতে তাঁর 1◇ open করা উচিৎ ছিল। সুতরাং ◇-suit-টি fit হওয়ার আশা কম। কিন্তু 1♣ bid-এর জন্য তাঁর হাতে 4-তাস ♠-থাকার সম্ভাবনা বেশি।

233. 5♠. North-এর pass-টি forcing pass. এখন প্রশ্ন হ'ল এই হাতে South-এর double করা উচিৎ কিনা। হাতে বেশি quick tricks নেই, অথচ নিজেদের খুব ভাল fittings থাকার ফলে double করে খুব সুবিধা হবে না। সুতরাং নিজেদের game করার চেষ্টা ভাল।

234. 6♡. North-এর হাতে 19+, 20(21) points আছে। সুতরাং slam এ খেলা হওয়ার বেশি সম্ভাবনা। এ হাতে কোন as king বা cue-bid-এ বিশেষ সমাধানের আশা করা যায় না। তবে 4♠-cue-bid-এর চেষ্টা করা

যেতে পারে। Opener 5♣ বললে 5♡ বলতে হবে। এমত অবস্থায় ◇-suit-এ control থাকলে opener 6♡ বলবেন।

235 4NT. Blackwood. 5♠ response-এর মাধ্যমে opener তিনটি Ace প্রকাশ করলে K-asking-এর জন্য 5NT bid করা যাবে এবং দুটি 'K'-এর খবর পাওয়া গেলে 7♡ bid করা যুক্তিযুক্ত হবে।

236. 4NT. দুটি' Ace প্রতিপক্ষের হাতে না থাকলে 6♡ bid করা যুক্তিযুক্ত।

237. 4◇. Asking bid. ◇-suit-এcontrol থাকলে 6♡-এ খেলা হওয়ার আশা করা যায়।

238. 4NT. সাধারণতঃ কোন suit-এ একাধিক ছোট তাস থাকলে Blackwood করা ঠিক নয়। তবে এক্ষেত্রে Opener-এর ♡ suit এ singleton বা void হবে। সুতরাং 4-তাস ছোট ♡ নিয়েও Blackwood করতে কোন অসুবিধা নেই।

239. Pass. South এর points এবং বিন্যাস সম্বন্ধে খুব ভাল ধারণা থাকা সত্ত্বেও North কোন রকম আগ্রহ প্রকাশ না করে game-এ sign-off করেছেন। এক্ষেত্রে opener হিসাবে slam-এর জন্য আশাবাদী হওয়া যুক্তিযুক্ত নয়। তবে কোন South খেলোয়াড় 4NT Blackwood বা 5♣ cue-bid-এর মাধ্যমে slam-এর চেষ্টা করলে তাঁকে বিশেষ দোষারোপ করা যায় না। এক্ষেত্রে তাঁকে মনে রাখতে হবে 2◇ response-এর জন্য North-এর নিম্নরূপ হাত হওয়া অসম্ভব নয়:

♠2 ♡874 ◇QJ108752 ♣KJ

240. 4♠. ♡-suit-এ fit হওয়ার পর এই bid-টি হ'ল cue-bid অর্থাৎ slam-এর চেষ্টা। Opener-এর হাত বুঝে responder 4♡-এ sign off করা সত্ত্বেও slam-এর আশা আছে যদি তাঁর ♣-suit-এ কিছু points থাকে। ♣ suit-এ cue-bid করার মত তাস না থাকলে তিনি এখন 5♡ বলবেন এবং সেক্ষেত্রে openr-কে pass করতে হবে।

—: ♠ : ♡ : ◇ : ♣ :—

## চতুর্দশ পরিচ্ছেদ

## প্রথম Lead : Opening Lead

Final contract ঠিক হওয়ার পরবর্তী ধাপ হ'ল opening lead. Opening lead এবং dummy-র 13টি তাস টেবিলের উপর সাজিয়ে রাখার পর declarer এর কাজ হ'ল contract অনুযায়ী প্রয়োজনীয় সংখ্যক tricks (বা বেশি) সংগ্রহের চেষ্টা করা এবং defender-দের চেষ্টা হ'বে তাঁকে সেই tricks সংগ্রহ করতে না দেওয়া। Declarer-এর একটি সুবিধা হ'ল তিনি dummy-র তাস দেখে নিজেদের মিলিত শক্তি বুঝতে পারেন। কিন্তু defender-দের পক্ষে পরস্পরের হাত দেখতে না পাওয়ার ফলে নিজেদের মিলিত শক্তি আন্দাজ করা declarer-এর চেয়ে কঠিন হ'য়ে পড়ে।

যেহেতু defender-রা কখনই পরস্পরের হাত দেখতে পান না সুতরাং পরস্পরের সহযোগিতা ছাড়া তাঁদের প্রাপ্য tricks পাওয়া সাধারণতঃ সম্ভব নয়। Bidding-এর মাধ্যমে সঠিক খবর আদান প্রদানের জন্য যেমন একটি সুনির্দিষ্ট পদ্ধতি অবলম্বন করা দরকার, ঠিক তেমনি tricks নেওয়ার সময় ( defence-এর সময় defender দের প্রতিটি তাসকে একটি সুনির্দিষ্ট পদ্ধতি অনুযায়ী খেলতে হবে। তা না হলে একজন defender সাধারণতঃ বুঝতে পারবেন না তাঁর partner এর হাতে কী আছে এবং কোন পথে defence কে পরিচালিত করতে হবে। অর্থাৎ প্রতিটি তাসকে একটি সুনির্দিষ্ট অর্থবহন করতে হবে।

Opening lead হ'ল defence-এর প্রথম ধাপ এবং সবচেয়ে গুরুত্বপূর্ণ অংশ। প্রতিটি খেলোয়াড়ের নিত্যনৈমিত্তিক অভিজ্ঞতা আছে যে, অনেক contract শুধুমাত্র সঠিক opening lead না হওয়ার জন্য পূর্ণ হয়। সঠিক opening lead হ'লে দেখা যাবে declarer-এর পক্ষে কোন বাড়তি সুযোগের সাহায্যে contract পূর্ণ করা সম্ভব হবে না। কথাটি বলা সহজ কিন্তু করা ঠিক ততটা সহজ নয়। একথা মনে রাখতে হবে opening lead সঠিকভাবে করা অত্যন্ত কঠিন কাজ এবং হয়ত দেখা যাবে পদ্ধতিগত সঠিক lead-টি 'সঠিক' প্রমাণিত হ'তে নাও পারে। হয়ত দেখা যাবে পদ্ধতি বহির্ভূত কোন lead হ'লে ...ract-টিকে পরাস্ত করা সম্ভব হ'ত। এর অর্থ এই নয় যে সবসময় পদ্ধতি বহির্ভূত lead করতে হবে। কোন বিশেষ পরিস্থিতিতে ব্যতিক্রম থাকতে পারে তবে পদ্ধতি না জেনে ব্যতিক্রম করা সম্ভব নয়—যদি আদৌ থাকে।

Opening lead করার সময় leader-কে ছুটি ধাপে চিন্তা করতে হয়। যথা :

- প্রথমে ঠিক করতে হবে চারটি suit-এর কোন suit থেকে opening lead করা যুক্তিযুক্ত ? এবং
- Suit ঠিক হওয়ার পরবর্তী ধাপ হ'ল ঠিক কোন তাসটি ( একাধিক তাস থাকলে ) lead করতে হবে ?

ছুটি ধাপের প্রথমটির জন্য দরকার bidding-এর সূক্ষ বিচার বিশ্লেষণ, অভিজ্ঞতা এবং প্রতিপক্ষের দক্ষতা সম্বন্ধে ধারণা। কিন্তু দ্বিতীয় ধাপটি একটি সুনির্দিষ্ট পদ্ধতির উপর নির্ভর করে। সুতরাং প্রথম ধাপটিকে শিল্প ( Art ) বলা হ'লে দ্বিতীয় ধাপটিকে formula দ্বারা পরিচালিত অংশাক বলা যায়।

যদিও suit ঠিক না করে কোন তাসটি lead হবে বলা সম্ভব নয় তথাপি আমরা পদ্ধতিগত দ্বিতীয় ধাপটিকে প্রথমে আলোচনা করব; অর্থাৎ ধরে নেওয়া হচ্ছে যে কোন suit থেকে lead হবে তা ঠিক করা হয়েছে।

**4 বা বেশি তাসের suit থেকে opening lead :**

পরপর তিনটি বড় তাস নিয়ে suit হ'লে যে কোন contract-এ সবচেয়ে বড় তাসটি opening lead করতে হবে। যেমন :

<u>K</u> Q J x, <u>Q</u> J 10 x x, <u>J</u> 10 9 x x <u>10</u> 9 8 x

এই suit-গুলিতে যে কোন contract-এ নিচে দাগ দেওয়া তাসটি lead হবে। AKQx suit থেকে প্রচলিত নিয়মানুসারে 'K' lead করা হয়ে থাকে। কিন্তু এই নিয়মের একটু অসুবিধা হতে পারে। যেমন, KQJx suit থেকে K lead, আবার AKQx suit থেকেও K lead হওয়ার ফলে partner বুঝতে পারবেন না suit কোনটি। অর্থাৎ leader-এর হাতের Ace সম্বন্ধে partner কোন ধারণা করতে সক্ষম হবেন না। ফলে encouraging বা discouraging signal করার পথে অসুবিধা হ'তে পারে। এই কারণে পরিবর্তীত বর্তমান নিয়ম হ'ল AKQx থেকেও K না খেলে A lead-করা।

পর পর ছুটি এবং একটি ফাঁক দিয়ে তৃতীয় তাসটি থাকলেও যে কোন contract-এ সবচেয়ে বড় তাসটি lead করা হয়। যেমন :

<u>A</u> K J x, <u>K</u> Q 10 x x, <u>Q</u> J 9 x, <u>J</u> 10 8 x

Suit-গুলিতে যে কোন contract-এ নিচে দাগ দেওয়া তাসটি lead করতে হবে।

সবচেয়ে বড় তাসটির ঠিক পরে একটি ফাঁক দিয়ে পরপর তাস দুটি থাকলে NT-contract-এ মধ্যম তাসটি lead হবে যেমন :

A Q J x, K J 10 x x, Q 10 9 x, J 9 8 x

NT-contract-এ নিচে দাগ দেওয়া তাসটি lead হবে। কিন্তু suit contract-এ AQJx থেকে সাধারণতঃ A খেলা হয়ে থাকে। অন্য suit-গুলিতে suit contract-এও No-trump-এর মত মধ্যম তাসটি lead করতে হবে।

পরপর দুটি honors থাকলে NT-contract-এ চতুর্থ ( fourth best ) তাস এবং suit contract-এ সবচেয়ে বড় তাস lead করা হয় যেমন :

A K x x, K Q x x x, Q J x x, J 10 x x x.

এই suit-গুলিতে suit contract-এ নিচে দাগ দেওয়া তাস এবং NT-contract-এ উপরে dot দেওয়া তাসটি lead করতে হবে।

একটি honor নিয়ে চার বা বেশি তাসের suit থেকে যে কোন contract-এ fourth best তাসটি lead করা হয়ে থাকে। একমাত্র ব্যতিক্রম হ'ল Ace নিয়ে suit-টি হ'লে suit contract-এ fourth best না খেলে Ace খেলা হয়।

কোন honors না থাকলে lead করার দুট উদ্দেশ্য অনুযায়ী দুভাবে lead করা হয়। Partner-কে suit-এর তাসের সংখ্যা বলা উদ্দেশ্য হ'লে fourth best তাসটি lead করতে হয় এবং কোন honors নেই ( অর্থাৎ noninteresting lead ) একথা বলতে হ'লে সবচেয়ে বড় তাসটি lead করা যুক্তিযুক্ত ( top of nothing lead )। যেমন :

8 6 5 4 2

এই suit-এ 5-টি তাস বোঝাতে হ'লে নিচে দাগ দেওয়া তাসটি এবং কোন honors নেই বা interest নেই বলতে হ'লে উপরে dot দেওয়া সবচেয়ে বড় তাসটি lead করতে হবে।

### 3-তাসের suit থেকে lead :

পরপর তিনটি honors হ'লে যে কোন contract-এ সবচেয়ে বড় তাসটি lead করা হয়, যেমন KQJ থেকে K ইত্যাদি। দুটি honors পরপর হ'লেও যে কোন contract-এ সবচেয়ে বড় তাসটি lead করা হয়ে থাকে। কিন্তু

দুটি honors পরপর না হ'লে 'K' বা 'Q' নিয়ে suit-এ যে কোন contract-এ সবচেয়ে ছোট তাস lead করতে হবে যেমন: K104 বা Q 02 থেকে যথাক্রমে 4 এবং 2টি lead করা হয়। 'A' নিয়ে দুটি honors পরপর না থাকলে suit contract-এ 'A' এবং NT-contract-এ মধ্যম তাসটি lead করা হয় যেমন: AJx, AQx থেকে No-trump-এ যথাক্রমে 'J' এবং 'Q' এবং suit contract-এ 'A' lead করা হয়।

একটি honor নিয়ে তিনতাসের suit-এ যে কোন contract-এ সবচেয়ে ছোট তাসটি lead করা হয়। একমাত্র ব্যতিক্রম হ'ল A নিয়ে তিন তাসের suit থেকে suit contract-এ সাধারণতঃ Aটি lead করা হয়।

কোন honors না থাকলে তিনতাসের যে কোন suit এ যে কোন contract-এ সবচেয়ে বড় তাসটি lead করা হয়। এই lead কে top of nothing বা non-interesting lead বলে। (MUD অর্থাৎ middle-up-down নিয়ম সম্বন্ধে আমরা আলোচনা করছি না)।

**2-তাসের suit থেকে lead :**

2-তাসের যে কোন suit-এ যে কোন contract-এ বড়তাসটি lead করা হয়। একটি ব্যতিক্রম হ'ল AK ( doubleton থেকে 'K' lead করে পরে 'A' খেলতে হবে। আমরা AK নিয়ে suit থেকে 'A' lead-এর কথা আলোচনা করেছি। সুতরাং প্রথমে 'K' এবং পরে 'A' খেললে partner চিন্তা করবেন নিয়মমত 'A' lead না করার কারণ কী! এবং তিনি সহজেই সিদ্ধান্ত করতে পারবেন যে নিশ্চই AK-টি দুই তাসের হয়েছে, তা না হ'লে opening lead 'A' হওয়া উচিৎ ছিল।

**Trump lead :**

অন্যান্য suit থেকে trump suit-এর বিশেষত্ব হ'ল সবচেয়ে বড় তাসটি সহজে ছেড়ে দেওয়া ঠিক নয়। সুতরাং তিনতাসের trump suit থেকে সাধারণতঃ মধ্যম তাসটি lead করা হয়। যেমন, 9 6 3 ; 10 5 2 suit থেকে যথাক্রমে 6 এবং 5টি lead করতে হবে। তিনতাসে দুটি honors থাকলে, যেমন J10x ; A10x ; AJx ; AQx থেকে সবচেয়ে ছোট তাসটি lead করা হয়। লক্ষ্য করার বিষয় K10x বা KJx থেকে lead ধরা হয় নি, কারণ এই trump suit থেকে বেশির ভাগ ক্ষেত্রে opening lead করা ঠিক নয়। তবে lead করা যুক্তযুক্ত মনে হ'লে একই নিয়ম প্রযোজ্য।

দুতাসের যে কোন দুটি honors নিয়ে বড় তাসটি lead হবে, কিন্তু ছোট দুটি trump থেকে সবচেয়ে ছোট তাসটি খেলা হয়ে থাকে।

যে সমস্ত lead-এর কথা আলোচনা করা হ'ল সেগুলি এখানে একটি তালিকায় প্রকাশ করা হচ্ছে।

**Opening lead-এর তালিকা**

| Suit-এর বিবরণ | NT-contract-এ lead | Suit contract-এ lead |
|---|---|---|
| **I. দুই তাসের suit :** | | |
| 2-তাসে AK ছাড়া যে কোন suit-এ··· | বড় তাস | বড় তাস |
| 2-তাসে AK হ'লে··· | King. | King |
| **II. তিন তাসের suit :** | | |
| AKQ, AKJ, AK10, AKx······ | Ace. | Ace. |
| AQJ, AQx AJx, AJ10······ | মধ্যম তাসটি | Ace. |
| Axx, A10x······ | Ace বা ছোটটি | Ace. |
| KQJ, KQ10, KQx ····· | King | King. |
| KJx, K10x, Kxx······ | ছোট তাসটি | ছোট তাসটি |
| KJ10 ·· | Jack | Jack. |
| QJ10, QJx, J10x, 109x······ | বড় তাসটি | বড় তাসটি |
| Q10x, Qxx, Jxx, 10xx······ | ছোট তাসটি | ছোট তাসটি |
| xxx······ | বড় তাসটি | বড় তাসটি |
| **III. 4 বা বেশি তাসের suit :** | | |
| 10xxx, 109xx, Jxxx, J10xx, Qxxx, Q10xx, Q9xx, Kxxx, K10xx, KJxx | 4th. best | 4th. best |
| Q109x, K109x, KJ10x······ | 2nd best | 2nd best |
| KQxx, KQ9x, AKxx, AK10x··· | 4th. best | বড় তাসটি |
| AKQJ, AKQx, AKJx, AK109, KQJx, KQ10x, QJ10x, QJ9x, J109x, J108x, 1098x, 1097x | বড় তাসটি | বড় তাসটি |
| Axxx, A10xx, AJxx, AQxx······ | 4th. best | Ace. |
| A109x, AJ10x, AQJx ········ | 2nd best | Ace. |

## Opening lead-এর তালিকা

NT-contract-এ 5-তাসের suit-এ নিম্নোক্ত ব্যতিক্রমগুলি লক্ষ্য করা দরকার :

● 1097xx, J108xx, Q109xx, K109xx, A109xx থেকে fourth best lead হবে।

● AKJxx থেকে অন্য কোন entry না থাকলে fourth best এবং কোন entry থাকলে Ace lead করা হবে।

● AK109x থেকে অন্য কোন entry না থাকলে 10 এবং entry থাকলে Ace lead হবে।

● AKQxx, AQJxx, AJ10xx, KQJxx, KQ10xx, KJ10xx, QJ10xx, J109xx suit থেকে fourth best lead হবে যদি প্রতিপক্ষ suit-টি bid করেন।

● Q1098x, K1098x, A1098x, KJ109x, AJ109x থেকে 2nd best lead হবে।

---

**IV. Trump lead :**

KQ, QJ, J10, 109, Ax থেকে বড় তাস।

J10x, xx, থেকে ছোট তাস।

987, 10xx, 109x থেকে মধ্যম তাস।

Axx, A10x, AQx, K10x, KJx থেকে ছোট তাস বা Ace.

---

Opening lead হিসাবে তালিকার বিশেষ তাসটিকে বেছে নেওয়া হ'ল কেন এ সম্বন্ধে একটু আলোচনা করা দরকার। সমস্ত opening lead এর যৌক্তিকতা বিশদভাবে আলোচনা করে অনুধাবন করা কষ্টকর এবং সৌভাগ্য-বশতঃ তাঁর দরকার হয় না। আমরা এখানে কয়েকটি lead-এর যৌক্তিকতা আলোচনা করব যাঁর সাহায্যে অন্যান্য পরিস্থিতিকে মুখস্থ না করে মোকাবিলা করা যাবে ( বা চেষ্টা করা যাবে )।

**2-তাসের suit-এ বড় lead-এর যৌক্তিকতা :**

দুটি তাস থেকে সব সময় বড় তাসটি lead করার ( AK ছাড়া ) উদ্দেশ্য হ'ল partner-কে doubleton বোঝান। Partner প্রথমে বুঝতে পারবেন না

কিন্তু suit-টি দ্বিতীয়বার খেলার সময় ছোট তাসটি দেওয়া হ'লে তাঁর পক্ষে বুঝতে কোন অসুবিধা হবে না যে doubleton suit থেকে lead হ'য়েছে। যেমন, কোন suit-এর 83 থেকে 8টি lead হওয়ার পর ধরা যাক partner নিজের হাতে বা dummy-তে 2-টি দেখতে পেলেন। সেক্ষেত্রে দ্বিতীয়বারে 3-টি দেওয়া হ'লে তাঁর পক্ষে বুঝতে কোন অসুবিধা হবে না যে doubleton 83 থেকে lead হয়েছে, কারণ 8 এবং 3-এর মাঝে অন্য কোন তাস থাকলে প্রচলিত নিয়ম অনুযায়ী দ্বিতীয়বারে মাঝের তাসটি দেওয়ার কথা। অর্থাৎ 853 থেকে 8 lead হ'লে দ্বিতীয়বারে 5-টি দেওয়া হয়, 3-টি নয়। ছোট ছোট দু'তাস থেকে বড় তাসটি lead করলে trick নেওয়ার ব্যাপারে হয়ত বিশেষ কোন সাহায্য করবে না কিন্তু বিন্যাস সম্বন্ধে partner-এর ভাল ধারণা হবে।

দু'তাসে honor নিয়ে honor তাসটি lead করলে trick নেওয়ার ব্যাপারে বিশেষ সুবিধা হ'তে পারে—যে সুবিধা ছোট তাসটি খেললে পাওয়া যায় না, যেমন :




◇ suit থেকে lead করার সময় (সম্ভবতঃ E. suit-টি bid করেছেন) West ভুলবশতঃ ◇ 7-টি lead করলে defence খুব অসুবিধার মধ্যে পড়তে বাধ্য। কারণ dummy থেকে ◇ 8 দেওয়ার পর ◇ 10-এ East, trick-টি নিয়ে এই suit-এ আর আক্রমণ করতে সক্ষম হবেন না (Declarer-কে একটি trick না দিয়ে)। কিন্তু প্রথমে ◇ Q lead করা হ'লে এই সমস্যা থাকে না, কারণ ◇ K না দেওয়া হ'লেও ◇ 7 খেলে আক্রমণ অব্যাহত রাখা যাবে।

**3-তাসের suit-এ lead এর যৌক্তিকতা :**

কোন honors ছাড়া ছোট ছোট তিন তাসের suit থেকে সবচেয়ে বড় তাসটি lead করা হয়। প্রশ্ন হ'ল partner কীভাবে বুঝবেন lead-টি doubleton suit থেকে করা হয় নি ? এ প্রশ্নের সঠিক উত্তর সব সময় পাওয়া

সম্ভব হয় না। বস্তুতঃ সঠিক যথাযথ opening lead হওয়ার সাথে সাথেই প্রকাশ হয় না। কিন্তু বড় তাসটি lead করে একটি গুরুত্বপূর্ণ তথ্য partner-কে জানান হয় যে suit-টিতে leader-এর কোন honors নেই ( বা interest নেই ), কারণ তিনি তাসে কোন honors থাকলে সবচেয়ে ছোট তাসটি lead হওয়ার কথা। এই non-interesting বা top of nothing lead-এর সুবিধা একটি উদাহরণের মাধ্যমে আলোচনা করা যাক :

North:
♠ AQJ4
♡ QJ6
◇ 962
♣ 1063

West:
♠ 9862
♡ 754
◇ AQ7
♣ 942

East:
♠ 10753
♡ 93
◇ J1083
♣ A87

South:
♠ K
♡ AK1082
◇ K54
♣ KQJ5

South-এর 4♡ contract-এ West ♣9 lead করলেন। ♣A-তে trick-টি নিয়ে East বুঝতে পারলেন lead-টি fourth best নয় ( যা interest বোঝায় ); কারণ ♣9-কে fourth best হ'তে হ'লে West-এর হাতে ♣KQJ9 থাকতে হবে এবং সেক্ষেত্রে কখনই ♣9 lead হবে না। সুতরাং lead-টিকে top of nothing বা non-interesting ধরে East ◇J খেললেন, কারণ অন্য কোন suit খেলে কোন সুবিধা হওয়ার আশা করা যায় না। এই খেলার পর South-এর পক্ষে contract পূর্ণ করা সম্ভব নয়।

এখন দেখা যাক ভুল বশতঃ ♣2 opening lead হ'লে ♣A-তে trick-টি নিয়ে East কী করতেন ? এক্ষেত্রে West-এর ♣-suit-এ interest আছে ধরে নিয়ে তাঁকে একটি ♣ খেলতে হ'ত এবং South-এর পক্ষে contract পূর্ণ করতে কোন অসুবিধা হ'ত না। সুতরাং partner-কে top of nothing lead বুঝিয়ে দেওয়ার গুরুত্ব অপরিসীম।

এই ঘটনা সম্পূর্ণ অন্যরকম হ'য়ে যাবে যদি South এবং West-এর হাতের নিম্নরূপ পরিবর্তন করা হয় :

♠ AQJ4
♡ QJ6
◇ 962
♣ 1063

| West | | East |
|---|---|---|
| ♠ 9862 | N | ♠ 10753 |
| ♡ 754 | W E | ♡ 93 |
| ◇ A75 | S | ◇ J1083 |
| ♣ KJ2 | | ♣ A87 |

♠ K
♡ AK1082
◇ KQ4
♣ Q954

এক্ষেত্রে West ♣2 lead করবেন। East ♣A-তে trick ধরে বুঝতে পারবেন এই suit এ West-এর interest আছে এবং একটি ♣ খেলবেন। ফলে contract পরাস্ত হবে। লক্ষ্য করার বিষয় এক্ষেত্রে ♣ A-তে trick নিয়ে East ◇J খেললে সহজেই contract পূর্ণ করা যাবে।

**4-তাসের suit-এ lead-এর যৌক্তিকতা :**

4 বা বেশি তাসের suit-এ কোন honors না থাকলে lead করার সময় প্রথমে ঠিক করতে হবে partner-কে কোন খবর বলা দরকার? অর্থাৎ কোন interest নেই, একথা বোঝাতে হলে সবচেয়ে বড় তাসটি lead করা উচিৎ ( top of nothing lead ) এবং suit-টির তাসের সংখ্যা জানানোর জন্য fourth best তাসটি lead করতে হবে। Fourth best lead-এর পর নিজের এবং dummy-র হাত মিলিয়ে সবকটি honors দেখতে পেলে partner সহজেই declarer-এর হাতটি বুঝে ব্যবস্থা গ্রহণ করতে পারবেন। যেমন :

**Dummy**
♡QJ75

**Partner**

♡9643 ♡AK102

**Declarer**
♡8

ধরা যাক declarer 6♢ contract এ খেলছেন। Fourth best ♡3 lead-এর পর dummy থেকে ♡Q দেওয়া হ'ল এবং partner ♡K-এ trick-টি ধরলেন। তাঁর কি এখন ♡Aটি খেলে contract পরাস্ত করার চেষ্টা হওয়া উচিৎ? নিশ্চই নয়! কারণ declarer ♡Aটি কে trump করে ♡J-এর উপর পরবর্তী পর্য্যায়ে একটি অন্য loosing তাস পাশাতে পারবেন। চারটি হাত দেখে সহজেই বলা যায় ♡A খেলা উচিৎ নয়। কিন্তু কার্য্যক্ষেত্রে partner কীভাবে বুঝবেন ♡A খেলা উচিৎ নয়? একথা তিনি বুঝবেন ♡3 lead থেকে! ♡3 lead-টি singleton না হ'লে কোন interest প্রকাশ করতে পারে না, কারণ সবকটি honors-ই দেখা যাচ্ছে। সুতরাং lead-টি fourth best ধরে partner সহজেই বুঝতে পারবেন declarer-এর কাছে ♡suit-টি singleton এবং তিনি যুক্তিযুক্তভাবে অন্য কোন suit খেলবেন।

সবকটি honors না দেখতে পেলে partner-এর পক্ষে এত সহজে সিদ্ধান্ত নেওয়া সম্ভব হয় না। যেমন:

| | Dummy | |
|---|---|---|
| | ♡QJ75 | |
| Leader | | Partner |
| ♡9643 | | ♡A102 |
| | Declarer | |
| | ♡K8 | |

এক্ষেত্রেও 6♢ contract-এ fourth best ♡3 lead-এর পর dummy থেকে ♡Q দেওয়া হল এবং partner ♡A-তে trick ধরলেন। তিনি এখন ♡10 খেললে কোন ভুল করবেন কি? নিশ্চই নয়। কারণ ♡K63 থেকেও ♡3 lead হ'তে পারে। সুতরাং তালিকা অনুযায়ী lead করলে সবসময় সমস্যা সমাধানের নিশ্চয়তা নেই। তবে বেশিরভাগ সময় ভাল ফলের আশা করা যায় (fourth best lead-এর আর একটি গুরুত্বপূর্ণ ভূমিকা সম্বন্ধে একটু পরে আলোচনা হবে)।

4-তাসে একটি honor থাকলে fourth best lead বেশি ফলপ্রসূ হয়। QJxx suit থেকে suit contract-এ Q lead অনেক সময় ভাল হলেও fourth best lead করলে বেশি ভাল ফলের আশা করা যায়। যেমন:

| West | North | East |
|---|---|---|
| | ♠Q974<br>♡9653<br>◇KQJ<br>♣KJ | |
| ♠108<br>♡QJ42<br>◇A1054<br>♣1074 | N<br>W E<br>S | ♠32<br>♡K8<br>◇8762<br>♣A9862 |
| | ♠AKJ65<br>♡A107<br>◇93<br>♣Q53 | |

South-এর 4♠ contract-এ ♡Q lead হলে suit-টি blocked হওয়ার জন্য সহজেই খেলা হবে। East ♡Q-এর উপর ♡K-টি unblock করার চেষ্টা করলেও contract পূর্ণ হবে কারণ সেক্ষেত্রে ♡-suit-এ প্রাপ্য দুটি tricks পাওয়া যাবে না। কিন্তু fourth best ♡2 lead হ'লে South-এর পক্ষে contract পূর্ণ করা সম্ভব নয়। ঠিক একইভাবে নিচের অবস্থায় QJxx থেকে fourth best lead হ'লে ভাল ফল পাওয়া সম্ভব:

| West | North | East |
|---|---|---|
| | ◇A1042 | |
| ◇QJ63 | | ◇95 |
| | South<br>◇K87 | |

West ◇Q lead করলে ◇K-এ trick-টি নিয়ে South ◇10 টিকে সার্থক finesse-এর মাধ্যমে সহজেই তিনটি tricks সংগ্রহ করতে পারবেন। কিন্তু fourth best ◇3 lead-এর পর প্রথমেই ◇10টি finesse না করতে পারলে E W-কে একটি trick না দিয়ে South-এর পক্ষে তিনটি tricks পাওয়া সম্ভব নয়। অর্থাৎ declarer-কে ◇10 খেলা সম্পর্কে সুচিন্তিত সিদ্ধান্ত নিতে হবে এবং অনেক সময় তাঁর ভুল হওয়ার যথেষ্ট কারণ থাকবে।

কিন্তু Q109x, KJ10x, K109x এবং AJ10x suit থেকে 2nd best তাসটি খেললে ভাল ফলের আশা করা যায়। যেমন:

North

♡J72

West ♡Q1096 East ♡K43

South

♡A85

West ♡6 ( fourth best ) lead করলে dummy থেকে ♡2 দেওয়ার পর এই suit-এ South দুটি tricks পেতে বাধ্য। কিন্তু 2nd best ♡10 lead-এর পর তাঁর পক্ষে দুটি tricks পাওয়া সম্ভব নয়।

**5 বা বেশি তাসের suit-এ lead :**

5 বা বেশি তাসের suit থেকে lead-এ বস্তুতঃ 4-তাসের suit-এর নিয়ম প্রযোজ্য। তবে NT-contract-এ কিছু ব্যতিক্রম চিন্তা করা উচিৎ বিশেষতঃ suit-টি declarer bid করলে। যেমন :

North

◇94

West ◇KQJ53 East ◇102

South

◇A876

South এই suit-টি bid করার পর 3NT contract করলে স্বাভাবিক নিয়মে ◇K lead-এ তাঁর দুটি stopper হবে কিন্তু fourth best ◇5 lead হ'লে মাত্র একটি stopper হতে বাধ্য। এ ধরনের কোন ব্যতিক্রম না থাকলে স্বাভাবিক নিয়মে lead করা উচিৎ।

এতক্ষণ আমরা দেখলাম suit-ঠিক করার পর কোন তাসটি lead হওয়া উচিৎ। আমাদের পরবর্তী আলোচ্য বিষয় কোন suit থেকে lead হবে? অর্থাৎ সঠিক suit-টি বেছে নিতে হ'লে কী কী ঘটনা চিন্তা করা দরকার?

**কোন suit-এ lead হবে ?**

সঠিক suit-টিকে opening lead-এর জন্য বেছে নেওয়া মূলতঃ bidding-এর

সূক্ষ্ম বিচার বিশ্লেষণের উপর নির্ভরশীল। এ ব্যাপারে পারদর্শী হতে হলে গোয়েন্দাসুলভ মনের দরকার, অর্থাৎ bidding শুনে তাঁর থেকে সঠিক তথ্যকে খুঁজে নেওয়ার মত চিন্তাশক্তি থাকা দরকার। স্বনামধন্য লেখকেরা বলে থাকেন, রহস্য উপন্যাসের বিখ্যাত গোয়েন্দা শার্লক হোমস ব্রীজ খেলায় আগ্রহী হলে নিঃসন্দেহে খুব ভাল opening leader হ'তেন। কারণ তিনি চোখ এবং কান দিয়ে যা দেখতেন এবং শুনতেন তাঁর থেকে অদ্ভুত অদ্ভুত তথ্য বের করে সমস্যা সমাধান করতে পারতেন। যেমন, রাত্রিবেলা বাড়ির কুকুরটি চিৎকার করেনি কেন? এই ঘটনা থেকে তিনি সিদ্ধান্ত করতে পেরেছিলেন আগন্তুক নিশ্চই বাড়ির পরিচিত।

Opening lead-এর সময় বিভিন্ন তথ্য খুঁজে বের করতে না পারলে সঠিক opening lead করা সম্ভব নয়। শুধু opening lead নয়, defence-এর প্রতিটি ধাপে এই গোয়েন্দা সুলভ চিন্তাধারার দরকার কিন্তু সবচেয়ে বেশি দরকার opening lead-এর সময়। কারণ এই সময় leader-কে মাত্র তিনটি ঘটনার উপর নির্ভরশীল হতে হয়, যথা: (1) Bidding (2) নিজের হাতের শক্তি এবং (3) যে suit থেকে lead করা হবে তার বৈশিষ্ট। এই তিনটি ঘটনাকে আমরা বিস্তারিত আলোচনা করব।

**1. Bidding থেকে প্রাপ্য তথ্য ( Clues ):**—Bidding থেকে অনেক রকম তথ্য পাওয়া সম্ভব। যেমন:—

**(i) প্রতিপক্ষের দুর্বল অংশ ( Opponent's Weak spot. ):**

Bidding থেকে অনেক সময় একটি ঘটনা পরিষ্কার হ'য়ে যায় যে প্রতিপক্ষের কোন একটি suit-এ ভাল তাস নেই; যেমন:

| | North | East | South | West |
|---|---|---|---|---|
| A. | 1♣ | Pass | 1♡ | Pass |
| | 2♣ | Pass | 3♣ | Pass |
| | 3◇ | Pass | 3♡ | Pass |
| | 4♣ | Pass | Pass | Pass |

তিনটি suit bid-হওয়ার পরও N-S 4♣-এ part contract করলেন। ♠-suit-এ stopper থাকলে নিশ্চই 3NT contract করা হ'ত। সুতরাং

প্রতিপক্ষের সবচেয়ে দুর্বল অংশ হ'ল ♠-suit এবং opening lead-টি ♠-suit-এ হওয়া উচিৎ।

| | North | East | South | West |
|---|---|---|---|---|
| B. | 1♣ | Pass | 1♡ | Pass |
| | 1♠ | Pass | 3♣ | Pass |
| | 3♡ | Pass | 3♠ | Pass |
| | 3NT | Pass | Pass | Pass |

North-এর হাতে ♡ support থাকলে 1♠ bid-এর পরিবর্তে ♡-suit কে raise করা হ'ত ( 2♡ )। ঠিক একই কারণে South-এর 3♣ bid-এর জন্য তাঁর হাতে ♠-suit-এ ভাল support থাকতে পারে না। দুজনেই 3NT bid করতে অনিচ্ছা প্রকাশ করেছেন। সুতরাং North-এর শেষ 3NT bid-এর জন্য তাঁর হাতে unbid-suit ◇-এ খুব ভাল stopper থাকা সম্ভব নয়। থাকলে তিনি 3♣ bid-এর পর 3♡ না বলে 3NT বলতে পারতেন। South-এর হাতে ◇-suit-এ কোন stopper থাকা সম্ভব মনে হয় না কারণ সেক্ষেত্রে তিনি 3♠ না বলে 3NT বলতে পারতেন। সুতরাং এই bidding-এ N-S ◇-suit-এ দুর্বল হ'তে বাধ্য এবং opening lead ◇-হওয়া উচিৎ।

| | North | East | South | West |
|---|---|---|---|---|
| C. | 1♡ | Pass | 2♣ | Pass |
| | 2◇ | Pass | 3NT | Pass |
| | Pass | Pass. | | |

এই bidding থেকে ♠-suit-কে প্রতিপক্ষের দুর্বল অংশ মনে করা কোনক্রমেই উচিৎ নয়, কারণ jump করে 3NT bid সেক্ষেত্রে করা হ'ত না। সুতরাং unbid suit হলেই যে দুর্বল অংশ হবে তাঁর কোন নিশ্চয়তা নেই। এক্ষেত্রে ♠ lead ঠিক হ'তে পারে কিন্তু এই suit থেকে বিশেষ কিছু আশা করা উচিৎ নয়।

**(ii) প্রতিপক্ষের ভাল অংশ ( Opponent's strong suit ) :**

প্রতিপক্ষ কোন suit-এ simple বা jump rebid করলে suit-টিকে তাঁদের ভাল অংশ ধরা যায়। আবার leader কোন suit bid-করার পর

বাঁদিকের খেলোয়াড় বারে বারে NT-এ খেলার ইচ্ছা প্রকাশ করলে ধরে নেওয়া যায় suit-টির বেশিরভাগ ভাল তাস বাঁদিকে রয়েছে। যেমন :

| | North | East | South | West |
|---|---|---|---|---|
| D. | 1♢ | Pass | 1♡ | 1♠ |
| | 1NT | Pass | 3♣ | Pass |
| | 3NT | Pass | 4♣ | Pass |
| | 4♡ | Pass | Pass | Pass |

West-এর হাত : ♠KJ1096 ♡Q105 ♢QJ2 ♣K4

কোন তাসটি lead হওয়া উচিৎ ? 1♠ bid-টি হওয়া সত্ত্বেও North দুবার NT-এ খেলার ইচ্ছা প্রকাশ করেছেন এবং South NT-এ খেলার সম্পূর্ণ বিপক্ষে। সুতরাং ♠AQ North-এ থাকা স্বাভাবিক কিন্তু South সম্ভবত: ♠-suit-এ void হবেন। ফলে ♠ lead করলেfinesse-এর মাধ্যমে প্রতিপক্ষ দুটি tricks সংগ্রহ করবেন, যে tricks পাওয়া সম্ভব হবে না যদি South-এর সত্যি সত্যি ♠-suit-এ void হয়। ♣ এবং trump suit (♡) lead-এর প্রশ্নই ওঠে না। সুতরাং ♢Q lead করা যুক্তিযুক্ত।

**(iii) প্রতিপক্ষের বিন্যাস ( Opponent's hand pattern ) :**

উপরোক্ত 'D' bidding-এ South এর বিন্যাস সম্বন্ধে খুব ভাল ধারণা করা যায়। যেমন, ♣-suit-এ rebid কমপক্ষে 5-তাস প্রমাণ করে এবং 5-তাস ♣-থাকা সত্ত্বেও ♡-suit-টি প্রথমে bid করা হয়েছে। সুতরাং ♡-suit-এও কমপক্ষে 5-তাস থাকতে বাধ্য। তা হ'লে ♠ এবং ♢-suit-এ মোট তিনটির বেশি তাস থাকা সম্ভব নয়। সেক্ষেত্রে ♠-lead হ'লে South ♢ পাশাতে পারেন। সুতরাং প্রথমেই ♢Q lead করা উচিৎ।

প্রতিপক্ষের বিন্যাস সম্বন্ধে আরও অনেক bidding এ ভাল ধারণা হ'তে পারে। যেমন, কোন খেলোয়াড় তিনটি suit bid-করলে চতুর্থ suit-এ তিনি সম্ভবত: singleton বা void হবেন ; কোন suit-এ simple rebid কমপক্ষে 5-তাস, jump rebid-এ খুব ভাল 6-তাস ( কমপক্ষে ) প্রমাণ করে। Bidding-এর উপর নির্ভর ক রে প্রতিপক্ষের সঠিক বিন্যাস সম্বন্ধে ধারণা করা হয়ত সব সময় সম্ভব হয় না, কিন্তু এ ধরনের বিশ্লেষণ সমস্ত সময় খুব কাজের হয়। সুতরাং bidding বিশ্লেষণের অভ্যাস রাখা ভাল।

**(iv) প্রতিপক্ষের মোট Points সম্বন্ধে ধারণা করা :**

প্রতিপক্ষ বিভিন্ন bid-এর মাধ্যমে ধীরে ধীরে game contract করলে তাঁদের হাতে 26 points-এর বেশি থাকবে না, একথা মোটামুটি নিশ্চিৎভাবে ধরা যায়— এমনকি 25 points থাকাও অস্বাভাবিক নয়। যেমন :

| North | East | South | West |
|---|---|---|---|
| 1♣ | Pass | 1♡ | Pass |
| 1NT | Pass | 2NT | Pass |
| 3NT | Pass | Pass | Pass |

North-এর 1NT rebid 13—15 points প্রকাশ করে। South-এর হাতে 13 points থাকলে 3NT bid করতেন। সুতরাং 2NT invitational bid-টির জন্য তাঁর হাতে 11—12 points হ'বে। এমত অবস্থায় দু'হাতে মোট 26 points-এর বেশি হওয়া সম্ভব নয় ( North-এর 15 এবং South-এর 12 points হ'লে 27 points হ'তে পারে )। অর্থাৎ 3NT contract পূর্ণ করার জন্য N—S-এর কোন বাড়তি points বা idle points নেই। কিন্তু ধরা যাক North-এর 1NT opening bid-কে South 3NT-এ raise করলেন। এক্ষেত্রে North-এর হাতে সর্বোচ্চ 18 এবং South-এর হাতে সর্বোচ্চ 13 (14) points থাকতে পারে। অর্থাৎ final contract 3NT মোট 31—32 points নিয়ে হওয়ার সম্ভাবনার ফলে দু'হাতে game-এর জন্য প্রয়োজনীয় points থেকে 6-টি points বেশি থাকতে পারে ( 32—26=6 )। এই বাড়তি 6 points, contract-পূর্ণ করার জন্য দরকার নাও হতে পারে। অন্যভাবে বলা যায়, প্রথম 3NT contract-টি সম্পূর্ণ ঝুঁকিহীন নয়, কিন্তু দ্বিতীয় ক্ষেত্রে 3NT contract-টি সম্পূর্ণ ঝুঁকিহীন। প্রথম ক্ষেত্রে defence-এর জন্য তাড়াতাড়ি tricks পাওয়ার চেষ্টা না করলেও চলে, অর্থাৎ কোন ঝুঁকি নিয়ে lead না করা উচিৎ। কিন্তু দ্বিতীয় ক্ষেত্রে প্রতিপক্ষকে তাঁদের tricks তৈরী করার জন্য বেশি সুযোগ দেওয়া উচিৎ নয়। এক্ষেত্রে কোন আক্রমণাত্বক (attacking) lead-এ ঝুঁকি থাকলেও করা যুক্তিযুক্ত।

**V. Partner-এর ভাল suit :**

Partner-এর bid করা কোন suit-এ তাঁর হাতে কিছু ভাল points আশা করা যায়। Bid করলে ভাল suit থাকবে একথা বেশিরভাগ খেলোয়াড়

পারেন, কিন্তু সুযোগ পাওয়া সত্ত্বেও bid না করার কী অর্থ হতে পারে একথা বুঝতে বেশিরভাগ খেলোয়াড় ভুল করেন। যেমন :

| North | East | South | West |
|---|---|---|---|
| 1♡ | Pass | 1NT | Pass |
| 2NT | Pass | 3NT | Pass |
| Pass | Pass. | | |

West-এর হাত : ♠Q106 ♡10752 ◇1062 ♣J105

N-S-এর মোট points 26(27)-এর বেশি হবে না। সুতরাং East-এর হাতে 10—11 points থাকতে বাধ্য কারণ West-এর মাত্র 3 points এর হাত। প্রশ্ন হ'ল কোন suit-এ lead করলে partner কে সাহায্য করা যাবে ? মনে হ'তে পারে South 1♠ bid না করার ফলে ♠ suit থেকে lead করা যুক্তিযুক্ত। কিন্তু একটু চিন্তা করলে দেখা যায় 10—11 high card points থাকা সত্ত্বেও East 1♠ overcall করতে পারেন নি। ভাল ♠-suit সহ 10—11 points-এর হাতে তিনি নিশ্চই 1♠ overcall করতেন। সুতরাং bid করার সুযোগ পাওয়া সত্ত্বেও না করার ঘটনাটি বিশ্লেষণ করলে ♠-suit থেকে opening lead করা যুক্তিযুক্ত মনে হয় না। অর্থাৎ opening lead হওয়া উচিৎ ♣J

## (2) নিজের হাতের points থেকে তথ্য :

প্রতিপক্ষ কোন game contract করার পর নিজের হাতে 12—13 points থাকলে সহজেই অনুমান করা যায় partner-এর পক্ষে কোন points পাওয়া অস্বাভাবিক। এক্ষেত্রে contract পরাস্ত করার পথে যা কিছু করণীয় নিজেকেই করতে হবে এবং এমন কিছু lead করা উচিৎ হবে না যাতে declarer সহজে কোন trick পেতে পারেন (যে trick-টি নিজের চেষ্টায় তাঁর পক্ষে পাওয়া সহজ ছিল না বা আদৌ পাওয়া সম্ভব হ'ত না)। ঠিক একই ভাবে নিজের হাতে 2-3 points থাকা সত্ত্বেও প্রতিপক্ষ কোন slam bid না করলে (বা চেষ্টা না করলে) যুক্তিসংগতভাবে partner-এর হাতে কিছু points ধরা যায়। এক্ষেত্রে এমন suit থেকে lead হওয়া উচিৎ যে suit-এ

কিছু high card points আছে ; অর্থাৎ partner-কে যথাসাধ্য সাহায্যের চেষ্টা করা উচিৎ ( trump suit ছাড়া )।

নিজের হাতের high card দেখে অনেক সময় বোঝা যায় points-গুলি declarer-কে কোন অসুবিধার মধ্যে ফেলবে কি না। যেমন declarer-এর বাঁদিকে বসে কোন suit-এর KJx হাতে থাকলে সেই suit-টি dummy bid এবং rebid করার পর এই 4টি points-কে তাঁর পক্ষে সুবিধাজনক ধরা যায়। অর্থাৎ সম্পূর্ণ suit-টি নিম্নরূপ হ'তে পারে :

Dummy
♣AQ965

Leader ♣KJ7 | Partner ♣1083

Declarer
♣42

Suit contract-এ উপরের suit-টি trump না হ'লে একটি finesse এবং একটি ruff-এর মাধ্যমে declarer সহজেই suit-টিকে তৈরী করতে পারবেন। ঠিক একইভাবে dummy-র খুব ভাল suit-এ ছোট ছোট কয়েকটি তাস থাকাও খারাপ লক্ষণ। যেমন :

Dummy
◇KQJ982

Leader ◇6543 | Partner ◇A10

Declarer
◇7

◇-suit টি trump না হ'লে declarer সহজেই suit-টিকে তৈরী করতে সক্ষম হবেন। কিন্তু নিজের হাতে 4-তাস না হয়ে দু'তাস এবং partner-এর A10-এর পরিবর্তে A10xx হ'লে suit-টিকে তৈরী করার কাজ কঠিন হ'তে বাধ্য। সুতরাং দেখা যাচ্ছে dummy-র ভাল suit-এ কয়েকটি ছোট তাস বা কমতাসে high cards থাকলে declarer-এর খুব

সুবিধা হয়। এরকম ক্ষেত্রে প্রথমেই আক্রমণাত্মক lead (ঝুঁকি থাকলেও) করা উচিৎ যাতে declarer-এর নিজের suit তৈরী করার পূর্বে নিজেদের tricks তৈরী করা যায়। কিন্তু declarer-এর bid suit-এ ভাল তাস থাকলে leader-কে চিন্তা করতে হবে এই points-গুলি তাঁকে অসুবিধায় ফেলবে এবং কোন ঝুঁকি নিয়ে lead না করলেও ক্ষতি হওয়ার সম্ভাবনা কম।

Opening lead-এর সময় উপরোক্ত আলোচনা অনুসারে suit ঠিক হওয়ার পর suit-এর বৈশিষ্ট্য অনুযায়ী তালিকা প্রদর্শিত পথে lead করতে হবে। এই নিয়মগুলি বাস্তবক্ষেত্রে কীভাবে প্রয়োগ করা সম্ভব সে সম্বন্ধে দুটি উদাহরণ নিয়ে আলোচনা করা হ'ল :

| North | East | South | West |
|---|---|---|---|
| 1♢ | pass | 1♠ | pass |
| 3♢ | pass | 3♠ | pass. |
| 4♠ | pass | pass | pass. |

West-এর হাত : ♠74 ♡9652 ♢6543 ♣K104

Opening lead সম্বন্ধে Robert B. Ewen-এর অবদান অতুলনীয়। তিনি এই হাতটির কথা উল্লেখ করেছেন (তাঁর Opening lead বইতে)। এক ঘরোয়া পরিবেশে Mr. Ewen-এর এক বন্ধু West-এর হাতটিতে opening lead করার সময় বুঝতে পারছিলেন না কী lead করবেন। সিদ্ধান্ত নিতে তাঁর ইতস্ততঃ ভাব সহজেই বোঝা যাচ্ছিল কারণ তিনি একবার একটি তাস একটু তুলে পরমুহূর্তে যথাস্থানে রেখে দিয়ে স্বগতোক্তি করছিলেন "শুধু 'K' থেকে lead করা উচিৎ নয় এবং প্রতিপক্ষের bid-suit-এ lead করা বোকামি"। এইভাবে কিছুক্ষণ ইতস্ততঃ করার পর হঠাৎ তাঁকে খুব খুশি খুশি দেখাল। অন্যান্য আরও অনেক খেলোয়াড়ের মত তাঁর হঠাৎ মনে পড়ল প্রচলিত একটি কথা "কিছু খেলার না থাকলে trump খেলা উচিৎ (No play ? Play Colour !") এবং তিনি ♠7 lead করার পর সহজেই contract পূর্ণ হয়েছিল কারণ সম্পূর্ণ deal-টি ছিল নিম্নরূপ :

♠AJ
♡AK
◇KQJ982
♣982

♠74
♡9652
◇6543
♣K104




♠K62
♡Q1084
◇A10
♣Q763

♠Q109853
♡J73
◇7
♣AJ5

♠7 lead-এর পর South একটু চিন্তা করে ♠A-তে trick নিয়ে ◇K খেলে East-এর ◇A-টি তুলে দিলেন। East ♣3 খেললেন, কিন্তু South কোন Finesse না করে ♣A-তে trick নিয়ে ♡K-এ dummy-তে ঢুকলেন এবং ◇Q-এর উপর একটি ♣ পাশালেন। এবার ◇J খেলা হ'ল। East কী করবেন? ♠K দিয়ে ruff করলে South ♣J-টি পাশাবেন। সুতরাং তিনি ♠6 দিয়ে ruff করলেন। South ♠8 দিয়ে over-ruff করে ♡A-তে dummy-তে ঢুকলেন এবং ◇9 খেললেন। এখন East ruff-করতে পারেন বা নাও পারেন, South শেষ ♣-টি পাশিয়ে Contract পূর্ণ করলেন। E-W মাত্র দুটি tricks পেলেন, একটি ♠ এবং একটি ◇-অর্থাৎ overtrick সহ contract পূর্ণ হ'ল। West-কে শুকমুখে বলতে শোনা গেল "এত খারাপ হাতে কিছু করার থাকে না।" West-এর হাত খুব খারাপ একথা অস্বিকার করা যায় না, কিন্তু এই খারাপ হাতে তিনি সঠিক opening lead করলে contract পরাস্ত করতে পারতেন। লক্ষ্য করলে দেখা যায় ♣4 opening lead-এর পর South-এর পক্ষে contract পূর্ণ করা সম্ভব ছিল না। প্রশ্ন হ'ল ♣4 lead-এর যৌক্তিকতা সম্বন্ধে সঠিক সিদ্ধান্ত করা সম্ভব কি না? Opening lead সম্বন্ধে এতক্ষণের আলোচনার ভিত্তিতে দেখা যাক উপরোক্ত bidding-এ West-এর opening lead কী হওয়া উচিৎ ছিল এবং কেন?

**Bidding বিশ্লেষণ:** Jump rebid করার জন্য North-এর হাতে লম্বা ভাল ◇ suit সহ কমপক্ষে 17 points আছে। Dummy-র ভাল suit-এ West-এর ছোট ছোট 4-টি ◇ declarer-এর পক্ষে খুবই সুবিধাজনক। সুতরাং ◇ suit-এর উপর declarer কোন loosing তাস পাশাবার পূর্বে

আক্রমণাত্মক lead-এর মাধ্যমে নিজেদের tricks তৈরীর চেষ্টা করা উচিৎ। Lead-এ ঝুঁকি থাকলেও ক্ষতি নেই।

**West-এর points :** West-এর মাত্র 3টি high card points থাকা সত্ত্বেও N—S slam bid করেননি বা করার চেষ্টাও করেন নি। বিশেষতঃ South-এর হাতে বেশি points হবে না। সুতরাং N—S-এর 26-27 points-এর বেশি থাকা অস্বাভাবিক এবং East-এর হাতে যুক্তিযুক্তভাবে কমপক্ষে 10টি points আশা করা যায়।

**West-এর suit-এর শক্তি :** সুতরাং দেখা যাচ্ছে কোন passive lead (যেমন trump বা প্রতিপক্ষের অন্য bid-suit) করলে declarer-এর নিজের tricks তৈরী করার সুবিধা হবে। অর্থাৎ দুটি unbid suit ♣ এবং ♡-এর মধ্যে যে কোন একটি থেকে lead করতে হবে। ♡-suit-এ নিজেদের tricks তৈরী করতে হ'লে partner-কে একা tricks পেতে হবে কারণ এই suit-এ West কোন সাহায্য করতে পারছেন না। কিন্তু আমরা দেখেছি attacking lead এমন suit-এ হওয়া উচিৎ যে suit-এ leader-এর কিছু সাহায্য করার থাকে, অর্থাৎ tricks পেতে হ'লে যে suit-এ partner-এর কাছে কম সাহায্য পেলেও চলে। এক্ষেত্রে ♣-suit-টিতে West সবচেয়ে বেশি সাহায্য করতে পারেন। সুতরাং ♣-suit থেকে West-এর lead হওয়া উচিৎ ছিল।

Suit-ঠিক হওয়ার পর কোন তাসটি lead হবে সে সম্বন্ধে তালিকা আমাদের পথনির্দেশ করবে। অর্থাৎ ♣K104 থেকে ♣4 lead হওয়া উচিৎ ছিল এবং এই lead-এর পর খারাপ হাত পাওয়া সত্ত্বেও West প্রশংসার পাত্র হ'তে পারতেন। কিন্তু চিন্তাহীন, অজ্ঞানতাপূর্ণ lead তাঁকে সমালোচনার সম্মুখীন করল।

আমাদের দ্বিতীয় deal-টির নায়ক হ'লেন ব্রিটিশ expert Ralph Swimer. হাতটি Terence Reese কর্তৃক 1964-র September মাসের Bridge World-এ প্রকাশিত হয়েছিল। Swimer (West)-এর হাত ছিল নিম্নরূপ :

♠J875 ♡843 ◇J43 ♣A96

| Bidding : | West | North | East | South |
|---|---|---|---|---|
| | pass | 1◇ | pass | 1♠ |
| | pass | 3◇ | pass | 3NT |
| | pass | pass | pass. | |

Bidding থেকে পরিষ্কার বোঝা যাচ্ছে ◇ এবং ♠-suit-এ lead করে কোন লাভ নেই কারণ প্রতিপক্ষ এই suit দুটি তৈরীর চেষ্টা করবেন (আদৌ দরকার হ'লে)। ♡-suit-এ contract পরাস্ত করারমত যথেষ্ট points থাকা East-এর হাতে সম্ভব নয় কারণ 1 ◇ bid-এর পর তিনি 1 ♡ overcall করতে পারেন নি। সুতরাং ♣ suit-এ lead হওয়া উচিৎ। Swimer ♣A-টি খেলার পর contract পরাস্ত হয়েছিল যদিও NT contract-এ সাধারণতঃ Ace খেলা হয় না। সম্পূর্ণ deal-টি নিম্নরূপ ছিল :

| | North | |
|---|---|---|
| | ♠A<br>♡QJ6<br>◇KQ109862<br>♣Q2 | |
| **West**<br>♠J875<br>♡843<br>◇J43<br>♣A96 | N<br>W E<br>S | **East**<br>♠432<br>♡A1092<br>◇7<br>♣KJ874 |
| | ♠KQ1096<br>♡K75<br>◇A5<br>♣1053 | |

একথা ঠিক যে, ♡ lead হ'লে ♡A-তে trick নিয়ে East একটি ♣ খেললেও contract পরাস্ত হ'ত। কিন্তু dummy-তে ♣Q দেখে তিনি হয়ত ♣ নাও খেলতে পারেন। সেক্ষেত্রে সহজেই contract পূর্ণ হ'ত। কিন্তু ♣A lead-এর পর East-এর পক্ষে ভুল করার কোন সুযোগ নেই।

আমাদের পরবর্তী আলোচ্য বিষয় opening lead-এর উদ্দেশ্য। কারণ আমরা দেখেছি NT এবং suit contract-এ একই suit থেকে ভিন্ন তাস lead-এর কথা বলা হ'য়েছে। অর্থাৎ NT এবং suit contract-এ lead-এর উদ্দেশ্য নিশ্চয়ই সমান নয়। উদ্দেশ্য সমান হ'লে একই তাস lead করা হ'ত। সুতরাং contract অনুযায়ী lead-এর উদ্দেশ্য আলোচনা করা দরকার।

### NT-Contract-এ lead-এর উদ্দেশ্য :

3NT contract-এর পর defender দের হাতে মোট 13-14 points-এর বেশি থাকা সম্ভব নয় (সাধারণতঃ)। অর্থাৎ শুধুমাত্র high cards-এর সাহায্যে তাঁরা contract পরাস্ত করার আশা করতে পারেন না। এই contract (NT-contract) পরাস্ত করতে হ'লে সাধারণতঃ লম্বা suit-এর

দরকার। সুতরাং NT-contract-এ সাধারণতঃ নিজের লম্বা suit থেকে lead করা হয় (যদি থাকে)।

লম্বা suit থেকে সাধারণতঃ চতুর্থ(fourth best)তাস lead করতে হয়। এই lead-এর দুটি উদ্দেশ্য। একটি হ'ল partner-কে সেই suit-এর তাসের সংখ্যা বলা (পূর্বেও বলা হয়েছে)। যেমন:

North
◇J73

West
◇4 led

East
◇A65

South
◇ ?

South-এর 3NT contract-এ West ◇4 lead করলেন। ◇A-তে trick ধরে East ◇6 খেললেন এবং South ◇K-এ trick-টি ধরলেন। এই trick-টিতে West ◇2 খেললেন। 4 lead করে 2 খেলার জন্য West-এর হাতে 5-তাস ◇ থাকতে বাধ্য। ঠিক একইভাবে কোন suit-এর 2 lead হলে সহজেই বলা যায় 4 তাসের suit থেকে lead হয়েছে, বা 5 lead-এর পর dummy-তে 43 এবং নিজের হাতে 2 দেখা গেলেও একই সিদ্ধান্তে আসা যায় কারণ 5-এর ছোট কোন তাস partner এর হাতে থাকা সম্ভব নয়।

চতুর্থ তাস lead-এর দ্বিতীয় উদ্দেশ্য হ'ল সেই suit এ partner-এর পক্ষে বিখ্যাত Rule of eleven প্রয়োগ সম্ভব করা। এই Rule অনুসারে 11 থেকে lead করা তাসের সংখ্যাটি বিয়োগ করা হয়। বিয়োগফলের সমান সংখ্যক বড় তাস (lead করা তাস থেকে) dummy, নিজের হাত, এবং declarer-এর হাত মিলিয়ে থাকতে বাধ্য। একটি উদাহরণের সাহায্যে বলা যাক:

North
♡Q93

West
♡7 led

East
♡A104

South
♡ ?

♡7 চতুর্থ তাস lead-এর পর North থেকে ♡9 দেওয়া হ'ল। East কোন তাসটি খেলবেন? Novice-দের কাছে একটি প্রচলিত কথা আছে তৃতীয় অবস্থানে সবচেয়ে বড় তাস খেলতে হয় এবং তাঁরা ♡A খেলবেন। ফলে South পরবর্তী পর্যায়ে ♡Q-এ একটি trick পেয়ে যাবেন। বস্তুতঃ 7-এর বড় কোন তাস South-এর থাকা সম্ভব নয়, কারণ West-এর হাতে ♡KJ87 না হ'লে 7টি চতুর্থ তাস হয় না। East কীভাবে পরিস্থিতিটি বুঝবেন? Rule of eleven তাঁকে সাহায্য করবে। 11 থেকে 7 বিয়োগ করলে 4 হয়। অর্থাৎ 7-এর বড় মাত্র চারটি তাস dummy, East এবং South-এর হাতে থাকবে। East সবকটি বড় তাস দেখতে পাচ্ছেন। সুতরাং তিনি নিঃসন্দেহে বলতে পারেন ♡10-এ trick হবে। অবশ্য East-এর কাছে সবসময় পরিস্থিতি সম্পর্কে এরকম পরিষ্কার ধারণা থাকবে না। যেমন—

North

♠J75

West

♠4 led

East

♠K96

South

♠?

♠4 চতুর্থ তাস lead-এর পর North থেকে ♠5 দেওয়া হ'লে Rule of eleven অনুসারে 11 − 4 = 7টি বড় তাস (♠4 থেকে) তিনহাতে আছে। ♠4 থেকে 6টি বড় তাস East দেখতে পাচ্ছেন। সুতরাং South-এর হাতে ♠4 থেকে মাত্র একটি বড় তাস থাকতে বাধ্য। অর্থাৎ ♠9 খেলা হ'লে ভাল ফল পাওয়া যাবে, কারণ ♠9 থেকে বড় ♠A, Q বা 10 South এর হাতে থাকতে পারে। ♠A থাকলে 'K' খেলা কোন মতেই যুক্তিযুক্ত নয়, কারণ সেক্ষেত্রে এই suit-এ তাঁর দ্বিতীয় stopper হয়ে যাবে। ♠Qx থাকলে তাঁর সবসময় একটি stopper হবে। সুতরাং এক্ষেত্রে ♠9 বা ♠K খেলাতে কোন তফাৎ হবে না। ♠9 খেলা খারাপ প্রমানিত হবে একমাত্র তখনই, যখন South এর হাতে ♠10x থাকবে। কিন্তু bidding থেকে নিশ্চয়ই বোঝা যাবে তাঁর হাতে ♠10x হওয়ার সম্ভাবনা আছে

বিনা। সুতরাং South-এর হাতে যে কোন তাস থাকুক না কেন East-কে ♠9 খেলতে হবে। নিচের উদাহরণটিতে পরিস্থিতি আরও জটিল :

North

♠J65

West ♠4 led

East ♠K92

South

♠ ?

এক্ষেত্রেও ♠4 থেকে মোট 7টি বড় তাস তিন হাতে আছে। East 5টি বড় তাস দেখতে পাচ্ছেন। সুতরাং South-এর হাতে ♠4 থেকে বড় দুটি তাস আছে। এ অবস্থায়ও East-কে ♠9টি খেলতে হবে। কারণ, South-এর হাতে ♠AQ, A10 বা Q10 থাকলে ♠9বা ♠K খেলাতে বিশেষ তারতম্য নেই—ফল সমান হবে। কিন্তু ♠A7 থাকলে 'K' খেলার পর South-এর দুটি stopper হবে। সুতরাং সমস্ত সম্ভাবনাকে বিশ্লেষণ করলে দেখা যায় ♠9 খেলা সম্পূর্ণ যুক্তিযুক্ত।

Fourth best lead করার সময় একটি বিশেষ সতর্কতার প্রয়োজন। হাতে কোন entry না থাকলে ( lead suit-এ বা অন্য suit-এ ) এই lead করা উচিৎ নয়। কারণ Partner-এর সহায়তায় suit-টিকে তৈরী করা সম্ভব হ'লেও tricks পাওয়া সম্ভব হবে না—যদি entry না থাকে। সুতরাং entry না থাকলে নিজের লম্বা suit থেকে lead না করে partner-এর লম্বা suit-এ খরিয়ে দেওয়ার চেষ্টা করা উচিৎ। যেমন :

| South | North |
|---|---|
| 1NT | 3NT |
| Pass. | |

| | (1) | (2) | (3) | (4) |
|---|---|---|---|---|
| West-এর হাত : | ♠AQ764 | ♠J9753 | ♠AK1092 | ♠AK1096 |
| | ♡953 | ♡952 | ♡A2 | ♡65 |
| | ♢432 | ♢654 | ♢653 | ♢653 |
| | ♣82 | ♣107 | ♣742 | ♣742 |

(1) নং হাতে fourth best ♠6 lead যুক্তিযুক্ত। কারণ partner-এর হাতে ♠Jx বা ছোট তিনটি তাস থাকলেও তিনি কোন trick পেলে ♠ খেলবেন এবং এই suit-এ 4টি tricks পাওয়া যেতে পারে। কিন্তু (2) নং হাতে suit-টি তৈরী করা সম্ভব হলেও tricks নেওয়ার জন্য প্রয়োজনীয় entry নেই। সুতরাং এক্ষেত্রে ♠5 lead না করে partner-এর হাতের সম্ভাব্য ♡-suit-এ ধরিয়ে দেওয়ার জন্য ♡9 lead করা যুক্তিযুক্ত। Entry-র ব্যাপারটি অত্যন্ত গুরুত্বপূর্ণ। যেমন (3) নং হাতে fourth best lead করা উচিৎ নয় কারণ যথেষ্ট entry আছে। প্রথমে ♠A খেলে singleton ♠J বা ♠Q ধরা যায় কিনা দেখা উচিৎ। এরকম কিছু না ঘটলে পরবর্তী lead হবে ♠10, ♠K নয়। (4) নং হাতে fourth best ♠9 lead করার চেয়ে ♠10 lead করা ভাল।

অনেক সময় যথেষ্ট entry থাকলেও লম্বা suit থেকে lead করা যুক্তিযুক্ত হয় না। যেমন প্রতিপক্ষের 3NT contract-এ নিচের হাতটিতে কোন তাস lead হওয়া যুক্তিযুক্ত?

♠AQ64 ♡92 ◇J654 ♣KJ2

নিজের হাতের 11 টি high card points থেকে সহজেই বোঝা যায় partner এর কাছে কোন entry হওয়ার সম্ভাবনা নেই। সুতরাং তাঁর কাছ থেকে কোন সাহায্যের আশা করা যায় না। দুটি 4-তাসের যে কোন একটি থেকে lead করলে declarer একটি সুবিধাজনক trick পেতে পারেন, যে trick নিজে খেলে তাঁর পক্ষে হয়ত পাওয়া সম্ভব হবে না। এরকম অবস্থায় ♡9 lead হচ্ছে সবচেয়ে safe lead অর্থাৎ একটি passive lead. উদ্দেশ্য হ'ল নিজের tricks তৈরীর চেষ্টা না করে প্রতিপক্ষকে tricks, তৈরী করার সুযোগ দেওয়া এবং নিজের সমস্ত points-এর সদ্ব্যবহার করা।

**Suit Contract-এ lead-এর উদ্দেশ্য :**

NT-contract এ lead-এর মূল উদ্দেশ্য ছিল নিজেদের লম্বা suit এ trick তৈরীর চেষ্টা করা। কিন্তু suit contract-এ ঠিক বিপরিত চিন্তা করা দরকার কারণ নিজেদের লম্বা suit-এ declarer-এর কম তাস থাকা স্বাভাবিক। ফলে তিনি হয়ত ruff করতে পারবেন। সুতরাং একটি মাত্র ব্যতিক্রম ছাড়া suit contract-এ যতশিঘ্র সম্ভব নিজেদের high-card points-কে কাজে

জাগিয়ে tricks নেওয়া বা tricks তৈরীর চেষ্টা করা উচিৎ। ব্যতিক্রমটি হ'ল forcing game ( এ সম্বন্ধে একটু পরে আলোচনা করা হবে )।

সুতরাং suit contract-এ solid বা semi-solid suit থেকে opening lead হওয়া উচিৎ। এরকম কোন suit না থাকলে এমন কোন lead করা উচিৎ নয় যাতে declarer একটি সহজ trick পেতে পারেন। Bidding থেকে যখন পরিষ্কার বোঝা যাবে declarer কোন suit-কে dummy তে ruff করতে পারেন ( যে suit-এ নিজেদের ভাল তাস আছে ) তখন trump lead করা যুক্তিযুক্ত। অনেকে বলে থাকেন, খেলার অসুবিধা থাকলে trump lead করা ভাল কিন্তু এই ধারণা মারাত্মক রকমের ভুল। Trump lead করার সময় মনে রাখা দরকার, dummy কোন suit-এ ruff করতে না পারলে বেশিরভাগ ক্ষেত্রে trump lead টি declarer-এর পক্ষে সুবিধার কারণ হয়। Declarer-এর অন্য suit এ নিজের বেশি সংখ্যক ভাল তাস থাকলেও trump lead করা ঠিক নয় ( যদিও এক্ষেত্রে dummy-তে ruff হওয়ার সম্ভাবনা থাকে ) কারণ partner হয়ত over-ruff করতে সক্ষম হবেন।

Singleton lead করা সাধারণতঃ সুবিধাজনক মনে হ'লেও একটি কথা মনে রাখা দরকার, partner-এর হাতে সেই suit-এ বেশি তাস থাকার সম্ভাবনা বেশি। এক্ষেত্রে trump suit-এ control এবং partner-এর হাতে entry পাওয়ার সম্ভাবনা না থাকলে singleton lead সবসময় declarer এর সুবিধার কারণ হয়।

Trump suit-এ বেশি তাস থাকলে average খেলায় কোন short suit lead-এর মাধ্যমে ruff করার চেষ্টা হ'য়ে থাকে। Short suit lead-এর পর ruff করা সম্ভব হ'লেও বেশিরভাগ সময় contract পরাস্ত করা সম্ভব হয় না কারণ partner-এর হাতে যথেষ্ট entry পাওয়া অস্বাভাবিক। এরকম ক্ষেত্রে forcing game ( যদি সম্ভব হয় ) খেলা উচিৎ ; অর্থাৎ কোন লম্বা suit ( solid বা semi solid বা broken ) থেকে lead-এর মাধ্যমে declarer-কে ( সাধারণতঃ যে হাতে বেশি trump থাকে ) ruff করতে বাধ্য করতে পারলে ভাল ফলের আশা করা যায়। যেমন :

| South | West | North | East |
|---|---|---|---|
| 1♡ | pass | 1NT | pass |
| 2♠ | pass | 4♡ | pass |
| pass | pass | | |




4-তাস trump নিয়ে singleton ♠-টি lead করলে West একটি ruff পাবেন, কিন্তু contract পরাস্ত করা সম্ভব হবে না কারণ East-এর হাতে আর কোন entry পাওয়ার আশা নেই। সুতরাং forcing game-এর নিয়মানুসারে ♠-lead না করে পর পর ♣-খেলা উচিৎ। South দ্বিতীয় ♣-টি ruff করতে পারেন কিন্তু contract পূর্ণ করতে সক্ষম হবেন না কারণ ♠A-টি সরাতে গেলে East আবার ♣ খেলবেন এবং West-এর trump বেশী হয়ে যাবে। প্রথমে 4-টি trump খেলতে গেলে কোন trump না থাকার ফলে ♠A-তে trick পাওয়ার পর E-W আরও দুটি ♣-tricks-এর সাহায্যে contract পরাস্ত করবেন।

♣-suit-টি এ রকম solid না হ'লেও একই ফল হবে যদি trump suit-এ ভাল control থাকে ; যেমন উপরোক্ত bidding-এ নিচের deal :



Fourth best ♣-7 lead-এর পর South-এর পক্ষে 4♡ contract পূর্ণ করা সম্ভব নয়। ♣A-তে trick ধরে তিনি ♡ খেললে West দুবার duck করবেন এবং তৃতীয়বারে ♡A-তে trick ধরে একটি ♣-খেলবেন। এমত অবস্থায় South ruff-করে trump তুলে নিতে পারেন, কিন্তু East ♠A-তে trick ধরে ♣2 খেললে contract পরাস্ত হবে। South যদি দ্বিতীয় ♣ lead-টি ruff না করে East-এর হাতের শেষ ♣-টিকে ruff করার চেষ্টা করেন তাহ'লেও contract পরাস্ত হবে, কারণ East তৃতীয় ♣ না খেলে ♠A এবং আর একটি ♠ খেলবেন এবং West শেষ trump-টিকে কাজে লাগিয়ে defence সমাপ্ত করবেন।

পরিশেষে একটি কথা বলে এই পরিচ্ছেদের আলোচনা শেষ করা যায়। Partner কোন lead directing double করলে সাধারণতঃ সেই suit-টি opening lead করা উচিৎ। এক্ষেত্রে opening leader-এর বিশেষ বিশ্লেষণ করার প্রয়োজন হয় না।

সুতরাং ভাল opening lead করতে হ'লে নিচের প্রশ্নগুলির উত্তর মনে মনে ঠিক করে নিলে ভাল ফলের আশা করা যায়:

- Suit না No-trump contract?
- Part score, Game না slam contract?
- Contract অনুযায়ী lead এর উদ্দেশ্য কী?
- প্রতিপক্ষের bidding থেকে কোন তথ্য পাওয়া যাচ্ছে?
- Partner কোন suit bid বা double করেছেন কি না?
- Attacking না passive lead করতে হবে?
- সঠিক কোন তাসটি opening lead করা উচিৎ?

—: ♠ : ♡ : ♢ : ♣ :—

## পঞ্চদশ পরিচ্ছেদ

### Signalling

Defender-রা পরস্পরের হাত দেখতে না পাওয়ার জন্য সফল defence করতে হ'লে তাঁদেরকে সুনির্দিষ্ট পদ্ধতির মাধ্যমে হাতের খবর আদান প্রদান করতে হবে, যাঁর প্রথম ধাপ হ'ল সঠিক opening lead. পরবর্তী প্রতিটি trick-এর তাসকে সুনির্দিষ্ট অর্থবাহী না করতে পারলে সফল defence সম্ভব হয় না। এই পরিচ্ছেদে আমাদের আলোচ্য বিষয় কীভাবে সুনির্দিষ্ট পদ্ধতিগত signalling-এর মাধ্যমে partner-কে নিজের হাতের সঠিক খবর এবং defence-এর সঠিক পথনির্দেশ করা যায়। মনে রাখতে হবে, signalling বলতে শুধুমাত্র তাসের মাধ্যমে খবর আদান প্রদান বোঝায়। কোন তাস কীভাবে খেলা হ'ল, শারিরীক কোন ইঙ্গিত বা এমন কিছু যার সাথে তাসটির কোন সম্পর্ক নেই—এ রকম কোন ঘটনার দ্বারা partner-কে কিছু খবর বলার চেষ্টা করা অন্যায় এবং দণ্ডনীয় অপরাধ। Bidding যেমন স্বর এবং স্বরের উপর নির্ভরশীল হওয়া উচিৎ নয়, ঠিক তেমনি যে কোন signalling কথনই শুধুমাত্র তাসটি ছাড়া অন্য কোন রকম ঘটনার উপর নির্ভরশীল হবে না।

**Encouraging এবং Discouraging Signal :**

Partner-এর lead করা suit-এ যদি এমন তাস থাকে যে সেই suit-টি পুনরায় খেলা হ'লে defence-এর সুবিধা হবে বলে মনে হয় তা'হলে encouraging signal করা উচিৎ। অপরপক্ষে অন্য কোন suit-এ পরবর্তী lead হওয়া দরকার মনে হ'লে discouraging signal করা হয়। অর্থাৎ discouraging signal-এর পর partner-এর উচিৎ সাধারণতঃ অন্য কোন suit-এ lead করা।

Encourage করতে হ'লে প্রথমে বড় এবং পরবর্তী পর্যায়ে ছোট তাস দিয়ে high-low-signal করতে হয়। Discourage করতে ঠিক উল্টো পন্থা অবলম্বন করতে হবে, অর্থাৎ low-high signal করতে হবে। মনে রাখতে হবে high-

low করার সময় যতটা সম্ভব বড় তাস এবং low-high করার সময় সবচেয়ে ছোট তাস খেলতে হবে। কয়েকটি উদাহরণ নিয়ে আলোচনা করা যাক :



North

♠J982

West ♠A led

East ♠Q84

South

?

কোন suit contract-এ West ♠A ( trump নয় ) খেলার পর dummy ( North ) থেকে ♠2 দেওয়া হ'লে East-এর কোন তাসটি খেলা উচিৎ? পূর্ববর্তী পরিচ্ছেদে আমরা দেখেছি 'A' lead সাধারণতঃ AK নিয়ে suit থেকে করা হয়। সুতরাং West-এর হাতে ♠K ধরে ♠Q-এ East একটি trick-এর আশা করতে পারেন ( South ruff না করলে )। এমত অবস্থায় East-এর উচিৎ ♠8-টি খেলা অর্থাৎ partner-কে suit-টি পুনরায় খেলতে অনুরোধ করা। ♠8-টি বড় তাস হওয়ার ফলে West মোটামুটিভাবে ধরতে পারবেন East, high-low করার চেষ্টা করছেন। সুতরাং তিনি ♠K-টিও খেলবেন ( যদি থাকে ) এবং East এই দ্বিতীয় trick-এ ♠4 দিয়ে high-low signal সমাপ্ত করবেন। এবার West-এর কাছে পরিষ্কার যে East ♠-suit-এ পুনরায় খেলার জন্য encourage করেছেন এবং তিনি পুনরায় ♠ খেলবেন।

এই উদাহরণে East-এর ♠8-টি বড় তাস হওয়ার ফলে West সহজেই অনুমান করতে পেরেছিলেন যে East, encourage করার চেষ্টা করেছেন এবং তিনি ♠K খেলেছিলেন। কিন্তু East-এর ♠Q84-এর পরিবর্তে ♠Q32 হ'লে তাঁকে ♠3-টি দিতে হ'ত। সেক্ষেত্রে West-এর পক্ষে সহজে বুঝতে পারা সম্ভব নাও হ'তে পারে। তবে ♠2 টি না দেখা গেলে তাঁর ♠K খেলা উচিৎ। এবার পরিস্থিতি পরিষ্কার হ'তে বাধ্য কারণ East ♠2 দিয়ে high-low সমাপ্ত করবেন। সুতরাং encourage করতে হ'লে সব সময় বড় তাসের দরকার হয় না। মূল কথা high-low করা হ'ল কি না।

এই উদাহরণটিতে partner-এর suit-এ 'Q' থাকার জন্য East, encourage

করার কথা চিন্তা করেছেন। কিন্তু partner-এর suit-এ কোন বড় তাস বা৮ ও করার দরকার হ'তে পারে।

North
◇J962

West ◇A led.

East ◇73

South
?

South-এর 4♡ contract-এ West ◇A lead করার পর trump suit-এ void না হ'লে East তৃতীয় ◇ lead-কে ruff করতে সক্ষম। সুতরাং তাঁকে ◇7 দিয়ে encourage করতে হবে। West-এর হাতে ◇K থাকলে খেলবেন এবং তৃতীয় ◇ lead কে East ruff-করবেন। Partner এই signal বুঝেও পুনরায় ◇ খেলতে না পারেন, তবে সেক্ষেত্রে না খেলার জন্য তাঁর হাতে যথেষ্ট যুক্তি থাকতে হবে।

এই উদাহরণে East-এর ◇73-র পরিবর্তে ◇Q3 হ'লে উপরোক্ত আলোচনা অনুসারে তাঁর ◇Q দেওয়ার কথা। কিন্তু doubleton Q(Qx) একটি ব্যতিক্রম। Encourage করার জন্য Qx থেকে কখনই 'Q' খেলা হয় না। 'Q' খেলার অর্থ হ'ল QJ আছে। অর্থাৎ প্রথমে Q খেলা হ'লে partner 'J' আছে ধরে নিয়ে একটি ছোট তাস খেলতে পারেন। সুতরাং QJ না থাকলে encourage করার জন্য 'Q' দেওয়া হয় না। Qx থেকে ছোট তাসটি খেলতে হবে। Partner হয়ত বুঝতে পারবেন না যে Q আছে, তবে তাতে defence এর কোন অসুবিধা হওয়ার কারণ নেই।

Partner-এর suit এ কোন honors না থাকলেও NT-contract-এ encourage করা যায়। যেমন partner কোন suit-এর fourth best lead করার পর 4-তাস ( বা 5-তাস ) থাকলে encourage করা উচিৎ। এর ফলে নিম্নরূপ সুবিধা পাওয়া যেতে পারে:

North
♡J8

West ♡AQ962

East ♡7543

South
♡K10

South-এর 3NT contract-এ West ♡6 lead করার পর dummy থেকে ♡8 দেওয়া হ'ল এবং East অসাবধানতাবশতঃ ♡3 খেললেন (যেহেতু কোন honors নেই)। South ♡10-এ trick ধরলেন। পরবর্তী পর্যায়ে অন্য কোন suit-এ West, entry পেলে বুঝতে পারবেন না South-এর ♡K-টি singleton হয়ে গেছে এবং তিনি ♡A না খেলে হয়ত অন্য কোন suit খেলতে পারেন যার ফলে contract পূর্ণ হ'তে পারে। সুতরাং East-এর উচিৎ ছিল প্রথম ♡ trick-এ ♡3-টি না খেলে ♡7 খেলা। তাহ'লে partner বুঝতে পারতেন ♡-suit-এ কোন honors না থাকা সত্ত্বেও encourage করার উদ্দেশ্য কী এবং তিনি East-এর হাতে কমপক্ষে 4-তাস ♡ ধরে সহজেই ♡A খেলে South এর 'K'-টি ধরতে পারতেন।

কোন honors থাকলে encourage করার কথা বলা হ'য়েছে; কিন্তু তাঁর অর্থ এই নয় যে honors থাকলেই encourage করতে হবে। মূল কথা বুঝতে হবে, suit-টি পর পর খেলা হ'লে defence সঠিক পথে পরিচালিত হবে কি না। যদি মনে হয় অন্য কোন suit খেলা defence-এর জন্য প্রয়োজন তাহ'লে partner-এর suit-এ trick পাওয়ার মত honors থাকলেও discourage করা উচিৎ। অর্থাৎ partner-কে অন্য কোন suit খেলতে অনুরোধ করা উচিৎ। যেমন:

**Both V.**
**Dealer South.**

North:
♠KJ62
♡1053
♢1095
♣AQ4

West:
♠83
♡AKJ98
♢KJ2
♣986




East:
♠54
♡Q742
♢A763
♣732

South:
♠AQ1097
♡6
♢Q84
♣KJ105

| South | West | North | East |
|---|---|---|---|
| 1♠ | 2♡ | 2♠ | pass. |
| 3♠ | pass | 4♠ | pass |
| pass | pass | | |

Opening lead : ♡A

Partner-এর bid এবং lead suit-এ 'Q' থাকার জন্য কিছু চিন্তা না করে East ♡7 দিয়ে encourage করলে West ♡K খেলবেন এবং South সহজেই contract পূর্ণ করতে সক্ষম হবেন, কারণ দুবার trump খেলার পর (দ্বিতীয় ♡ lead-টি ruff করে) ♣ suit-এর উপর dummy-র একটি ♦ পাশান যাবে।

এই পরিস্থিতিটি East-এর প্রথমেই বোঝা উচিৎ। V-অবস্থায় West-এর 2-level overcall নিশ্চই 5-তাসের কমে হয়নি। কমপক্ষে 5-তাস ♡ ধরলেও (West-এর হাতে) South-এর হাতে singleton-এর বেশি ♡ থাকা সম্ভব নয়, অর্থাৎ তিনি দ্বিতীয় ♡ lead-টি ruff করবেন এ সম্বন্ধে East-এর কোন সন্দেহ থাকা উচিৎ নয়। তাহলে Contract পরাস্ত করার জন্য প্রয়োজনীয় 4-টি tricks কী ভাবে পাওয়া সম্ভব? ♢-suit-এর tricks ছাড়া সম্ভব নয়। সুতরাং East-এর উচিৎ ছিল ♡A-র উপর ♡2 দিয়ে discourage করা অর্থাৎ West-কে অন্য কোন ফলপ্রসূ suit-এ পরবর্তী lead করতে অনুরোধ করা।

Discourage-এর পর West-এর পক্ষে ♢2 খেলতে কোন অসুবিধা নেই কারণ ♣ suit এ East-এর honors থাকলে তিনি পরেও tricks পাবেন। লক্ষ্য করার বিষয় ♢2 lead-এর পর ♢A তে trick ধরে East পুনরায় ♢ খেললে South-এর পক্ষে contract পূর্ণ করা সম্ভব নয়।

এই উদাহরণেই ♡Q থাকার জন্য East-কে encourage করতে হ'ত যদি ♢A-র পরিবর্তে ♣K থাকত। কারণ সেক্ষেত্রে ♣K-এ trick ধরে তাঁর পক্ষে ♢-খেলা সম্ভব হত, এই আশায় যে West-এর হাতে ♢AQ আছে।

Encouraging এবং Discouraging signal সম্পর্কে প্রতিটি সম্ভাব্য পরিস্থিতির আলোচনা করার দরকার নেই। যে কোন আত্মপ্রত্যয়যুক্ত খেলোয়াড় উপরোক্ত আলোচনার পর অবস্থা বুঝে সঠিক ব্যবস্থা গ্রহণ করতে পারবেন আশা করা যায়।

**Distributional Echo :**

কোন একটি বিশেষ suit-এ partner-কে তাসের সংখ্যা বলার জন্য distributional signal বা distributional echo ব্যবহার করার বিশেষ

প্রয়োজন আছে। এই signal-টি অত্যন্ত গুরুত্বপূর্ণ, যেমন নিচের deal-এ বোঝা যাচ্ছে :

N S V
Dealer-South:

| | North | |
|---|---|---|
| | ♠ 654<br>♡ 92<br>◇ KQJ109<br>♣ 763 | |
| **West**<br>♠ 873<br>♡ 106<br>◇ 765<br>♣ J10542 | N<br>W E<br>S | **East**<br>♠ K109<br>♡ QJ874<br>◇ A82<br>♣ 98 |
| | ♠ AQJ2<br>♡ AK53<br>◇ 43<br>♣ AKQ | |

| South | West | North | East |
|---|---|---|---|
| 2♣ | pass | 3 ◇ | pass |
| 3NT | pass | pass | pass |

Opening lead : ♡10

লক্ষ্য করার বিষয় 5 ◇ contract হ'লে পরাস্ত করা সম্ভব ছিল না। বস্তুতঃ সার্থক ♠ finesse-এর মাধ্যমে 6 ◇-এর খেলা হ'ত। কিন্তু N-S 3NT contract-এ থেমে গেলেন। West-এর ♡10 lead-কে East ♡J দিয়ে cover করার পর South ♡A-তে trick-টি ধরলেন এবং ◇4 খেলা হ'ল। West ◇7, dummy ◇K এবং East ◇2 খেললেন। ♠J-টি কে সার্থক finesse করে ◇3 খেলা হ'ল। East এবারও ◇A-তে trick না ধরলো ♠Q টি finesse-এর মাধ্যমে South মোট 11-টি tricks সংগ্রহ করবেন ( ♠ suit-টি 3-3 থাকার ফলে 4-টি tricks হবে )। দ্বিতীয় ◇-trick-টি ◇A-তে ( East ) ধরে ♡Q খেললে South-এর পক্ষে 3NT খেলা পূর্ণ করা সম্ভব নয়। ( প্রতিপক্ষের হাতে ♠-suit-এর 3-3 বিন্যাস সম্বন্ধে ধারণা থাকলে চতুর্থ trick-এ ◇ না খেলে ♠-suit-টি তৈরীর মাধ্যমে contract পূর্ণ কর সম্ভব ছিল। Throw-in বা End-play ধরা হচ্ছে না )।

প্রশ্ন হ'ল East কীভাবে বুঝবেন South-এর হাতে doubleton ◇ এবং দ্বিতীয় ◇-tricks-এ A খেলা উচিৎ? Declarer-এর হাতে তিনতাস ◇ হ'লে সার্থক defence-এর জন্য তাঁর উচিৎ তৃতীয়বারে ◇A খেলা।

এক্ষেত্রে তিনি যা খুশি করুন না কেন, তাঁকে আন্দাজের উপর নির্ভর করতে হবে যদি না সঠিক signal ব্যবহার করা যায়। East-এর কর্তব্যকে সঠিকভাবে চিহ্নিত করার জন্য West-কে উপরোক্ত signal ব্যবহার করতে হবে। এই signal অনুসারে প্রথম ♢ trick-এ West-কে ♢5 এবং দ্বিতীয় ♢ trick-এ ♢6 দিতে হবে। অর্থাৎ Low-high করতে হবে, যাঁর অর্থ হ'ল বেজোড় (odd) সংখ্যক তাস বলা। অপর পক্ষে জোড় (even) সংখ্যক তাস বোঝাতে হ'লে high-low করতে হবে। মনে রাখতে হবে partner-এর lead করা suit-এ high-low এবং low-high-এর অর্থ যথাক্রমে encourage এবং discourage করা। কিন্তু প্রতিপক্ষের lead suit-এ এই দুটি signal যথাক্রমে জোড় এবং বেজোড় সংখ্যক তাস প্রকাশ করে।

West প্রথমে ♢5 এবং পরে ♢6 খেললে low-high signal এর জন্য East সহজেই বুঝতে পারবেন partner-এর হাতে ♢-suit-এ তিনটি তাস থাকতে বাধ্য। অর্থাৎ South-এর হাতের doubleton ♢ সম্বন্ধে East-এর পরিষ্কার ধারণা হবে। এই signal-এর আর একটি উদাহরণ লক্ষ্য করা যাক :

| | North | |
|---|---|---|
| | ♡QJ1097 | |
| West | | East |
| ♡85 | South | ♡K64 |
| | ♡A32 | |

ধরা যাক South-এর 3NT contract-এ dummy-তে কোন entry নেই (অন্য suit-এ) এবং তিনি ♡A খেলে ♡3 lead করলেন। এই দুটি trick-এ West প্রথমে ♡8 এবং পরে ♡5 দিলেন। High-low করার ফলে East সহজেই বুঝতে পারবেন South-এর হাতে শেষ ♡টি রয়েছে এবং তিনি ♡K-এ trick-টি ধরবেন না। West-এর কাছে তিনতাস ♡ থাকলে, ধরা যাক 853, তিনি প্রথমে ♡3 এবং পরে ♡5 খেলে low-high করবেন এবং East ♡K এ trick ধরবেন।

এই উদাহরণে South-এর প্রথমে ♡3 খেলা উচিৎ (♡A না খেলে) ছিল। সেক্ষেত্রেও East-এর ♡K-এ trick ধরা উচিৎ নয় (West-এর ♡8 খেলার পর)। কারণ এক্ষেত্রে ♡J-টিকে (♡Q-এ trick ধরে) সার্থক finesse-এর মাধ্যমে South মাত্র তিনটি tricks পেতে পারেন, কিন্তু প্রথমে ♡K এ trick ধরলে তিনি 4-টি tricks পেতে বাধ্য।

Declarer-এর বিভিন্ন suit খেলার সময় defender-রা এই signal-এর সাহায্যে নিজেদের হাতের তাসের সংখ্যা ( বিভিন্ন suit-এ ) পরস্পরকে জানাতে পারেন। ফলে declarer-এর হাতের সম্পূর্ণ বিন্যাস সম্বন্ধে পরিষ্কার ধারণা করা সম্ভব। সার্থক defence করার জন্য এই signal-এর গুরুত্ব অপরিসীম।

**Trump Echo এবং Suit preference signal ( S. P. S. ) :**

Partner কোন suit-এ ruff করতে পারলে পরবর্তী ruff দেওয়ার জন্য নিজের হাতে entry পাওয়া দরকার। নিজের হাতে এক বা একাধিক suit-এ entry থাকতে পারে, কিন্তু সুনির্দিষ্ট signalling পদ্ধতি ছাড়া partner-এর পক্ষে সঠিক entry-টি খুঁজে পাওয়া সম্ভব নয় এবং সম্ভব হ'লেও তাঁকে সম্পূর্ণ আন্দাজের উপর নির্ভর করতে হবে। সঠিক defence করতে হ'লে নিজের entry সম্বন্ধে partner-কে ওয়াকিবহাল করা দরকার। ঠিক একই কারণে partner-এরও কর্তব্য হ'ল তাঁর ruff করার ক্ষমতা প্রকাশ করা। Ruff-করার ক্ষমতা প্রকাশ করার জন্য Trump Echo এবং entry বলার জন্য suit preference signal ( S. P. S. ) ব্যবহার করা হ'য়ে থাকে। যেমন :

| West | North / South | East |
|---|---|---|
| | ♠ J75<br>♡ Q106<br>◇ 109<br>♣ 109654 | |
| ♠ 3<br>♡ A8753<br>◇ AQ342<br>♣ 33 | N<br>W E<br>S | ♠ Q63<br>♡ J<br>◇ 7653<br>♣ KQJ72 |
| | ♠ AK10984<br>♡ K942<br>◇ KJ<br>♣ A | |

South-এর 3♠ contract-এ West ♡A এবং আর একটি ♡ খেলাতে East ruff-করলেন। এখন তিনি ♣-suit-এ tricks তৈরির চেষ্টা করলে South একটি overtrick সহ contract পূর্ণ করতে সক্ষম হবেন। সব হাত দেখে সহজেই বলা যায় East দুবার ◇ খেলবেন এবং West-এর ♡ lead-এ তিনি মোট তিনবার ruff করবেন। ফলে contract-টি দুটি trick-এ পরাস্ত

হবে ( South মাত্র 7টি tricks পাবেন )। প্রশ্ন হ'ল East কীভাবে বুঝবেন West-এর হাতে ◇ suit-এ entry আছে ?

S. P. S. অনুসারে দ্বিতীয় ♡-টি খেলার সময় West-কে এই উদাহরণে ♡8-টি খেলতে হবে, অর্থাৎ সবচেয়ে বড় তাস খেলতে হবে বড় rank-এর suit-এ entry পাওয়ার জন্য ( trump-এবং led suit-টি ছাড়া )। ছোট rank-এর suit-এ entry পেতে হ'লে সবচেয়ে ছোট তাসটি খেলে partner-কে ruff করাতে হ'বে। ♡8 কে ruff করে East একটি ◇ খেলবেন। South ◇K খেলার পর ◇A-তে trick ধরে West-কে এখন ♡7 খেলতে হবে। Ruff করে East পুনরায় ◇ খেলবেন। কিন্তু ◇Q-এ trick ধরে West-এর সমস্যা হ'তে পারে।

East দু'বার ruff করেছেন এবং Dummy-তে আর ♡ নেই। এ অবস্থায় তাঁর তৃতীয়বার ♡ ruff করার ক্ষমতা আছে কিনা সে সম্বন্ধে West-এর সিদ্ধান্ত নিতে অসুবিধা হ'তে পারে। এই অসুবিধা না হওয়ার জন্য East প্রথম ♡ ruff-টি ♠6 দিয়ে এবং পরের ruff-টি ♠3 দিয়ে করবেন। Trump-suit-এ high-low ঠিক তিনটি তাস সহ ruff করার ক্ষমতা প্রকাশ করে। তিনটির কম বা বেশি trump তাস থাকলে সাধারণতঃ trump echo করা হয় না। সুতরাং West-কে ♡5 খেলতে হবে ( ◇Q-এ trick ধরে )। Dummy থেকে ♠J-এ ruff করলেও East ♠Q-এ over-ruff করতে পারবেন।

Trump suit-এর তাসের সংখ্যা প্রকাশ করাই এই signal-এর উদ্দেশ্য নয়। Ruff করার ক্ষমতা না থাকলে এই signal ব্যবহার করা উচিৎ নয়। এই signal-এর উপযোগিতা আর একটি deal-এ প্রকাশিত হচ্ছে :

| West | North / South | East |
|---|---|---|
| | ♠A86<br>♡KQ64<br>◇J1043<br>♣82 | |
| ♠KJ<br>♡A975<br>◇98<br>♣A10543 | N<br>W E<br>S | ♠743<br>♡82<br>◇765<br>♣QJ976 |
| | ♠Q10952<br>♡J103<br>◇AKQ2<br>♣K | |

South-এর 4 ♠ contract-এ West-এর ♡A lead এবং East-এর ♡8-এ encourage-এর পর ♣ suit-এ entry পাওয়ার জন্য West সবচেয়ে ছোট ♡5-টি খেললেন। ♡J এ trick ধরে South ♠2 খেললেন। ♠A-তে trick ধরে ♠6 খেলা হ'ল। West ♠K-এ trick ধরে কী করবেন? East-এর কাছে তৃতীয় trump না থাকলে তাঁর এখন ♣ খেলা উচিৎ। তাঁর চিন্তার কোন কারণ নেই। তিনি লক্ষ্য করেছেন দুবার trump খেলার সময় East যথাক্রমে ♠4 এবং ♠3 দিয়ে trump echo করেছেন, অর্থাৎ তাঁর কাছে তৃতীয় trump সহ ruff করার ক্ষমতা রয়েছে। সুতরাং West একটি ♡ খেলবেন এবং contract পরাস্ত হবে।

Opening lead-এর সময়ও S. P. S. করা সম্ভব। যেমন, West-এর 2♡ overcall-কে East 3♡ support করার পর South 4♠-এ contract করলেন। নিচের হাতটিতে West-এর কী lead হওয়া উচিৎ?

♠72 ♡KJ8742 ◇A2 ♣KJ10

♡ suit থেকে lead করা যুক্তিযুক্ত, কিন্তু কোন তাসটি? নিয়মানুসারে 4th best ♡7 lead হওয়ার কথা। কিন্তু মনে রাখতে হবে partner হয়ত দ্বিতীয়বার lead করার সুযোগ পাবেন না। সুতরাং ♡Aতে trick ধরার পর (যদি থাকে) ♣ lead পাওয়ার জন্য West কে ♡2 lead করতে হবে। এই ♡2 টি 4th best হওয়া সম্ভব নয় একথা East-এর পক্ষে বুঝতে কোন অসুবিধা হবে না, কারণ মাত্র চারতাসে নিশ্চয়ই West 2♡ overcall করেন নি। সুতরাং East-কে চিন্তা করতে হবে অস্বাভাবিক lead করা হ'ল কেন। নিয়ম হ'ল যে কোন অস্বাভাবিক lead বা discard-কে S. P. S. ধরা হয়। ♡2 কে S. P. S ধরে East-কে ছোট rank-এর ♣ suit খেলতে হবে (trump এবং lead suit ছাড়া)। এই হাতে ♣ এবং ◇-suit-টি পরস্পর পরিবর্তীত হ'লে West কে ♡8 খেলতে হ'ত, যে তাসটিও সম্ভবতঃ 4th best হবে না অর্থাৎ অস্বাভাবিক lead সুতরাং S. P. S. এক্ষেত্রে বড় তাস খেলার জন্য নিশ্চয়ই ◇ lead চাওয়া হচ্ছে একথা East-এর বুঝতে অসুবিধা হবে না। Opening lead এর সময় এ ধরণের S. P. S. অনেক ক্ষেত্রে অত্যন্ত ফলপ্রসূ হ'তে পারে। যেমন; প্রতিপক্ষের 6♠ contract-এ নিচের হাতটিতে কী lead হওয়া উচিৎ?

♠542 ♡— ◇87654 ♣AK953

♣AK খেলে দুটি tricks-এর আশা করা যায় না, কারণ একটি বিশেষ suit-এ দুটি looser থাকলে Slam bid হ'ত না। Partner-এর কাছে কোন entry থাকা প্রায় অসম্ভব। সুতরাং contract পরাস্ত করার একমাত্র আশা ♣9 lead. Partner-এর ♣Q থাকলে trick ধরে ♣9কে S. P. S ভেবে (অস্বাভাবিক lead-এর জন্য) তিনি নিশ্চয়ই ♡ খেলবেন (partner-এর ♣J এবং dummyতে ♣Q থাকলেও declarer ♣Q-টি না খেলতে পারেন)।

Partner-এর lead করা suit-এ বড় তাস দেওয়া হ'লে encourage করা হয় একথা পূর্বে বলা হ'য়েছে। কিন্তু বিশেষ ক্ষেত্রে বড় তাসের সাহায্যে S. P. S করাও সম্ভব। যেমন :




E—W 4♠ পর্য্যন্ত bid করার পর South-এর 5♣ contract-এ West ♠A lead করলেন। East-এর কাছ থেকে কোন signal না পেলে West হয়ত ◇ খেলতে পারেন। সুতরাং ♡ suit-এ পরবর্তী lead পেতে হ'লে East-কে ♠Q-টি খেলতে হবে (♠A-র উপর)। এমত অবস্থায় West চিন্তা করবেন, encourage করার জন্য ♠Q-এর নিশ্চয়ই দরকার হত না, অর্থাৎ ♠Q-টি একটি অস্বাভাবিক discard—সুতরাং S. P. S. ফলে trump এবং ♠ suit ছাড়া অন্য দুটি suit-এর মধ্যে বড় rank, অর্থাৎ ♡ খেলতে হবে। ♠A-র উপর ♠3 দেওয়া হ'লে West চিন্তা করবেন East কেন অস্বাভাবিক বড় তাস discard করলেন না! এবং তিনি ◇ খেলবেন।

এই পরিচ্ছেদের সমাপ্তি হিসাবে Terence Reese কর্তৃক প্রকাশিত নিচের deal-টির মাধ্যমে একটি বিশেষ S. P. S.-এর আলোচনা করা হচ্ছে :

**NSV**
**Dealer-South**

North
♠Q7
♡J85
♢KJ7
♣K10832

West
♠932
♡3
♢98642
♣QJ54

East
♠A6
♡AQ9742
♢1053
♣96

South
♠KJ10854
♡K106
♢AQ
♣A7

| South | West | North | East |
|---|---|---|---|
| 1♠ | Pass | 2♣ | 2♡ |
| 3♠ | Pass | 4♠ | Pass |
| Pass | Pass | | |

Opening lead : ♡3

♡A-তে trick ধরে East ♡7 খেললেন। West ♠3 দিয়ে ruff ( trump echo ) করে চিন্তা করলেন ♣ suit এ entry থাকলে East নিশ্চয়ই ♡7 থেকে ছোট তাস খেলতেন এবং ♢-suit এ entry-র জন্য ♡7 থেকে বড় তাস খেলা নিঃসন্দেহে সম্ভব হ'ত। তাহ'লে ♡7 খেলে East তাঁর partner-কে সমস্যায় ফেললেন কেন? সম্ভবতঃ ♣ বা ♢ suit এ তাঁর হাতে entry নেই এবং তিনি trump suit-এ entry চাইছেন। লক্ষ্য করার বিষয়, ♠2 ( trump echo সমাপ্ত করা হ'ল ) খেলার পর ♠A-তে trick ধরে East পুনরায় ♡ খেললে contract পরাস্ত হবে। অন্য কোন lead-এ contract পরাস্ত করা সম্ভব নয়।

—: ♠ : ♡ : ♢ : ♣ :—

# ষোড়শ পরিচ্ছেদ

## The finesse

Contract পূর্ণ করার জন্য প্রয়োজনীয় সংখ্যক সহজ বা তৈরী tricks বেশীর ভাগ সময় declarer-এর কাছে থাকে না। সুতরাং contract পূর্ণ করার পথে তাঁকে বেশির ভাগ সময় কিছু কাজ করতে হয়। প্রথম কাজ হ'ল dummy এবং নিজের হাত মিলিয়ে মোট তৈরী tricks-এর সংখ্যা গুণে নেওয়া। প্রয়োজনীয় tricks-এর চেয়ে এই তৈরী tricks-এর সংখ্যা কম হ'লে দেখতে হবে বাড়তি trick ( বা tricks ) কোন suit ( বা suit-গুলি ) থেকে হওয়া সম্ভব। পরবর্তী ধাপ হ'ল কীভাবে suit-টিকে খেললে প্রয়োজনীয় বাড়তি tricks পাওয়া যায় সে সম্বন্ধে সঠিক সিদ্ধান্ত করা। Finesse দরকার এই শেষ ধাপে। Finesse বলতে কী বোঝায়? ব্রীজ্ খেলার বিখ্যাত খেলোয়াড় এবং লেখকদের মতে finesse এর সবচেয়ে ভাল সংজ্ঞা নিম্নরূপ :

> 'The finesse is an attempt to win a trick with a card when one or more higher cards are outstanding, with the help of favourable disposition of the outstanding higher card or cards.'

অর্থাৎ finesse হচ্ছে একটি তুলনামূলক ছোট তাসের সাহায্যে trick পাওয়ার চেষ্টা করা যখন একটি বা বেশি বড় তাস প্রতিপক্ষের হাতে সঠিক অবস্থানে থাকে। যেমন :

| North |
|---|
| ♠32 |
| South |
| ♠AQ |

♠-suit-এ South-এর দুটি tricks পাওয়ার সবচেয়ে ভাল আশা হ'ল North থেকে একটি ♠ খেলে ♠Q টি দেওয়া (East ♠K না খেললে)। East-এর হাতে ♠K থাকলে ♠Q এ একটি trick হবে, কিন্তু West-এর হাতে ♠K থাকলে এই পদ্ধতি কার্যকরী হবে না। অর্থাৎ South মাত্র একটি trick পাবেন ( ♠A-তে )। এক্ষেত্রে ♠K-টি singleton না হ'লে যেভাবেই খেলা হোক না কেন South-এর পক্ষে দুটি tricks পাওয়া সম্ভব নয় ( West suit-টি না খেললে )। ♠Q থেকে বড় তাস ♠K-টি প্রতিপক্ষের হাতে থাকা সত্ত্বে

trick পাওয়ার এই প্রচেষ্টাকে finesse করা বলে। সঠিক প্রতিপক্ষীয় খেলোয়াড়ের কাছে বড় তাসটি থাকলে finesse সার্থক হবে ( ছোট তাসটিতে trick হবে ) অন্যথায় finesse করে কোন লাভ হবে না।

প্রশ্ন হ'তে পারে West-এর হাতে ♠K-টি singleton হ'লে finesse-এর মাধ্যমে তিনি একটি ফালতু trick পাবেন। এক্ষেত্রে ♠A খেলে singleton ♠K-টি ধরা সম্ভব হত। তাহ'লে finesse করার যৌক্তিকতা কোথায় ? এর উত্তর হ'ল, N—S-এর হাতে মোট 4-টি ♠ থাকার ফলে E—W-এর কাছে মোট 9-টি ♠ আছে। অন্য কোন তথ্য না থাকলে একহাতে singleton 'K' এবং অপর হাতে 8-টি ছোট তাস হওয়ার সম্ভাবনা গাণিতিক সম্ভাব্যতা ( mathematical probability ) অনুসারে 1500 বারে একবার ; অপর পক্ষে finesse সার্থক হওয়ার সম্ভাবনা 1500 বারে 750 বার, অর্থাৎ শতকরা 50 ভাগ সময় finesse সার্থক হবে। সুতরাং 'A' খেলে singleton 'K' ধরার চেষ্টা না করে finesse করা বেশি যুক্তিযুক্ত।

Finesse করার সময় অনেক খেলোয়াড়কে বলতে শোনা যায় ( উপরের উদাহরণে ) ♠K-টিকে finesse করা হ'ল। কিন্তু কথাটি সম্পূর্ণ ভুল। Finesse করা হয়েছে ♠Q-টিকে ♠K-এর বিরুদ্ধে। যে তাসটির সাহায্যে trick পাওয়ার চেষ্টা করা হয় তাঁকে finesse card এবং প্রতিপক্ষের হাতের বড় তাসকে বলা হয় "যার বিরুদ্ধে finesse করা হ'ল।"

এই আলোচনায় একথা পরিষ্কার যে finesse হচ্ছে 50 শতাংশ সার্থক হওয়ার খেলা। যে খেলায় মাত্র 50 শতাংশ সার্থক হওয়ার আশা থাকে সে খেলা অনেকের মতে gambling এবং তাঁরা ব'লে থাকেন finesse করে novice-রা। এখানে একটি কথা বলা অন্যায় হবে না যে, finesse করা gambling হ'তে পারে কিন্তু এর সাহায্য ছাড়া সমস্ত হাতে contract পূর্ণ করা পৃথিবীর বড় বড় master খেলোয়াড়দের পক্ষেও সম্ভব হয় না। সুতরাং হাতের খেলার ( Hand play ) সবচেয়ে প্রাথমিক এই technique বা কৌশলের বিস্তারিত আলোচনা অত্যন্ত গুরুত্বপূর্ণ কারণ প্রায় প্রতিটি deal-এ finesse করার মত অবস্থা থাকে এবং finesse কী না জেনে কোন খেলোয়াড়ের পক্ষে কখন finesse করা যুক্তিযুক্ত এবং কখন নয়, বলা অসম্ভব। সুতরাং finesse-কে বুঝবার জন্য আমরা নিম্নোক্ত প্রশ্নগুলির উত্তর পাওয়ার চেষ্টা করব :

- **Finesse কী এবং কত প্রকার ?**

- একাধিক suit-এ finesse করা সম্ভব হ'লে কোন suit-এ করা যুক্তিযুক্ত ?
- দুই দিকে finesse করা ( Two-way finesse ) সম্ভব হ'লে সঠিক দিক কোনটি ?
- সঠিক কোন তাসটিতে finesse করতে হবে ?
- Finesse করার মত অবস্থা থাকলেও কখন করা উচিৎ নয় ?
- Finesse-এর বিরুদ্ধে defence কী রকম হ'তে পারে ?

**Finesse কী এবং কত প্রকার ?**

Finesse-এর সংজ্ঞা উপরে আলোচনা করা হয়েছে। পাঁচ প্রকার finesse হওয়া সম্ভব, যথা : (1) Direct finesse. (2) Indirect finesse. (3) Backward finesse. (4) Buffing finesse এবং (5) Obligatory finesse,

**1 Direct finesse :**

যে কোন তাসের বিরুদ্ধে finesse করা সম্ভব। যেমন, West-এর হাতে ♡ suit-এ কোন তাস নেই জানা থাকলে নিচের suit-টিতে South ♡4 finesse করে ( ♡5-এর বিরুদ্ধে ) দুটি tricks পেতে পারেন :

| | North | |
|---|---|---|
| | ♡3 | |
| West | | East |
| ♡— | | ♡52 |
| | South | |
| | ♡64 | |

প্রতিটি finesse-এর কথা আলোচনা করা এবং পড়া ক্লান্তিকর। বস্তুতঃ তাঁর কোন দরকার হয় না। আমরা এখানে কিছু finess -এর অবস্থা আলোচনা ক'রে মূল ধারণা পরিষ্কারের চেষ্টা করব।

| 1. | 2. | 3. | 4 |
|---|---|---|---|
| North | North | North | North |
| ♢32 | ♢QJ2 | ♢QJ10 | ♢432 |
| South | South | South | South |
| ♢AQ | ♢A54 | ♢A62 | ♢AQJ10 |

4-টি হাতেই ◇K-এর বিরুদ্ধে finesse করা হবে। (1) নং হাতটি আমরা প্রাথমিক আলোচনায় দেখেছি। (2) নং হাতে ◇K যে কোন হাতে থাকুক না কেন দুটি tricks সব সময় পাওয়া সম্ভব। কারণ South থেকে ◇4 খেলে North-এর ◇Q (বা ◇J)-এর সাহায্যে যে কোন হাতের ◇K-এ একটি trick দিয়ে পরবর্তী পর্যায়ে ◇A ও ◇J-এ দুটি tricks সংগ্রহ করতে কোন অসুবিধা নেই। এই suit-এ তিনটি tricks পাওয়া কথনই সম্ভব নয় (singleton ◇K থাকলে ◇A খেললে তিনটি tricks পাওয়া সম্ভব), কারণ East-এর হাতে ◇K থাকলেও North থেকে ◇Q খেলা হ'লে তিনি cover করবেন। South-কে ◇A-তে trick ধরতে হ'বে (বিশেষ কারণে duck করাও সম্ভব)। এক্ষেত্রে ◇J-এ আর একটি trick সংগ্রহ করা সম্ভব। সুতরাং এ হাতে North থেকে ◇Q খেলে finesse করার উদ্দেশ্য কী? উদ্দেশ্য হ'ল East-এর হাতে ◇K থাকলে নিজেদের প্রথমে দুটি tricks সংগ্রহ করা। West-এর হাতে ◇K থাকলে বিশেষ কারণে তিনি duck না করলে South-এর পক্ষে প্রথমেই দুটি tricks পাওয়া সম্ভব নয়।

(3) নং হাতে East-এর কাছে ◇K থাকলে (2) নং এর পদ্ধতি পুনরাবৃত্তির মাধ্যমে তিনটি tricks পাওয়া সম্ভব। এক্ষেত্রে dummy-তে মাত্র একটি entry হ'লেই চলে। কিন্তু (4) নং হাতে East-এর ◇Kxxx-কে ধরতে হ'লে dummy থেকে তিনবার ◇খেলার জন্য মোট তিনটি entry থাকতে হবে।

| 5. North | 6. North | 7. North | 8. North |
|---|---|---|---|
| ♡432 | ♡K32 | ♡J102 | ♡J104 |
| South | South | South | South |
| ♡AKJ | ♡AJ4 | ♡AK4 | ♡AK32 |

এই 4-টি হাতে ♡Q-এর বিরুদ্ধে finesse করা হবে (♡J-টিকে)। 5নং হাতে প্রথমে ♡A-টি খেলে নেওয়া ভাল (কোন হাতে singleton ♡Q থাকা অসম্ভব নয়)। Singleton ♡Q ধরা সম্ভব না হ'লে অন্য কোন suit-এ North-এ ঢুকে একটি ♡ খেলতে হবে। East ছোট ♡ খেললে ♡J-এর finesse করতে হ'বে। East-এর হাতে ♡Q থাকলে এইভাবে সবসময় তিনটি tricks পাওয়া সম্ভব। কিন্তু West-এর হাতে doubleton ♡Q থাকলে তিনি একটি ফালতু trick পেয়ে যাবেন। আমরা পরে দেখব mathematical

probability অনুসারে অন্য কোন তথ্য না থাকলে কোন হাতে doubleton Q থাকার সম্ভাবনা এরকমক্ষেত্রে অনেক কম। সুতরাং ♡A এবং ♡K খেলে doubleton ♡Q ধরার চেষ্টা থেকে ♡J-টিকে finesse করা বেশি যুক্তিযুক্ত।

(6) নং হাতে ♡K-টি খেলে নিয়ে ♡J-টিকে ঠিক (5) নং এর মত finesse করা যুক্তিযুক্ত। (7 নং হাতে East-এর কাছে ♡Q থাকলে ♡J-টিকে finesse এর মাধ্যমে তিনটি tricks পাওয়া সম্ভব। কিন্তু (8) নং হাতে East-এর কাছে 4 তাসে ♡Q থাকলে তিনটির বেশি tricks পাওয়া সম্ভব নয়। লক্ষ্য করার বিষয় West-এর কাছে ♡Q থাকলেও এ হাতে সব সময় তিনটি tricks পাওয়া যায় কিন্তু চারটি tricks পেতে হ'লে East-এর কাছে তিন তাসে ♡Q থাকতে হবে।

| 9. North | 10. North | 11. North |
|---|---|---|
| ♠432 | ♠432 | ♠432 |
| South | South | South |
| ♠AJ10 | ♠AQ10 | ♠AK109 |

এই তিনটি হাতে প্রতিপক্ষের কাছে দুটি বড় তাস রয়েছে। (9) নং হাতে ♠10-টিকে finesse করতে হবে। West ♠Q বা ♠K-এ trick ধরলে পরবর্তী পর্য্যায়ে ♠J-টিকে finesse করা উচিৎ। এইভাবে খেললে East-এর কাছে দুটি honors ( K এবং Q ) বা একটি honor ( K বা Q ) থাকলে সবসময় দুটি tricks পাওয়া সম্ভব। West-এর হাতে তিন বা বেশি তাসে দুটি honors থাকলে finesse-এর মাধ্যমে কখনই একটির বেশি trick পাওয়া সম্ভব নয়। এই খেলা একমাত্র তখনই ফলপ্রসূ হবে না যখন West-এর হাতে doubleton ♠KQ থাকবে।

(10) নং হাতে প্রথমে ♠10-টিকে finesse করা উচিৎ। West ♠K-এ trick ধরলে আর কোন finesse-এর দরকার হবে না। কিন্তু ♠J-এ trick পেলে পরবর্তী পর্য্যায়ে ♠Q-টি finesse করতে হবে। এইভাবে খেললে honors দুটি দু'হাতে থাকলে সবসময় দুটি tricks পাওয়া যাবে এবং East এর কাছে দুটি honors হ'লে তিনটি tricks পাওয়া সম্ভব। West-এর হাতে তিন বা বেশি তাসে honors দুটি থাকলে finesse-এর মাধ্যমে কখনই একটির বেশি tricks পাওয়া যাবে না। West এর হাতে একমাত্র doubleton ♠KJ থাকলে এই খেলায় খারাপ ফল হবে। কিন্তু তাঁর সম্ভাবনা কম।

(11) নং হাতে প্রথমে ♠9-টিকে finesse করা যুক্তিযুক্ত, কারণ East-এর কাছে QJx, QJxx বা বেশি তাস থাকলেও 4টি tricks পাওয়া সম্ভব। ধরা যাক ♠9 টি West-এর ♠J বা ♠Q-এ ধরা পড়ল। সেক্ষেত্রে পরবর্তী পর্য্যায়ে ♠A বা ♠K টি খেলে নেওয়া ভাল ( West-এর হাতের doubleton QJ ধরার জন্য )। এই trick-এ শেষ honor-টি ধরা না পরলে চিন্তা করতে হ'বে ♠10 টিকে finesse করা যুক্তিযুক্ত কিনা। কারণ প্রতিপক্ষের মোট 6-টি ♠3-3 ভাবে বিভক্ত হ'লে এখন বড় তাসটির মাধ্যমে সব তাস ধরা সম্ভব। কিন্তু আমরা পরে দেখব এই হাতে mathematical probability অনুসারে প্রতিপক্ষের 6-টি তাসের-বিন্যাস 4-2 হওয়ার সম্ভাবনা বেশি। সুতরাং পরবর্তী পর্য্যায়ে ♠10-টি finesse করা যুক্তিযুক্ত।

| 12. | North | 13. | North |
|---|---|---|---|
| | ♣KJ2 | | ♣K102 |
| | South | | South |
| | ♣A103 | | ♣AQ94 |

উপরোক্ত 11 টি হাতে আমরা East-এর হাতের বড় তাসটির বিরুদ্ধে finesse করেছি। এই দুটি হাতে বড় তাসটি ( 12 নং এ ♣Q এবং 13 নং-এ ♣J ) E বা W যে কোন হাতে থাকতে পারে। কোন হাতে বড় তাসটি আছে জানা সম্ভব হ'লে সার্থক finesse-এর মাধ্যমে (12) নং হাতে তিনটি এবং (13) নং হাতে 4-টি tricks পাওয়া সম্ভব। তবে (13) নং হাতে প্রথমে ♣A এবং ♣K খেলে East-এর হাতে Jxxx ধরে finesse করা উচিৎ ( অন্য কোন তথ্য না থাকলে )। এই ধরণের finesse কে two-way-finesse বলে।

## 2. Indirect finesse :

উপরের 13-টি উদাহরণে finesse card এর হাতে প্রতিপক্ষের বড় তাস থেকে এক বা একাধিক বড় তাস ছিল। কিন্তু indirect finesse-এ finesse-card-এর হাতে প্রতিপক্ষের থেকে বড় তাস থাকে না। যেমন :

| 14. | North | 15. | North |
|---|---|---|---|
| | ♠Q43 | | ♠J43 |
| | South | | South |
| | ♠A52 | | ♠AK65 |

(14) নং হাতে North থেকে ♠Q টি খেলে direct finesse করার প্রচেষ্টায় কোন লাভ নেই। E বা W যে হাতেই ♠K-টি থাকুক না কেন এই ভাবে দুটি tricks পাওয়া সম্ভব নয়, কারণ East-এর কাছে ♠K থাকলে তিনি ♠Q-কে cover করবেন। এই হাতে একমাত্র ভাল খেলা হ'ল South থেকে ♠2 খেলে North থেকে ♠Q খেলা ( West ছোট ♠ খেললে )। West-এর হাতে ♠K থাকলে এইভাবে সব সময় দুটি tricks পাওয়া সম্ভব।

(15) নং হাতে প্রথমে ♠A-টি খেলা উচিৎ। ♠Q ধরা না পড়লে ঠিক (14) নং এর মত South থেকে ছোট ♠ খেলে North থেকে ♠J খেলার পরিকল্পনা করলে সব সময় ভাল ফল পাওয়া যাবে ( East-এর হাতে doubleton ♠Q থাকলে এই পদ্ধতি ফলপ্রসূ নয় )।

| 16 | North | 17. | North | 18. | North | 19 | North |
|---|---|---|---|---|---|---|---|
| | ♡32 | | ♡43 | | ♡432 | | ♡432 |
| | South | | South | | South | | South |
| | ♡K4 | | ♡KQ5 | | ♡KQ10 | | ♡KJ10 |

(16 নং হাতে North থেকে একটি ♡ খেলে ♡K-এ trick পাওয়ার চেষ্টা করতে হবে। East-এর হাতে ♡A থাকলে এই চেষ্টা সার্থক হবে।

(17) নং হাতে (16) নং-এর পদ্ধতি পুনরাবৃত্তি করে দুটি tricks পাওয়া সম্ভব যদি East-এর কাছে ♡A থাকে।

(18) নং হাতে প্রথমে ♡Q-টি finesse করা যুক্তিযুক্ত। পরবর্তী পর্যায়ে চিন্তা করতে হবে ♡10 finesse করা উচিৎ কিনা। West-এর হাতে ♡AJx থাকলে কখনই দুটি tricks পাওয়া সম্ভব নয় এবং East-এর হাতে ♡AJx থাকলে যে ভাবেই খেলা হোক না কেন দুটি tricks পাওয়া যাবে। সমস্যা হ'ল East-এর হাতে ♡Jxx এবং West-এর হাতে ♡Axxx থাকলে West হয়ত প্রথম trick-টি duck করবেন। সেক্ষেত্রে পরবর্তী পর্যায়ে ♡10-টি finesse সম্বন্ধে চিন্তার দরকার আছে।

(19) নং হাতে ♡10 finesse ♡A-তে loose করলে পরবর্তী পর্যায়ে ♡J-টি finesse করতে হবে। অর্থাৎ East-এর কাছে ♡Q থাকলে দুটি tricks পাওয়া সম্ভব। কিন্তু West-এর হাতে ♡Q থাকলে একটির বেশি tricks পাওয়া সম্ভব নয়। ♡A যে কোন হাতে থাকতে পারে।

**8. Backward finesse :**

এই finesse-টি স্বাভাবিক নিয়মের একটি ব্যতিক্রম। বিশেষ তথ্য না

থাকলে এই finesse করা যুক্তিযুক্ত নয়। একটি উদাহরণের মাধ্যমে finesse-টি আলোচনা করা হচ্ছে :

20. North
◇ K42
South
◇ AJ9

Suit-টিতে তিনটি tricks পেতে হ'লে mathematical probability অনুসারে স্বাভাবিক নিয়ম হ'ল K-টি খেলে নিয়ে J-টিকে finesse করা। East-এর হাতে Q থাকলে এই পদ্ধতিতে তিনটি tricks পাওয়া সম্ভব। কিন্তু bidding বা defence থেকে যদি একথা পরিষ্কার বোঝা যায় যে West-এর হাতে Q রয়েছে তাহ'লে এইভাবে finesse করে কোন লাভ হবে না। সেক্ষেত্রে তিনটি tricks পেতে হ'লে East-এর হাতে 10-টি থাকতে হবে। West-এর হাতে Q10x থাকলে কখনই তিনটি tricks পাওয়া সম্ভব নয়।

অর্থাৎ West-এর হাতে Q রয়েছে এ সম্বন্ধে নিশ্চিৎ তথ্য পাওয়া গেলে South-এর উচিৎ East-এর হাতে 10-টি ধরে প্রথমে J-টি খেলা। West Q খেললে K-এ trick ধরে East এর 10-এর বিরুদ্ধে 9-টিকে finesse করতে হবে।

**4 Ruffing finesse :**

NT-contract-এ এই finesse করা সম্ভব নয়। একমাত্র suit contract-এ trump-suit ছাড়া অন্য যে কোন suit-এ এই finesse করা যায়। একটি সম্পূর্ণ deal-এর মাধ্যমে finesse-টি আলোচনা করা হচ্ছে :

21.

North: ♠ J10984 ♡ A102 ◇ AK ♣ 542

West: ♠ Q63 ♡ 98 ◇ QJ95 ♣ AK87

East: ♠ K75 ♡ 643 ◇ 1087 ♣ 10963

South: ♠ A2 ♡ KQJ75 ◇ 6432 ♣ QJ

**South-এর 4♡ contract-এ ♣A-তে trick নিয়ে West ♡8 খেললেন।** দ্বিতীয় trick-টিতে ♡ খেলা না হ'লে dummy-তে দুটি ◇-ruff করে সহজেই contract পূর্ণ করা যেত। কিন্তু ♡8 lead-এর পর South-এর পক্ষে dummy-তে একটির বেশি ◇-ruff করা সম্ভব নয়, কারণ তাঁর হাতে প্রয়োজনীয় entry নেই। সুতরাং আপাত দৃষ্টিতে মনে হচ্ছে E-W একটি ♠, একটি ◇ এবং দুটি ♣-tricks পেয়ে contract পরাস্ত করবেন। কিন্তু একজন দক্ষ South চিন্তা করবেন, ♡-lead-এর পরও contract পূর্ণ করা সম্ভব যদি West-এর হাতে ♠-suit-এর দুটি honors না থাকে। অর্থাৎ East-এর হাতে একটি বা দুটি ♠ honors ধরে ruffing finesse-এর সাহায্যে তিনি contract পূর্ণ করার চেষ্টা করবেন।

এই পরিকল্পনা অনুসারে ♡10-এ trick ধরে ♠J-টিকে খেলতে হবে। East K খেললে A-তে trick নিয়ে সহজেই contract পূর্ণ হবে কারণ ♠2 খেলে West-কে Q-এ একটি trick দিয়ে তৈরী ♠-এর উপর ◇-পাশান যাবে। সুতরাং East এর সবচেয়ে ভাল defence হ'ল ♠J-এর উপর K-টি না দেওয়া। এমত অবস্থায় South থেকে 2 দেওয়ার পর West Q-এ trick-টি ধরবেন। তিনি এখন যে কোন lead করতে পারেন, South ♠A টি খেলে নিয়ে ( তিনবার trump খেলার পর ) ◇A-তে dummy-তে ঢুকে ♠10-টি খেলবেন। East K দিলে ruff করে ◇K-এ dummy-তে ঢুকে তৈরী ♠-এর উপর ◇-পাশান হবে। K না দিলে South থেকে ♠10, ♠9-এর উপর একইভাবে ◇-পাশিয়ে contract পূর্ণ হবে।

**5. Obligatory finesse :**

সংজ্ঞা অনুসারে এই পদ্ধতিকে ঠিক finesse বলা উচিৎ নয়। কারণ কোন ছোট তাসের ( তুলনামূলকভাবে ) সাহায্যে trick পাওয়ার চেষ্টা করার পরিবর্তে ছোট তাসটির সাহায্যে প্রতিপক্ষের বড় তাসটিকে সরিয়ে নিজের suit-টি তৈরীর চেষ্টা করা হয়। তবুও এই পদ্ধতির সাহায্যে tricks তৈরীর প্রচেষ্টাকে finesse এর মধ্যে ধরা হয়ে থাকে। যেমন :

**22.** North
♡Q543
South
♡K762

Suit-টিতে তিনটি tricks পেতে হ'লে South-এর কীভাবে খেলা উচিৎ ?

E-W-এর হাতের মোট 5-টি ♡,3-2 ভাবে বিভক্ত না হ'লে তিনটি tricks পাওয়া কখনই সম্ভব নয়। 3-2 বিন্যাসের দুতাস A না হ'লেও তিনটি tricks হবে না। সুতরাং South-কে ধরে নিতে হবে এক হাতে Ax এবং অন্যহাতে Jxx আছে। পরবর্তী চিন্তা হবে কোন হাতে Ax আছে সে সম্বন্ধে ধারণা করা। এ সম্বন্ধে ধারণা করা সম্ভব না হ'লে তাঁকে আন্দাজের উপর ভিত্তি ক'রে খেলতে হবে।

ধরা যাক East এর হাতে Ax আছে। এক্ষেত্রে North থেকে ছোট তাস খেলে K-এ trick ধরতে হবে ( East A খেললে ছোট ♡ দেওয়া হবে এবং আর কোন অসুবিধা থাকবে না, কারণ West-এর তাসদুটিকে K এবং Q দিয়ে ধরা যাবে )। পরবর্তী trick-এ South থেকে ছোট তাস খেলে North থেকেও ছোট ( Q নয় ) দেওয়া হবে। East-এর A-টি ছোট তাসের উপর চলে গেলে 'Q' এর সাহায্যে West-এর শেষ তাসটিকে (J) সহজেই ধরা যাবে।

অপরপক্ষে West-এর কাছে Ax আছে মনে হ'লে South থেকে ছোট তাস খেলে প্রথমে Q-এ trick ধরে পরবর্তী trick-এ দুহাত থেকে ছোট তাস খেলতে হবে।

**একাধিক suit-এ finesse করা সম্ভব হ'লে কোন suit-এ করা যুক্তিযুক্ত ?**

Finesse একটি অস্ত্র। উদ্দেশ্য এবং পরিস্থিতি সম্পর্কে ধারণা না থাকলে কোন অস্ত্রই সঠিকভাবে ব্যবহার করা যায় না। কোন deal-এ একটি suit-এ finesse করার মত অবস্থা থাকলে কোন সমস্যা নেই; কারণ সেই suit-এ কী ধরণের finesse করতে হবে তা উপরোক্ত আলোচনার ভিত্তিতে সহজেই ঠিক করা সম্ভব। কিন্তু একাধিক suit-এ finesse-এর মত অবস্থায় প্রথমে ঠিক করতে হবে কোন suit-এ finesse করতে হবে বা কোন suit-এ করা যুক্তিযুক্ত নয়। এই সিদ্ধান্ত নির্ভর করে পারিপার্শিক অন্যান্য suit-এর অবস্থা, contract এবং opening lead-এর উপর। পারিপার্শিক অন্যান্য suit-এর সাথে কোন একটি suit-এ finesse-এর কী সম্পর্ক তা বুঝতে হ'লে প্রথমে আমাদের **Hold-up-play** সম্বন্ধে ধারণা পরিষ্কার করতে হবে। হাতের খেলার এই গুরুত্বপূর্ণ কৌশলটি নিচের deal-টির মাধ্যমে আলোচনা করা হচ্ছে:

♠A84
♡Q52
◇64
♣AQJ96

| ♠KJ972<br>♡1076<br>◇K92<br>♣53 | N<br>W E<br>S | ♠Q63<br>♡J983<br>◇873<br>♣K82 |
|---|---|---|

♠105
♡AK4
◇AQJ105
♣1074

South-এর 3NT contract-এ West ♠7 ( চতুর্থ তাস ) lead করলেন। সহজলভ্য tricks গণনা করে South দেখলেন, একটি ♠, তিনটি ♡, একটি ◇ এবং একটি ♣, মোট 6-টি tricks হচ্ছে। Contract পূর্ণ করার জন্য প্রয়োজনীয় আরও তিনটি tricks ♣ বা ◇, যে কোন একটি suit-এ finesse-এর মাধ্যমে হওয়া সম্ভব। কিন্তু এই finesse-এর সাথে ♠-suit-টির বিশেষ সম্পর্ক আছে। কারণ লক্ষ্য করলে দেখা যাবে ♠A-তে trick ধরে ( প্রথম trick-টি ) ◇ suit-এ finesse করলে West ◇K-এ trick ধরে ♠2 খেলবেন ( East ♠6 দিয়ে encourage করেছিলেন ) এবং এই suit-এ তাঁরা 4-টি tricks পাওয়ার ফলে contract পরাস্ত হবে। অপরপক্ষে ♠A-তে trick ধরে ♡A-তে South-এ এসে ♣10-টি finesse করলেও পরিস্থিতি একই হবে, কারণ East ♣K-এ trick ধরে ♠Q এবং ♠3 খেলবেন।

এই খারাপ ঘটনা ঘটবে না যদি তৃতীয় ♠ trick-এ ♠A খেলা হয়। ♠A-টি তুবার hold-up বা ধরে রাখার উদ্দেশ্য হ'ল defender-দের মধ্যে যোগাযোগ ( communication ) বিচ্ছিন্ন করা। লক্ষ্য করার বিষয় চতুর্থ trick-এ ♡A-তে South-এ এসে ♣10-টিকে finesse করলে East ♣K-এ trick পেতে পারেন কিন্তু তাঁর হাতে ♠-suit-এ 4-টি tricks পাওয়ার মত অবস্থা নেই।

খেলার সময় South কী ভাবে বুঝবেন এ ধরণের ঘটনা ঘটতে চলেছে? তিনি পরিস্থিতি সম্পর্কে নিম্নরূপভাবে বিশ্লেষণ করবেন: প্রতিপক্ষের মোট আটটি ♠, 4—4 ভাবে বিভক্ত হ'লে contract পূর্ণ হ'তে কোন অসুবিধা হবে না, কারণ এই suit-এ তিনটির বেশি tricks তাঁরা পাবেন না। কিন্তু এই আটটি ♠, 5—3 ভাবে বিভক্ত হ'লে তাঁরা 4-টি ♠ tricks এবং ♣ বা

◇ suit-এ একটি trick পেয়ে contract পরাস্ত করবেন। এই অবস্থায় finesse-টিকে এমনভাবে পছন্দ করা উচিৎ যেন 3-তাস ♠-এর হাতে খেলা যাওয়ার সম্ভাবনা থাকে কারণ তিনবার ♠ খেলার ফলে তিনি ♠ খেলতে পারবেন না এবং contract পূর্ণ হ'বে।

এই উদাহরণে East-কে বন্ধু এবং West-কে বিপজ্জনক খেলোয়াড় বলা যেতে পারে। কারণ East-এর হাতে পঞ্চম trick-এ ( ♣K এ ) খেলা গেলে তিনি কোন অসুবিধা করতে সক্ষম হবেন না। অপরপক্ষে চতুর্থ trick-এ ◇ suit-এ finesse করলে West সহজেই contract পরাস্ত করতে পারবেন। Hold-up-play-র সাহায্যে বোঝা সম্ভব হ'ল ♣-suit-এ finesse করলে কোন ক্ষতি হবে না। East-এর হাতে 4 তাস ♠ হ'লেও কোন ক্ষতি নেই কারণ সেক্ষেত্রে আটটি ♠ 4-4 ভাবে বিভক্ত হ'বে এবং তাঁরা মাত্র 4-টি tricks পাবেন।

প্রশ্ন হচ্ছে East-এর হাতে 5-তাস ♠ হ'লে উপরোক্ত খেলাতে কোন লাভ হবে না কারণ ♣K-এ trick পেয়ে অবশিষ্ট ♠-tricks-এর সাহায্যে তিনি contract পরাস্ত করবেন। সেক্ষেত্রে চতুর্থ trick-এ ◇ suit-এ finesse করলে contract পূর্ণ হবে। South বুঝবেন কী ভাবে কোন হাতে 5-তাস ♠ আছে? Opening lead থেকে এই তথ্য সম্বন্ধে ধারণা করতে হবে ( এই উদাহরণে )। সাধারণতঃ NT contract-এ নিজস্ব লম্বা suit থেকে চতুর্থ তাস lead করা হয় এবং ♠7 lead-টিকে top of nothing ধরা যায় না। সুতরাং এক্ষেত্রে West-এর হাতে 5-তাস ♠ হওয়ার সম্ভাবনা বেশি। কিন্তু ধরা যাক এই উদাহরণে যদি opening lead ♠9 হত তাহলে চতুর্থ trick-এ ◇ suit-এ finesse করা যুক্তিযুক্ত ছিল। কারণ ♠9-টি চতুর্থ তাস lead হওয়া সম্ভব নয় ( চতুর্থ তাস হ'তে হ'লে West-এর হাতে ♠KQJ9x থাকা দরকার। অর্থাৎ ♠9 থেকে তিনটি বড় তাস সহ এই suit-টিতে তিনি কখনই ♠9 lead করতেন না )। সুতরাং ♠9-কে top of nothing ধরে সিদ্ধান্ত করা সম্ভব হ'ত East-এর হাতে বেশি ♠ হবে।

এই আলোচনায় বোঝা গেল contract-টির সাফল্য সম্পূর্ণরূপে নির্ভরশীল কখন ♠A-টি খেলা হচ্ছে তার উপর। ♠A-তে প্রথমে trick না ধরে প্রতিপক্ষের পরস্পরের মধ্যে যোগাযোগ বিচ্ছিন্ন করার জন্য এই উদাহরণে তৃতীয়বারে ধরা হয়েছে। এই খেলাকে Hold-up-play বলে। এই খেলা বন্ধু এবং বিপজ্জনক খেলোয়াড় খুঁজে পেতে সাহায্য করে।

আমাদের মূল প্রশ্ন ( কোন suit-এ finesse করতে হবে ? ) সম্বন্ধে একটি উত্তর উপরের উদাহরণ থেকে পাওয়া গেল। অর্থাৎ কোন suit-এ finesse করতে হবে বুঝতে হ'লে বন্ধু এবং বিপজ্জনক খেলোয়াড়কে চিহ্নিত করা দরকার। একাধিক suit-এ finesse করার মত অবস্থায় আর একটি কথা মনে রাখতে হবে যে সব কটি সম্ভাবনাকে যেন পরীক্ষা করা সম্ভব হয়। অর্থাৎ এমনভাবে খেলতে হবে যেন, যে কোন একটি সম্ভাবনা সফল হ'লেই contract পূর্ণ করা সম্ভব হয়। এই বক্তব্যটি Fred L. Karpin কর্তৃক প্রকাশিত নিচের deal-টির মাধ্যমে আলোচনা করা হচ্ছে :

| | North | |
|---|---|---|
| | ♠762<br>♡A62<br>◇AQ<br>♣AQ864 | |
| **West**<br>♠QJ10<br>♡Q108<br>◇K107652<br>♣9 | N / W E / S | **East**<br>♠9<br>♡974<br>◇J984<br>♣J10753 |
| | ♠AK8543<br>♡KJ53<br>◇3<br>♣K2 | |
| | South | |

South-এর 6♠ contract-এ ♠Q opening lead-কে A-তে ধরে ♠K-টি খেলা হ'ল। Trump-suit-এ একটি নিশ্চিৎ looser থাকার ফলে South চিন্তা করলেন contract পূর্ণ করার তিনটি সম্ভাবনা রয়েছে যথা (1) ♡Q-এর বিরুদ্ধে সার্থক finesse, অর্থাৎ East এর হাতে Q-টি থাকলে J-টি finesse-এর মাধ্যমে খেলা হ'তে পারে (2)-◇K-এর বিরুদ্ধে সার্থক finesse, অর্থাৎ West-এর হাতে K থাকলে Q-টির সার্থক finesse-এ contract পূর্ণ হ'তে পারে বা (3) প্রতিপক্ষের 6-টি ♣, 3-3 বা 4-2 ভাবে বিভক্ত হ'লে এই suit-এ 4-টি tricks-এর সাহায্যে প্রয়োজনীয় 12-টি tricks পাওয়া সম্ভব। সবকটি হাত দেখে সহজেই বলা যায় ◇-suit-এ finesse সার্থক হবে। কিন্তু কার্যক্ষেত্রে ♡-suit-এ প্রথম finesse করা হ'লে contract পরাস্ত হ'বে। অর্থাৎ এমনভাবে খেলতে হবে যেন তিনটি সম্ভাবনাকে পরীক্ষা করা যায়। তা করতে হ'লে তৃতীয় trick-এ ( ♠AK খেলার পর ) ♣K এবং ♣2 খেলতে হবে। West কী করবেন ?

Ruff করলে ♣A এবং ♣Q-এর উপর দুটি ♡ পাশিয়ে contract পূর্ণ হবে। সুতরাং তিনি একটি ◇ পাশালেন। Trick-টি ♣A-তে ধরে ♣-Q-টি খেলা হ'ল। বেশিরভাগ South এক্ষেত্রে একটি ♡ পাশাবেন! কিন্তু West একটি ◇ পাশালে তিনি কী করবেন? ♡J finesse করলে contract পরাস্ত হবে। অপরপক্ষে ◇Q finesse করার পর হয়ত দেখা যাবে ♡J-এর finesse সার্থক হ'ত কিন্তু East-এর হাতে ◇K থাকার ফলে contract পরাস্ত হ'ল। ছোট একটি ♠ খেলে West-এর হাতে খেলা তুলে দিলে তিনি একটি ছোট ◇ খেলার পর তাঁর কাছে পরিস্থিতি সমান হবে, অর্থাৎ finesse করলে ♡-suit-এর সম্ভাবনা যাচাই করার সুযোগ থাকবে না।

সুতরাং ♣Q-এর উপর তিনি ◇3-টি পাশালেন! West ruff করলেন (না করলে North থেকে শেষ ♠-টি খেলা হবে, West ♠10-এ trick ধরতে বাধ্য হবেন এবং একই পরিস্থিতি হবে)। এবার তিনি ◇ খেললে সহজেই Q-টি finesse করা যাবে কারণ East K খেলতে সক্ষম হ'লেও ruff-করে ♡-finesse পরীক্ষা করা যাবে। কার্য্যক্ষেত্রে তার কোন দরকার হবে না কারণ ◇Q এবং ◇A-র উপর দুটি ♡ পাশান সম্ভব হবে।

Fred L. Karpin-এর আর একটি হাত নিম্নরূপ :

| West | North / South | East |
|---|---|---|
| | ♠Q1085<br>♡AKJ<br>◇AQ<br>♣A753 | |
| ♠74<br>♡976<br>◇J9873<br>♣Q109 | N<br>W E<br>S | ♠3<br>♡Q10842<br>◇K1052<br>♣J84 |
| | ♠AKJ962<br>♡53<br>◇64<br>♣K62 | |

আবার 6♠ contract-এ West-এর ♠7 opening lead-টি A-তে ধরে South লক্ষ্য করলেন 11-টি সহজলভ্য tricks আছে। প্রয়োজনীয় বাড়তি একটি trick (1) সার্থক ♡J-টি finesse, অর্থাৎ West-এর হাতে Qটি থাকলে (2) সার্থক ◇Q-টি finesse অর্থাৎ K-টি West-

এর থাকলে বা (3) প্রতিপক্ষের মোট 6-টি ♣, 3-3 ভাবে বিভক্ত হ'লে হওয়া সম্ভব। তাঁকে এমনভাবে খেলতে হবে যেন এই তিনটি সম্ভাবনাকেই পরীক্ষা করা সম্ভব হয়।

এই হাতে তাঁকে প্রথমে ♡J-টি finesse করতে হবে ( ◇Qটি প্রথমে finesse করলে contract পরাস্ত হবে )। East Q-এ trick পেয়ে যা খুশি খেলুন না কেন ♠K খেলার পর ♡A এবং ♡K খেলে একটি ♣ পাশান হবে। এবার ♣K, ♣A খেলার পর একটি ♣-ruff-এর মাধ্যমে এই suit-এ 3-3 বিন্যাস থাকার সম্ভাবনাকে পরীক্ষা করা সম্ভব। বস্তুতঃ ◇Q finesse-এর কোন দরকার হবে না কারণ ♣-suit-টি 3-3 আছে। অর্থাৎ 6-টি ♠, 2-টি ♡, একটি ◇ এবং 3-টি ♣ tricks নিয়ে contract পূর্ণ হবে। প্রথমে ◇ finesse করলে ♣-suit-কে পরীক্ষা করা সম্ভব নয় এবং ♡J finesse-টি সার্থক না হওয়ায় ফলে সহজেই contract পরাস্ত হবে।

এধরনের অনেক উদাহরণ আলোচনা করা যেতে পারে। শুধু দেখতে হবে, বিভিন্ন suit-এ finesse থাকলে যথাসম্ভব বিপদকে পাশ কাটিয়ে সবকটি সম্ভাবনাকে পরীক্ষা করা সম্ভব হচ্ছে কি না। এইভাবে চিন্তা করলে বেশিরভাগ সময় সঠিক সমাধানে আসা সম্ভব হবে বলে আশা করা যায়।

## দুইদিকে finesse সম্ভব হ'লে সঠিক দিক কোনটি ?

কোন suit-এ দুই দিকে finesse করা সম্ভব হ'লে সঠিক দিকটিকে বেছে নেওয়ার সময় প্রতিপক্ষের হাতের বিন্যাস সম্বন্ধে ধারণা করা দরকার বা বন্ধু এবং বিপজ্জনক খেলোয়াড়কে চিনে নিতে হবে। প্রতিপক্ষের বিন্যাস বা honors card সম্বন্ধে ধারনা পেতে হ'লে যে সমস্ত কৌশলের প্রয়োজন তা আমরা "Counting এবং card reading" পরিচ্ছেদে বিশদভাবে আলোচনা করব। এখানে দুটি উদাহরণের সাহায্যে উপরোক্ত বক্তব্যকে আলোচনা করা হচ্ছে :

NSV
Dealer-South

| | North | |
|---|---|---|
| | ♠A75<br>♡QJ42<br>◇7632<br>♣Q9 | |
| **West**<br>♠KJ962<br>♡3<br>◇QJ4<br>♣J864 | N W E S | **East**<br>♠Q83<br>♡K10975<br>◇10985<br>♣3 |
| | ♠104<br>♡A86<br>◇AK<br>♣AK10752 | |

| South | West | North | East |
|---|---|---|---|
| 1♣ | Pass | 1♡ | Pass |
| 3♣ | Pass | 3♠ | Pass |
| 3NT | Pass | Pass | Pass |

Opening lead : ♠6.

কিছুক্ষণ পূর্বের আলোচিত hold-up-play-র কৌশল প্রয়োগ ক'রে South তৃতীয় trick-টি ♠A-তে ধরলেন। সহজলভ্য tricks গণনা ক'রে দেখলেন একটি ♠, একটি ♡, দুটি ◇ এবং তিনটি ♣ মোট সাতটি tricks হচ্ছে। বাড়তি দুটি tricks নিশ্চই ♣-suit-এ করতে হবে কারণ ♡-suit-এ finesse সার্থক হ'লেও বাড়তি দুটি tricks-এর আশা করা উচিৎ নয়। সুতরাং সিদ্ধান্ত হ'ল contract পূর্ণ করার জন্য ♣-suit-এ 5 টি tricks দরকার।

প্রতিপক্ষের 5-টি ♣, 3-2 ভাবে বিভক্ত হ'লে কোন সমস্যা নেই এবং সেক্ষেত্রে এই suit-এ 6-টি tricks হবে। কিন্তু 4-1 ভাবে বিভক্ত হ'লে সতর্কতার প্রয়োজন আছে। সুতরাং hold-up-play-র সাহায্যে South বুঝতে পারলেন East-এর হাতে খেলা গেলে কোন অসুবিধা নেই, অর্থাৎ West হলেন বিপজ্জনক খেলোয়াড়।

চতুর্থ trick-এ ◇A-তে নিজের হাতে এসে South একটি ছোট ♣ খেললেন। West 4 খেলার পর dummy থেকে 9-টি দেওয়া হ'ল। Trick-টি East পেতে পারেন কিন্তু contract পূর্ণ করতে সেক্ষেত্রে কোন অসুবিধা হবে না। কার্য্যক্ষেত্রে West-এর হাতে ♣J-টি থাকার ফলে একটি

overtrick সহ contract পূর্ণ হ'ল। লক্ষ্য করা যেতে পারে ♠A-তে trick ধরে ♣Q-টি প্রথমে খেললে অবস্থা কী হয়।

♣Q9-এর পরিবর্তে North-এর হাতে ♣Q8 হ'লেও এইভাবে খেলা যুক্তিযুক্ত হত কারণ East-এর হাতে ♣9-টি থাকলে contract পূর্ণ করতে কোন অসুবিধা হবে না। কিন্তু West-এর হাতে ♣J9xx থাকলে তিনি প্রথমে ♣9-টি খেলবেন। সেক্ষেত্রে contract পূর্ণ করা সম্ভব হবে না।

এই উদাহরণে ♣-suit-এ দুই দিকে finesse করা সম্ভব ছিল ( ♣J-এর বিরুদ্ধে )। সঠিক দিকটি hold-up-play-র সাহায্যে ঠিক করা হল। আমাদের দ্বিতীয় উদাহরণটি নিম্নরূপ :




South-এর 6NT contract-এ West ♣10 lead করলেন। A-তে trick-টি ধরে South লক্ষ্য করলেন ◇Q-টি কোন হাতে আছে জানা সম্ভব হ'লে সহজেই 12টি tricks পাওয়া যাবে। এরকম ক্ষেত্রে সাধারণ নিয়ম হল অন্যান্য suit-গুলি প্রথমে খেলে প্রতিপক্ষের হাতের বিন্যাস সম্বন্ধে ধারণা পাওয়ার চেষ্টা করা। এক্ষেত্রে বিতর্কিত ◇-suit-এ finesse প্রথমেই করা উচিৎ নয়।

প্রতিপক্ষের হাত সম্বন্ধে বেশি তথ্য পাওয়ার জন্য প্রথমে উচিৎ নিশ্চিৎ loosing tricks-কে দিয়ে দেওয়া। এক্ষেত্রে ◇Q-এর অবস্থান জানা সম্ভব হ'লেও South-এর পক্ষে 13-টি tricks পাওয়া সম্ভব নয়। অর্থাৎ প্রতিপক্ষকে একটি trick দিতেই হবে। এই trick-টি প্রথমে দেওয়া উচিৎ। গণনা পাওয়ার জন্য প্রথমে এই tricks দেওয়ার খেলাকে **Rectifying the Count** বলে।

সুতরাং ♣A-তে trick ধরে ♠3 খেলা হ'ল। East 4 খেললেন এবং South 2 দিয়ে Rectifying the count সমাপ্ত করলেন। West 6-এ trick-টি ধরে একটি ♣ খেললেন। ♣Q-এ trick ধরে ♠K, ♠A খেলা হ'ল, East একটি ♡ পাশালেন। অর্থাৎ গণনার প্রথম ধাপে বোঝা গেল East এর হাতে দুতাস ♠ এবং West-এর হাতে 4-তাস ♠ থাকতে বাধ্য। লক্ষ্য করার বিষয় প্রথমে একটি ♠ trick ছেড়ে না দিলে ( Rectification না করে প্রথমে ♠A এবং ♠K খেললে ) East-এর দুতাস ♠ সম্বন্ধে কোন ধারণা করা সম্ভব হ'ত না। এর পর ষষ্ঠ trick-এ ♡A, সপ্তম trick-এ ♣K খেলা হ'ল এবং তিনি লক্ষ্য করলেন ♣K-এর উপর East আর একটি ♡ পাশালেন। গণনার দ্বিতীয় ধাপে প্রমাণ হ'ল East-এর হাতে দুতাস ♣ এবং West-এর হাতে 6-তাস ♣ আছে। সুতরাং West-এর 13টি তাসের মধ্যে 6টি ♣ এবং 4টি ♠ হওয়ার ফলে ◇ এবং ♡ suit-এ মোট তিনটি তাস থাকতে বাধ্য। এবার ♡Q এবং ♡K খেলা হল, West একটি ♣ পাশালেন।

◇Q-এর বিরুদ্ধে এবার 100% নিশ্চয়তা নিয়ে finesse করা সম্ভব। West-এর হাতটি হ'ল 4-তাস ♠, 2-তাস ♡ ( তৃতীয় ♡ trick-এ তিনি একটি ♣ পাশিয়েছেন ) এবং 6-তাস ♣—সুতরাং এক তাস ◇. এই গণনার ভিত্তিতে North থেকে ◇Aটি খেলা হ'ল, West ◇3 দিলেন। ◇Qটি নিশ্চয়ই East-এর হাতে হবে এবং যথাযথ finesse-এর মাধ্যমে South তাঁর vulnerable L. S. Contract-টি পূর্ণ করতে সমর্থ হলেন। E এবং W-এর নিম্নরূপ হাত ছিল :

♠Q1096<br>♡J8<br>◇3<br>♣1098742




♠J4<br>♡97642<br>◇Q765<br>♣53

সুতরাং two-way-finesse-কে সার্থকভাবে খেলতে হ'লে মূলতঃ দুটি ঘটনার সাহায্য নিতে হবে (1) Counting এবং Card reading এবং (2) বন্ধু এবং বিপজ্জনক খেলোয়াড় সম্বন্ধে ধারণা।

### সঠিক কোন তাসটিতে finesse করতে হবে ?

কোন suit-এ, কোন দিকে, কোন ধরনের finesse করতে হবে জানার

পরন্তু একটি গুরুত্বপূর্ণ কথা হ'ল সঠিক কোন তাসটির সাহায্যে finesse করা যুক্তিযুক্ত ? সঠিক তাসটি finesse না করা হ'লে অনেক সময় অসুবিধা হ'তে পারে বা ভাল contract পরাস্ত হ'তে পারে। Entry-র ব্যাপারটি এক্ষেত্রে অনেক সময় মৌলিক সমস্যা হ'য়ে দেখা দেয়। যেমন :

North

◇ AJ103

West ◇ K854

East ◇ 76

South

◇ Q92

K-এর বিরুদ্ধে finesse করার জন্য South থেকে যে কোন একটি তাস খেলা যায় কারণ K ছাড়া সবকটি বড় তাস আছে। কিন্তু South-এর হাতে অন্য কোন entry না থাকলে ( entry সমস্যা থাকলে ) finesse এর জন্য প্রথমে 9-টিকে খেলতে হবে। কারণ Q-টি প্রথমে খেললে West 4 খেলবেন, dummy থেকে 3 দিতে হবে ( 10টি পাশান সম্ভব নয় কারণ 9 এর উপর K cover করলে এই su t-এ 4-টি tricks পাওয়া যাবে না )। পরবর্তী trick-এ খেলা dummy-তে চলে যাবে ( 10 বা J-এ ) এবং entry না থাকার ফলে West-এর K ধরা যাবে না। প্রথমে 9টি খেললে এই অসুবিধা থাকে না। 9 কে West- cover না করলে dummy থেকে 3 দেওয়ার পর Q খেলা হবে। West K এ cover করতে পারেন বা না পারেন, এই suit এ পরবর্তী finesse করা সম্ভব হবে যেহেতু খেলা South-এর হাতেই থাকছে।

বিশদ আলোচনার পূর্বে আমাদের দেখতে হবে finesse-এর উপর mathematical probability-র কী প্রভাব আছে। অন্য কোন তথ্য ( Bidding বা খেলা থেকে ) না থাকলে finesse বেশিরভাগ সময় সার্থক করার জন্য প্রতিপক্ষের তাস কী ভাবে বিভক্ত হয়েছে এবং কোন খেলোয়াড়ের কাছে বড় তাসটি থাকার সম্ভাবনা বেশি এ সম্বন্ধে mathematical

probability জানা এবং ব্যবহার করা অত্যন্ত গুরুত্বপূর্ণ। নিচের তালিকায় ঘটনাটি পরিষ্কার হবে ঃ

| কোন বিশেষ suit-এ প্রতিপক্ষের মোট তাসের সংখ্যা | ঐ তাসগুলির সম্ভাব্য বিন্যাস |
|---|---|
| 7 | 4 – 3 = 62 percent<br>5 – 2 = 31 ,,<br>6 – 1 = 7 ,,<br>7 – 0 = বলার মত নয়। |
| 6 | 4 – 2 = 48 percent<br>3 – 3 = 36 ,,<br>5 – 1 = 15 ,,<br>6 – 0 = 1 ,, |
| 5 | 3 – 2 = 68 percent.<br>4 – 1 = 28 ,,<br>5 – 0 = 4 ,, |
| 4 | 3 – 1 = 50 percent.<br>2 – 2 = 40 ,,<br>4 – 0 = 10 ,, |
| 3 | 2 – 1 = 78 percent.<br>3 – 0 = 22 ,, |
| 2 | 1 – 1 = 52 percent.<br>2 – 0 = 48 ,, |

Mathematical probability-র এই তালিকা অনুসারে দেখা যাচ্ছে প্রতিপক্ষের হাতে বেজোড় ( odd ) সংখ্যার তাস থাকলে সমানভাবে বিভক্ত ( যতটা সম্ভব ) হওয়ার সম্ভাবনা সবচেয়ে বেশি ; যেমন 7-তাসে 4-3 বিন্যাস, 5-তাসে 3—2 বিন্যাস, 3-তাসে 2—1 বিন্যাসের percentage অন্য বিন্যাসের percentage থেকে বেশি এবং জোড় ( Even ) সংখ্যক তাস হলে অসমানভাবে বিভক্ত হওয়ার সম্ভাবনা বেশি হয়, যেমন 6-তাসে 4—2, 4-তাসে 3—1 বিন্যাসের percentage বেশি। এই তালিকা ব্যবহার করার সময় একটি কথা মনে রাখা দরকার যে bidding এবং প্রতিটি trick খেলার পর এই percentage

পরিবর্তীত হতে পারে। তবে খেলার শুরুতে অন্য কোন তথ্য না থাকলে এই তালিকা অনুযায়ী পরিকল্পনা করলে ভাল ফলের আশা করা যায়।

এই তালিকায় কোন হাতে বড় তাসটি আছে ( যার বিরুদ্ধে finesse করা হবে ) বলা হয় নি। তবে এর সাহায্যে বড় তাসটি সম্বন্ধে একটি আশাপ্রদ সিদ্ধান্ত করা সম্ভব। সিদ্ধান্তটি হ'ল, যে হাতে বেশি সংখ্যক তাস থাকবে সেই হাতে বড় তাসটি থাকার সম্ভাবনা বেশি। প্রশ্ন হ'তে পারে, ব্যাপারটি কি একটু আন্দাজনির্ভর হ'ল না? ঠিক; কিন্তু কোন তথ্য না থাকলে এই আন্দাজটুকু ছাড়া অন্য পথ কী? তবে এই আন্দাজকে পুরোপুরি অযৌক্তিক বলা উচিৎ নয়। একটি উদাহরণের সাহায্যে বলা যাক: Pack-এর 52-টি তাস থেকে একটি তাস তুলে নিয়ে যদি জিজ্ঞাসা করা হয় ♠A-টি কোথায়? হাতের তুলে নেওয়া তাসটি, না অবশিষ্ট 51-টি তাসের মধ্যে ♠Aটি রয়েছে? নিঃসন্দেহে সকলের উত্তর হবে "♠Aটি 51-টি তাসের মধ্যে রয়েছে।" কেন? যে তাসটি তুলে নেওয়া হয়েছে তা কি ♠A হ'তে পারে না? নিশ্চই পারে। কিন্তু তার সম্ভাবনা তুলনামূলকভাবে অনেক কম। অনুরূপভাবে কোন একটি suit-এর 13টি তাস থেকে একটি তাস তুলে "Kটি কোথায়" জিজ্ঞাসা করা হ'লে সকলেই বলবেন 12টি তাসের মধ্যে K-টি রয়েছে যদিও হাতের তাসটি K হতে পারে। এইভাবে চিন্তা করে বেশি তাসের হাতে বড় তাস থাকার সিদ্ধান্তকে যুক্তিযুক্ত বলা যায় ( অবশ্যই অন্য কোন তথ্য না থাকলে )।

এবার আমাদের মূল প্রশ্ন ( সঠিক কোন তাসটি finesse করতে হবে? ) আলোচনার সময় হয়েছে। অনেক finesse শুধুমাত্র সঠিক তাসটি ঠিক করতে না পারার ফলে সার্থক হয় না—যেমন নিচের deal-টি:

| | North | |
|---|---|---|
| | ♠K963<br>♡98<br>◇AQJ109<br>♣Q5 | |
| **West**<br>♠852<br>♡2<br>◇K862<br>♣J8764 | N<br>W E<br>S | **East**<br>♠Q107<br>♡Q764<br>◇753<br>♣1093 |
| | ♠AJ4<br>♡AKJ1053<br>◇4<br>♣AK2 | |

Deal-টি একটি জাতীয় Championship এ খেলা হয়েছিল। E-W team-এ ছিলেন পৃথিবীর ছয়জন বিখ্যাত খেলোয়াড় Mrs. Silodor, Crawford, C. H. Goren, Howard Schenken এবং Edward Hymes Jr. Deal-টিতে South ঠিকমত খেলতে পারলে এই দল জাতীয় championship-এর final-এ উঠতে সক্ষম হ'তেন না। কিন্তু তাঁর ভুল খেলার ফলে তাঁরা final-এ উঠে জাতীয় champion হয়েছিলেন। ঘটনাটি নিম্নরূপ :

South-এর 7♡ contract-এ West ♣6 lead করলেন। A-তে trick ধরে singleton ♡Q ধরার চেষ্টায় South Aটি খেললেন। এবার ♣Q-এ dummy-তে ঢুকে ♡9-টি খেলা হল। East একটি ছোট ♡ দিলেন এবং J-টিকে finesse করা হ'ল ( সার্থকভাবে ) কিন্তু East-এর 4-তাসে ♡Q থাকার ফলে contract টি পরাস্ত হ'ল। তিনি কী ভুল করেছিলেন ?

প্রথমেই ♡A খেলা মারাত্মক ভুল। কারণ প্রতিপক্ষের হাতের 5-টি ♡ 4-1 ভাবে বিভক্ত হ'লেও singleton 'Q' হওয়ার সম্ভাবনা খুব কম, অর্থাৎ শতকরা বেশির ভাগ সময় Qটি 4-তাসের হাতে থাকবে। 5-টি তাস 3-2 ভাবে বিভক্ত হ'লে ( যার সম্ভাবনা বেশি ) তিন তাসের হাতে 'Q'-টি থাকার সম্ভাবনা দু-তাসের হাতে থাকার সম্ভাবনা থেকে বেশি। West-এর হাতে তিনতাসে ♡Q থাকলে South-এর কিছুই করার নেই। সুতরাং East-এর হাতে ♡Qxx ধরে তাঁর finesse করার সিদ্ধান্ত ঠিকই ছিল। কিন্তু কোন তাসটি দিয়ে ? তিনি যেভাবে খেলেছিলেন তাতে East-এর হাতে ♡Qxx থাকলে contract পূর্ণ করতে সক্ষম হতেন। কিন্তু finesse করাই যখন যুক্তিযুক্ত কেন ♡Qxxx ধরে করা হ'ল না ? তাঁর উচিৎ ছিল ♣Q-এ প্রথম trick-টি ধরে ♡9টিকে finesse করা। এইভাবে খেললে East-এর ♡Qxxx ধরা সম্ভব হ'ত।

সুতরাং মনে রাখতে হবে, finesse করাই যখন একমাত্র সিদ্ধান্ত সেক্ষেত্রে এমনভাবে করতে হবে যাতে প্রতিপক্ষের সবচেয়ে খারাপ বিন্যাসকেও ধরা সম্ভব হয় কারণ তালিকা অনুসারে বেশি percentage-এর বিন্যাস না ও থাকতে পারে। South-এর উপরোক্ত খেলা 3-2 বিন্যাস ( 68 percent ) ধরে হয়েছে, কিন্তু 4-1 বিন্যাস ( 28 percent ) হ'তে পারে না এমন কথা তালিকায় নিশ্চই বলা হয় নি। এক্ষেত্রে 4-1 বিন্যাসকেও ধরা সম্ভব ছিল কিন্তু 5-0 বিন্যাসকে ধরা সম্ভব ছিল না।

সাধারণ খেলোয়াড়দের একটি ধারণা আছে, দুহাতে কোন suit-এ মোট 10 তাস থাকলে 'K'-এর বিরুদ্ধে finesse করা উচিৎ নয়। তাঁরা সাধারণতঃ 'A' খেলে singleton 'K' ধরার চেষ্টা করে থাকেন। কিন্তু এ ধারণা ভুল, যেমন নিচের উদাহরণে বোঝা যাচ্ছে :

North
♠7652

South
♠AQJ1084

প্রশ্ন হ'ল 10 তাস নিয়ে ♠K-এর বিরুদ্ধে finesse করা ঠিক কিনা। অন্য কোন রকম তথ্য না থাকলে finesse করা বেশি যুক্তিযুক্ত (A খেলে singleton 'K' ধরার চেষ্টা থেকে)। কারণ প্রতিপক্ষের মোট তিনটি ♠ নিম্নরূপভাবে বিভক্ত হ'তে পারে (West-এর হাতে ♠K-টি দুই বা তিন তাসে না ধরে ; কারণ সেক্ষেত্রে finesse এবং A খেলায় কোন আলাদা ফল হবে না) :

| | West | East | |
|---|---|---|---|
| (1) | ♠9 | ♠K3 | (1) |
| (2) | ♠3 | ♠K9 | (2) |
| (3) | ♠— | ♠K93 | (3) |
| (4) | ♠K | ♠93 | (4) |

এই চারটি বিন্যাসের (4) নং বিন্যাসকে ♠A খেললে ধরা সম্ভব। অন্য তিনটি সম্ভাবনাকে ধরতে হ'লে finesse করতে হবে। অর্থাৎ ♠A খেললে শতকরা 25 ভাগ (4টির মধ্যে একটি বিন্যাস) এবং finesse শতকরা 75 ভাগ সার্থক হওয়ার আশা করা যায়। সুতরাং 10 তাসে K-এর বিরুদ্ধে finesse করা বেশি যুক্তিযুক্ত। এরকম অবস্থায়ও সঠিক তাসটিকে finesse করা বিশেষ গুরুত্বপূর্ণ, যেমন Fred L. Karpin কর্তৃক প্রকাশিত নিচের dealটিতে লক্ষ্য করা যেতে পারে :




South-এর 6♡ contract-এ West ◇K-এ trick পেয়ে পুনরায় ◇ খেললেন। South, ruff-করে ♡4 খেলে Qটি finesse করলেন। Finesse সার্থক হ'ল, কিন্তু contract পূর্ণ করা সম্ভব হ'ল না, কারণ West একটি trump trick পেতে বাধ্য। তিনি কী ভুল করেছেন ?

10 তাসে ♡K-এর বিরুদ্ধে finesse করার সিদ্ধান্ত ঠিকই ছিল। যে ভাবে খেলা হয়েছে তাতে প্রতিপক্ষের তিন তাস ♡, 2—1 ভাবে বিভক্ত হ'লে contract পূর্ণ হ'ত। কিন্তু 3—0 বিন্যাসের সম্ভাবনা কম হ'লেও অসম্ভব নয়। সুতরাং South-এর উচিৎ ছিল ♡Jটিকে finesse card করা। লক্ষ্য করার বিষয় ♡J খেলে finesse করলে West-এর ♡K107 ধরা সম্ভব।

**Finesse করার মত অবস্থা থাকলেও কখন করা উচিৎ নয় ?**

পূর্বেই বলা হয়েছে finesse হচ্ছে একটি অস্ত্র এবং কোন অস্ত্রই উদ্দেশ্য না থাকলে ব্যবহার করা ঠিক নয়। অর্থাৎ finesse করার মত অবস্থা থাকলেই যে করতে হবে তাঁর কোন মানে নেই। দেখতে হবে করা আদৌ যুক্তিযুক্ত কি না। মনে রাখতে হবে finesse হচ্ছে 50 শতাংশ সার্থক হওয়ার আশা নিয়ে খেলা। সুতরাং যথাসম্ভব finesse না করে contract পূর্ণ করার চেষ্টা হওয়া উচিৎ। অন্য কোন পথ না থাকলে finesse কে শেষ চেষ্টা হিসাবে ব্যবহার করা ভাল। এখানে কয়েকটি deal-এর আলোচনা করা হচ্ছে যাঁর সাহায্যে এই ঘটনাটি পরিষ্কার হ'তে পারে :

- **কোন বিপজ্জনক suit-এ finesse করা যুক্তিযুক্ত নয়। যেমন :**

**BV**
**Dealer-South**

♠AQ2
♡K3
◇85
♣AQJ1074

♠J5
♡Q9865
◇J764
♣83




♠K10986
♡107
◇KQ103
♣K5

♠743
♡AJ42
◇A92
♣962

| South | West | North | East |
|---|---|---|---|
| Pass | Pass | 1♣ | Pass |
| 1♡ | Pass | 3♣ | Pass |
| 3NT | Pass | Pass | Pass |

Opening lead : ♠J.

West এর ♠J lead-এ South ইচ্ছে করলে Qটি finesse করতে পারেন। করলে contract পরাস্ত হ'বে. কারণ East K-এ ধরে ♠ খেলতে থাকবেন যতক্ষণ না A-টি চলে যায়। পরে ♣ K-এ trick ধরে মোট 4-টি ♠ এবং একটি ♣-trick-এ contract পরাস্ত করবেন।

South-এর উচিৎ Q-টি finesse না করে A-তে trick ধরে ♡A-তে নিজের হাতে এসে ♣9-টিকে finesse করা। East ♣K-এ trick ধরে ♠-suit-এ আক্রমণ করতে সক্ষম হবেন না এবং 5-টি ♣, একটি ◇, দুটি ♡ এবং একটি ♠ trick-এ contract পূর্ণ হবে। অর্থাৎ তাঁর চিন্তা করা উচিৎ ♠Q-এর finesse সার্থক না হ'লে প্রতিপক্ষ তাঁদের suit-টি তৈরী ক'রে ফেলবেন। Contract পূর্ণ করার জন্য ♠-suit-এ দুটি tricks-এর দরকার হয় না। কিন্তু finesse না করে ♠A খেললে Stopper রাখা সম্ভব হচ্ছে। এক্ষেত্রে ♠ suit-টি বিপজ্জনক হওয়ায় finesse করা যুক্তিযুক্ত নয়।

**● কোন বিপজ্জনক Shift এর সম্ভাবনা থাকলে finesse করা ঠিক নয়। যেমন:**

| | North | |
|---|---|---|
| | ♠AQJ<br>♡43<br>◇K5<br>♣AQJ1074 | |
| **West**<br>♠1052<br>♡KJ7<br>◇97632<br>♣83 | N / W E / S | **East**<br>♠K986<br>♡Q10986<br>◇Q10<br>♣K5 |
| | ♠743<br>♡A52<br>◇AJ84<br>♣962 | |

3NT contract-এ West-এর ♠ 10 leadকে South ইচ্ছে করলে finesse করতে পারেন। করলে East ♠K-এ trick ধরে চিন্তা করবেন এই suit-এ আক্রমণ করে বিশেষ লাভ নেই এবং তিনি যুক্তিযুক্ত ভাবে ♡ 8টি খেলবেন। এমত অবস্থায় South এর পক্ষে contract পূর্ণ করা সম্ভব নয় কারণ ♣-suit-এ তাঁকে finesse করতেই হবে।

তাঁর চিন্তা করা উচিৎ finesse সার্থক হ'লেও ( ♠-suit-এ ) contract পূর্ণ করা সম্ভব নয় যদি ♣-suitকে তৈরী করা না হয়। কিন্তু ♠ finesse সার্থক না হ'লে ♡-suit-এ বিপজ্জনক shift হওয়ার সম্ভাবনা রয়েছে। সুতরাং ♠A-তে trick ধরে তাঁর উচিৎ ◇A-তে নিজের হাতে এসে ♣9টি finesse করা।

● **কোন suit blocked-হওয়ার সম্ভাবনা থাকলে finesse করা ঠিক নয়।** যেমন :

| | North | |
|---|---|---|
| | ♠642<br>♡K5<br>◇Q63<br>♣QJ1097 | |
| **West**<br>♠J987<br>♡QJ932<br>◇10<br>♣K43 | N / W E / S | **East**<br>♠Q103<br>♡1087<br>◇K9872<br>♣85 |
| | ♠AK5<br>♡A64<br>◇AJ54<br>♣A62 | |

3NT Contract-এ West-এর ♡Q lead-কে K-এ ধরে South ♣Q-টিকে finesse করার পর West-এর ♣3 দেওয়ার সাথে সাথে তিনি তাঁর বিপদ বুঝতে পারলেন কারণ suit-টি blocked. এমত অবস্থায় যে ভাবেই খেলা হোক না কেন contract পরাস্ত হবে কারণ ♣-suit-টিকে তৈরী করা সম্ভব হ'লেও ◇Q-এ entry হওয়া অসম্ভব যেহেতু ◇Q-দেওয়া না হলে East ◇K খেলবেন না

South-এর উচিৎ ছিল প্রথম trick টি ♡A-তে ধরে ♣A, ♣6 এবং ♣2 খেলা এবং ♡K-এ dummy-তে entry নিয়ে 4টি ♣, কমপক্ষে একটি ◇, দুটি ♡ এবং দুটি ♠ trick এ contract পূর্ণ করা। অর্থাৎ finesse করলে ♣-suit-টি blocked হওযার সম্ভাবনা রয়েছে—একথা চিন্তা করতে হবে।

● **Suit contract-এ finesse করার সময় singleton সম্বন্ধে সাবধান হওয়া দরকার।** যেমন:

| | North | |
|---|---|---|
| | ♠KJ6<br>♡J9<br>◇AQJ53<br>♣K54 | |
| **West**<br>♠87432<br>♡32<br>◇6<br>♣J9732 | N<br>W E<br>S | **East**<br>♠109<br>♡864<br>◇K10987<br>♣Q108 |
| | ♠AQ5<br>♡AKQ1075<br>◇42<br>♣A6 | |

6♡ contract এ West-এর ◇6 lead-টি South ইচ্ছে করলে finesse করতে পারেন। করলে ফল কী হবে তা সহজেই বোঝা যাচ্ছে। East K-এ trick ধরে পুনরায় একটি ◇ খেলবেন এবং West ruff ক'রে সুন্দর contract টি পরাস্ত করবেন। এমত অবস্থায় North এর পক্ষে ধৈর্য্য ধরে বসে থাকা প্রায় অসম্ভব এবং South আর যা খুশি করুন, ঘটনাটিকে দুর্ভাগ্যজনক ব'লে যেন অবিহিত না করেন।

সুতরাং South-এর উচিৎ finesse না করে ◇A-তে trick ধরা এবং প্রতিপক্ষের সমস্ত trump তুলে নিয়ে পরিশেষে তাঁদেরকে ◇-suit-এ একটি

trick দিয়ে contract পূর্ণ করা। Suit contract-এ finesse করার পূর্বে singleton সম্বন্ধে এই সাবধানতা অত্যন্ত দরকার।

- **অনেক সময় finesse করা প্রয়োজন হ'লেও প্রথম সুযোগে করা উচিৎ নয়।** যেমন:

| | North | |
|---|---|---|
| | ♠KJ52<br>♡KQ54<br>◇64<br>♣A93 | |
| **West**<br>♠10987<br>♡32<br>◇KJ53<br>♣QJ10 | N<br>W E<br>S | **East**<br>♠Q6<br>♡107<br>◇109872<br>♣K842 |
| | ♠A43<br>♡AJ986<br>◇AQ<br>♣765 | |

South-এর 4♡ contract-এ West ♣Q lead করলেন। 9-টি সহজ tricks আছে। বাড়তি একটি trick হওয়ার তিনটি সম্ভাবনাকে সাবধানে পর্য্যবেক্ষন করতে হ'বে। ◇Q finesse-টি সার্থক না হ'লে ♠-finesse সার্থক হ'তে হবে। কিন্তু ♠-finesse সার্থক না হ'লেও suit-টি প্রতিপক্ষের হাতে 3—3 হ'লে চতুর্থ ♠-এর trick-এ contract পূর্ণ হ'তে পারে। অর্থাৎ ♠J-finesse, ◇Q-টি finesse এবং প্রতিপক্ষের হাতে ♠-suit-এ 3-3-এর সম্ভাবনাকে South কীভাবে পরীক্ষা করতে পারেন? চারটি হাত দেখে সহজেই বোঝা যাচ্ছে এই তিনটি সম্ভাবনার কোনটিই কার্য্যকরী নয়। কিন্তু ♠A এবং ♠K খেললে East-এর দুতাসে Q ধরা পড়বে। ♠A এবং ♠K খেলা সম্ভব কি?

সম্ভব! ♣A-তে trick ধরে ♡A, ♡K খেলার পর তাঁর উচিৎ প্রথমে ♠Kটি খেলে ♠A-তে নিজের হাতে এসে পুনরায় একটি ♠-খেলে J-টিতে indirect finesse-এর মাধ্যমে trick তৈরীর পরিকল্পনা করা। এইভাবে খেললে West-এর হাতে ♠Q (বেশি তাসে হলেও) বা East-এর হাতে Qxx, Qx থাকলে খেলা পূর্ণ হবে। East-এর হাতে ♠Qxxx থাকলে contract পূর্ণ করার জন্য ◇Q-এর finesse সার্থক হ'তে হবে। এই

পরিকল্পনা অনুসারে খেলতে গিয়ে East-এর তুতাসে ♠Q-টি ধরা পড়বে এবং একটি Overtrick-এর চেষ্টায় ◇Q finesse করা যেতে পারে।

♠-suit-এর এই finesse-কে Delayed finesse বলা যেতে পারে।

- **Trump suit-এ control নষ্ট হওয়ার সম্ভাবনা থাকলে finesse করা যুক্তিযুক্ত নয়।** যেমন :




4♠ contract-এ West-এর ◇Q lead A-তে ধরে South ♠A-টি খেললেন। এবার তিনি যদি ♠J-টি finesse করেন তাহ'লে contract-এর কী অবস্থা হয় লক্ষ্য করা যাক। West Q-এ trick ধরে ◇2 খেলবেন। East-এর K-কে তাঁর ruff করতে হবে। ♡-suit-এ trick তৈরী না ক'রে contract পূর্ণ করা সম্ভব নয় দেখে তাঁকে একটি ♡ খেলতে হবে। West A-তে trick ধরে আবার ◇ খেলবেন। এই trick-টি ruff ক'রে trump suit-এর control নষ্ট করতে তিনি বাধ্য হবেন এবং contract পরাস্ত হ'বে, কারণ West-এর হাতে দুটি trump এবং তাঁর হাতে মাত্র একটি trump থাকবে।

পরিস্থিতিটি তাঁর প্রথমেই বোঝা উচিৎ, কারণ contract পূর্ণ করার জন্য প্রতিপক্ষকে ♠-suit-এ দুটি tricks দিলেও কোন অসুবিধা নেই, কিন্তু control নষ্ট করলে চলবে না। সুতরাং ◇A-তে trick ধরে তাঁর উচিৎ ♠A এবং K খেলে নিয়ে (J-টি finesse না ক'রে) একটি ♡ খেলা। West A-তে trick পেয়ে ◇ খেলতে পারেন। কিন্তু ruff করে পর পর ♡ খেলতে থাকলে contract পূর্ণ হবে কারণ West দুটি ♠ এবং একটি ♡ trick-এর বেশি পেতে পারেন না।

● Finesse হ'ল শতকরা 50 ভাগ সার্থক হওয়ার আশা নিয়ে খেলা। সুতরাং অন্য কোনভাবে contract পূর্ণ করার আশা থাকলে finesse করা উচিৎ নয়। Finesse-কে শেষ চেষ্টা হিসাবে ধরা উচিৎ। যেমন :

**BV**
**Dealer-West**

North: ♠AJ8 ♡J1092 ◇854 ♣643

West: ♠63 ♡AKQ74 ◇K106 ♣KQ7

East: ♠7 ♡653 ◇J973 ♣J10982

South: ♠KQ109542 ♡8 ◇AQ2 ♣A5

| West | North | East | South |
|---|---|---|---|
| 1♡ | pass | pass | double |
| pass | 1NT | pass | 2♠ |
| pass | 3♠ | pass | 4♠ |
| pass | pass | pass | |

Opening lead : ♡A

Fred L. Karpin-এর এই হাতটি উপরোক্ত বক্তব্যকে খুব ভালভাবে প্রতিফলিত করে। দ্বিতীয় trick-এ West-এর ♣K lead A-তে ধরে contract পূর্ণ করার জন্য প্রয়োজনীয় বাড়তি একটি trick ◇-suit-এ পাওয়ার চেষ্টা করা হ'ল, অর্থাৎ ♠8-এ dummy-তে ঢুকে ◇Qটি finesse করার পর সহজেই contract পরাস্ত হ'ল, কারণ প্রতিপক্ষ একটি ♡, একটি ♣ এবং দুটি ◇ tricks সহজেই পেয়ে গেলেন।

◇Q finesse সার্থক হ'লে contract পূর্ণ হ'ত—এ বিষয়ে কোন সন্দেহ নেই ; কিন্তু South-এর চিন্তা করা উচিৎ ছিল ♡ suit-এর মাধ্যমে finesse ছাড়া সহজেই বাড়তি একটি trick তৈরী করা সম্ভব। সুতরাং ♣A-তে trick পাওয়ার পর তাঁর উচিৎ ছিল ♠8-এ dummy-তে ঢুকে ♡J-এর উপর ♣5 পাশান। West যা খুশি খেলুন না কেন ( নিশ্চই

তিনি ◇ খেলবেন না) পুনরায় dummy থেকে ♡10 খেলে ◇2 পাশাবেন এবং trump suit-এ entry-র সাহায্যে ♡9-এর উপর ◇Q পাশান সম্ভব হবে। অর্থাৎ West একমাত্র ♡-suit-এ তিনটি tricks পাবেন এবং contract পূর্ণ হ'বে।

এই বক্তব্যকে বুঝবার জন্য এখানে Alfred Sheinold-এর একটি deal তুলে ধরা হচ্ছে:

**NSV**
**Dealer-South**

♠K982
♡J10
◇J9873
♣QJ

♠4
♡K9852
◇5
♣1098732




♠3
♡7643
◇KQ1064
♣654

♠AQJ10765
♡AQ
◇A2
♣AK

| South | West | North | East |
|---|---|---|---|
| 2♣ | pass | 2NT | pass |
| 3♠ | pass | 4♠ | pass |
| 4NT | pass | 5♣ | pass |
| 5NT | pass | 6◇ | pass |
| 6♠ | pass | pass | pass |

Opening lead : ♣10

11-টি সহজ tricks রয়েছে। বাড়তি একটি trick ♡Q finesse-এর মাধ্যমে করতে গিয়ে South এই contract-টি নষ্ট করেছিলেন। তাঁর উচিৎ ছিল ♣A-তে trick ধরে একবার ♠ খেলা এবং ◇A ও ◇2 খেলে একটি trick দিয়ে দেওয়া। Suit-টি প্রতিপক্ষের হাতে 3—3 বা 4—2 ভাবে বিভক্ত হ'লে কোন সমস্যাই নেই। কিন্তু 5—1 বিন্যাস হওয়াতে আপাত দৃষ্টিতে মনে হচ্ছে অসুবিধা হতে পারে। কিন্তু তিনি লক্ষ্য করবেন

দ্বিতীয় ◇ trick-এ ◇7-টিকে East-এর 10-এ ধরতে হবে এবং এই suit-এ প্রয়োজনীয় বাড়তি একটি trick হ'তে বাধ্য।

East দ্বিতীয় ◇ trick-টি 10-এ ধরে একটি ♡ খেলবেন। কিন্তু South কোন মতেই finesse-এর ঝুঁকি নিতে পারেন না। Aতে trick ধরে ♠8 এবং ♠9-এ দুবার dummy তে ঢুকে যথাক্রমে ◇8 এবং ◇9 খেলা হবে। East-কে যথাক্রমে ◇Q এবং ◇K খেলতে হবে; না হ'লে তিনি ♡Q পাশিয়ে contract পূর্ণ করবেন। Trick দুটি তিনি ruff করবেন এবং পরিশেষে ♠K-এ dummy তে ঢুকে ◇J-এর উপর ♡Q-টি পাশিয়ে সহজেই contract পূর্ণ করবেন।

এই উদাহরণে ◇7 এবং ◇6-টি পরস্পর পরিবর্তিত হ'লে এই Suit থেকে কোনক্রমেই বাড়তি একটি trick হওয়া সম্ভব ছিল না। সেক্ষেত্রে তাঁকে ♡Q finesse করতে হ'ত। ◇-suit-এর এই সম্ভাবনা দ্বিতীয় ◇ খেলার সাথে সাথে তাঁর কাছে পরিষ্কার হয়ে যাবে।

সুতরাং finesse করার মত অবস্থা থাকলে প্রথমেই করা উচিৎ নয়। অন্যান্য সমস্ত সম্ভাবনা পরীক্ষা করার পর যদি দেখা যায় কোন সম্ভাবনাই ফলপ্রসূ হ'ল না তখন শেষ ভরসা হিসাবে finesse কে ব্যবহার করা যুক্তিযুক্ত।

● **Finesse-এর বিরুদ্ধে defence কী?**

Finesse-এর বিরুদ্ধে defence-এর মূল কথা হ'ল deception বা declarer-কে বিভ্রান্ত ক'রে সঠিক পথ থেকে সরিয়ে নেওয়ার চেষ্টা করা (অবশ্যই কোন অসৎ উপায়ে নয়)। একটি সহজ উদাহরণের মাধ্যমে শুরু করা যাক:

| | North<br>♡AJ5 | |
|---|---|---|
| West<br>♡Q102 | | East<br>♡863 |
| | South<br>♡K974 | |

Suit-টিতে 4-টি tricks পাওয়ার জন্য South J-টিকে সার্থকভাবে finesse করে A-টি খেললেন। West এই trick দুটিতে যথাক্রমে 2 এবং 10 দিলেন। South-এর এমত অবস্থায় K খেলা ছাড়া অন্য কোন

পথ নেই এবং suit-টি 3-3 ভাবে থাকার ফলে তিনি সহজেই 4-টি tricks সংগ্রহ করবেন। এই suit-এ E—W এর পক্ষে একটি trick সংগ্রহ করা সম্ভব কি ?

অসম্ভব নয়! West-কে একটি trick পেতে হ'লে A-র উপর ( J finesse-এর পর ) Q-টি দিতে হ'বে। এবার নিজেকে South-এ বসিয়ে চিন্তা করলে দেখা যাবে West-এর Q2 ( সেক্ষেত্রে East-এর 10863 ) থাকলেও তিনি দ্বিতীয় trick-এ Q দিতে বাধ্য। এই অবস্থায় 4-টি tricks পেতে হ'লে তাঁকে 9টি finesse করতে হবে। বোঝাই যাচ্ছে 9-এ finesse করলে West 10-এ একটি trick পাবেন।

West-এর পক্ষে দ্বিতীয় trick-এ Q-টি দেওয়া মোটেই কঠিন কাজ নয়। বস্তুতঃ J-এর সার্থক finesse-এর মাধ্যমে South জেনে ফেলেছেন Qটি তাঁর হাতে। সুতরাং দ্বিতীয় trick-এ Qটি দেওয়ার অর্থ হ'ল জানা তাসটি দিয়ে দেওয়া। এর ফলে বেশির ভাগ সময় declarer ভুল বুঝতে বাধ্য হবেন।

Deception-এর মাধ্যমে কোন একটি তাস সম্বন্ধে declarer-এর কাছে ভুল তথ্য সরবরাহ করা সম্ভব। ফলে হয়ত অনেক সময় তাঁর পক্ষে contract পূর্ণ করা সম্ভব হবে না—যে contract স্বাভাবিকভাবে পূর্ণ হ'ত। যেমন :

**NSV**
**Dealer-East**

North: ♠K1095 ♡63 ◇KJ52 ♣K65

West: ♠743 ♡982 ◇Q86 ♣J1092




East: ♠AQ6 ♡AQ1074 ◇1097 ♣83

South: ♠J82 ♡KJ5 ◇A43 ♣AQ74

| East | South | West | North |
|---|---|---|---|
| 1♡ | 1NT | pass | 3NT |
| pass | pass | pass | |

Opening lead : ♡9

♡A-তে trick ধরে East একটি ছোট ♡ খেললেন। J-এ সার্থক finesse ক'রে South চিন্তা করলেন ♣-suit-টি প্রতিপক্ষের হাতে 3-3 হ'লেও contract পূর্ণ হবে না যদি ♠ suit-এ একটি trick বা ◇J-এ সার্থক finesse এর মাধ্যমে 3টি ◇ tricks তৈরী করা সম্ভব না হয়। ◇J finesse পরেও করা সম্ভব। সুতরাং তিনি ♠J টি খেলে dummy থেকে 5 দিলেন। East A-তে trick ধরে একটি ♡ খেললেন! এমত অবস্থায় যুক্তিযুক্তভাবে কী চিন্তা করা সম্ভব? ♠Qটি নিশ্চই West-এর হাতে— না হ'লে East নিশ্চই Q-এ trick ধরতেন। এখন ♣-suit টি 3-3 হ'লে ♠K-এর একটি trick-এ contract পূর্ণ হবে ভেবে তিনি তিনবার ♣-খেললেন (A. K এবং Q), কিন্তু লক্ষ্য করলেন এই suit-এ 4-টি tricks না হওয়ার ফলে ♠এবং ◇ suit এ মোট 4টি tricks পাওয়া দরকার। সুতরাং West-এর হাতে ♠Q ধরে তিনি ♠10টি finesse করলেন এবং চরম বিস্ময়ে দেখলেন East Q-এ trick ধরে ♡-suit-এ tricks-এর সাহায্যে contract পরাস্ত করলেন।

প্রথম ♠ trick টি Q-এ নেওয়া হ'লে কী হ'ত লক্ষ্য করা যাক। South সহজেই বুঝতে পারতেন ♠A-টি East-এর হাতে আছে কারণ ♠Q, ♡AQ এবং ◇Q থাকলেও সম্ভবতঃ তাঁর 1♡ opening bid হ'ত না। অর্থাৎ ♠Q-এ trick ধরা হ'লে তিনি বাধ্য হতেন ◇J-এ finesse করতে এবং লক্ষ্য করলে সহজেই বোঝা যাচ্ছে সেক্ষেত্রে contract পূর্ণ করতে কোন অসুবিধা হ'ত না। ♠Q-এর পরিবর্তে A-র মাধ্যমে trick নিয়ে South-কে যেভাবে বিভ্রান্ত করা হ'ল তাতে তাঁর উপরোক্ত খেলাকে ভুল বলা নিশ্চই উচিৎ নয়। আমাদের পরবর্তী deal-এর নায়ক হ'লেন Eric Murray, একজন বিখ্যাত খেলোয়াড়:

| | North | |
|---|---|---|
| | ♠65<br>♡K75<br>◇K109853<br>♣A3 | |
| **West**<br>♠J10<br>♡J93<br>◇A64<br>♣K9862 | N<br>W E<br>S | **East**<br>♠98432<br>♡Q1086<br>◇Q2<br>♣Q7 |
| | ♠AKQ7<br>♡A42<br>◇J7<br>♣J1054 | |

হ'ত না। কিন্তু সেক্ষেত্রে South 10টি tricks পেতেন না। তবে তাঁর কানে কানে কেউ যদি ব'লে দিতেন এরকম একটি deception হ'তে চলেছে, তাহ'লে তিনি নিশ্চই 10টি tricks-এর আশা করতেন না এবং ♠K-এ dummy-তে ঢুকতেন।

East-এর এই deception-কে কোন ভাষায় বর্ণনা করা যায়, অপূর্ব, অতুলনীয় না চমকপ্রদ ?

Defence করার সময় defender-কে মনে রাখতে হবে স্বাভাবিক নিয়মে finesse-এর বিরুদ্ধে কিছু করার থাকে না। সুতরাং প্রতিটি তাসকে এমন-ভাবে খেলতে হবে যাতে declarer তাঁর স্বাভাবিক চিন্তা থেকে সাময়িকভাবে হ'লেও বিভ্রান্ত হতে বাধ্য হন। এখানে defender-দের কয়েকটি ভুলের নমুনা আলোচনা করা হচ্ছে :

| | North | |
|---|---|---|
| | ♠Q874<br>♡KQ5<br>◇AJ2<br>♣J92 | |
| **West**<br>♠1095<br>♡J1094<br>◇1075<br>♣K76 | N<br>W E<br>S | **East**<br>♠K2<br>♡876<br>◇9863<br>♣8543 |
| | ♠AJ63<br>♡A32<br>◇KQ4<br>♣AQ10 | |

6NT contract-এ West-এর ♡J lead-টি K-এ ধরে South ♣J-টি finesse করলেন। ♣K এ trick ধরে ♡9 খেলা হ'ল। এ অবস্থায় contract পূর্ণ করার জন্য ♠-suit-এ 4-টি tricks দরকার। সুতরাং ♠J-টিকে direct finesse করা হল—West 5 খেললেন। এখন ♠A খেলাতে contract পূর্ণ হ'ল, কারণ East-এর K-টি ধরা পড়ছে। Defence-এর কোন ভুল হয়েছে কি ?

♠J-টি finesse করার সময় West না বুঝে 5 দিয়েছিলেন। তাঁর উচিৎ ছিল 9টি খেলা ( 5 নয় )। এ অবস্থায় তাঁর হাতে হুতাসে ♠109 ধরতে South বস্তুতঃ বাধ্য। কারণ East-এর হাতে K102 ( তিনি 2-টি খেলেছেন ) এবং West-এর হাতে 95 হ'লে 4-টি tricks

পাওয়া সম্ভব নয়। সুতরাং 4-টি tricks পেতে হ'লে West-এর হাতে 109 ধরে তাঁর উচিৎ পরবর্তী trick-এ dummy থেকে ♠Q-টি খেলে K এবং 10-কে একসাথে ধরার চেষ্টা করা। অর্থাৎ ♠J-টি finesse করার পর তিনি ভাবতে পারেন suit-টির অবস্থা নিম্নরূপ হ'য়েছে:

North
♠Q87

West ♠10 | East ♠K5

South
♠A63

এ অবস্থায় সবকটি tricks পেতে হ'লে dummy থেকে Q-টি খেলতে হবে। এই আলোচনার ভিত্তিতে উপরোক্ত deal-এ ♠J finesse এবং West-এর ♠9 দেওয়ার পর ♠Q-টিকে finesse করলে contract পরাস্ত হ'বে, কারণ West ♠10-এ একটি trick পাবেন। কিন্তু প্রথমে ♠5 দেওয়া হ'লে K, 10, এবং 9 প্রতিপক্ষের হাতে থাকার জন্য ♠A খেলতে South বাধ্য হবেন, এই আশায়, যে ♠K-টি তাসে হ লে এই পদ্ধতিতে 4-টি tricks হওয়া সম্ভব।

Declarer কোন ছোট তাস খেলার পর বাঁদিকের খেলোয়াড় সাধারণতঃ কোন honors তাস খেলেন না (বাধ্য না হলে)। কিন্তু বিশেষ ক্ষেত্রে বাধ্য না হ'লেও honors তাস (বা বড় তাস) খেলার দরকার হ'তে পারে। যেমন:

North: ♠AK10983 ♡72 ◇643 ♣84

West: ♠Q7 ♡KQJ104 ◇Q102 ♣Q73

East: ♠J52 ♡853 ◇J98 ♣J1062

South: ♠64 ♡A96 ◇AK75 ♣AK95

South-এর 3NT contract-এ West এর ♡K lead হ'ল। ♡Aটিকে hold-up ক'রে তৃতীয় trick-এ ধরা হ'ল। এবার ♠6 খেলার পর West 7 দিলেন, dummy থেকে 9 দেওয়া হ'ল। East J-এ trick ধরে যা খুশি খেলুন না কেন, সহজেই contract পূর্ণ হবে। বস্তুতঃ তাঁর হাতে চতুর্থ ♡ না থাকার ফলে একটি over trick সহ contract পূর্ণ করা সম্ভব।

West একটি মারাত্মক ভুল করার ফলে 10টি tricks-এর সাহায্যে contract পূর্ণ করা সম্ভব হ'ল। চতুর্থ trick-এ ♠6 খেলার পর তাঁর উচিৎ ছিল Qটি খেলা, 7 নয়। লক্ষ্য করার বিষয় dummy- তে অন্য কোন entry না থাকার ফলে এমত অবস্থায় South-এর পক্ষে ♠ suit-এ দুটির বেশি tricks পাওয়া সম্ভব ছিল না। ♠Q-এ trick টি ছেড়ে দেওয়াও সম্ভব নয়, কারণ West তাহলে অবশিষ্ট ♡ trick-এ contract পরাস্ত করবেন।

প্রশ্ন হ'তে পারে West এই পরিস্থিতি বুঝবেন কী ভাবে? South-এর হাতে তিন তাস ♠ থাকলে কোন defence এর সাহায্যেই এই suit-এ 5-টি tricks পাওয়া থেকে তাঁকে বিরত করা সম্ভব নয়। সুতরাং তাঁকে South-এর হাতে দুতাস ♠ ধরে defence এর কথা চিন্তা করতে হবে এবং এই দুতাস ছোট ♠ হবে কারণ J-টি থাকলে কখনই 9টিকে finesse করা হ'ত না। এই বিশ্লেষণ অনুসারে partner-এর হাতে তিন তাসে ♠Jটি ধরে তাঁর পক্ষে Q খেলাতে কোন অসুবিধা নেই।

♠7 দেওয়ার ফলে যে contract একটি over trick সহ পূর্ণ হয়েছিল, সঠিকভাবে Qটি খেলা হ'লে সেই contract টি একটি trick-এ পরাস্ত হতে পারত (◇-suit টি 3-3 থাকার ফলে)। অর্থাৎ দুটি ♠, একটি ♡, তিনটি ◇ এবং দুটি ♣ tricks সংগ্রহ করা সম্ভব হ'ত এবং E-W 4টি ♡ এবং একটি ◇ trick পেতেন।

এ ধরণের অনেক উদাহরণ আলোচনা করা সম্ভব। মূল কথা হ'ল finesse এর বিরুদ্ধে defence এর কোন বাঁধাধরা নিয়ম নেই। Bidding, opening lead এবং declarer কোন পথে contract পূর্ণ করতে চলেছেন সে সম্বন্ধে ধারণা ক'রে defence-এর পথ ঠিক করতে হ'বে।

—:♠:♡:◇:♣:—

## সপ্তদশ পরিচ্ছেদ

### Safety plays, Blocking এবং Unblocking plays, Ducking plays, Looser-on-looser plays.

হাতের খেলার মূল উদ্দেশ্য হ'ল কীভাবে বেশি সংখ্যক tricks পাওয়া বা contract পূর্ণ করা যায় সে সম্বন্ধে সচেষ্ট হওয়া। এই উদ্দেশ্য সার্থক করার জন্য কিছু কৌশলের দরকার। এই পরিচ্ছেদে আমরা কয়েকটি সুপরিচিত কৌশল আলোচনা করব।

**Safety plays :** কোন একটি বিশেষ suit থেকে সবচেয়ে বেশি সংখ্যক tricks পেতে হ'লে ( suit টি যদি ভাঙা ভাঙা হয় ) suit-টিকে কীভাবে খেলা উচিৎ, এ সম্বন্ধে পূর্ববর্তী পরিচ্ছেদে আলোচনা করা হয়েছে। ঐ আলোচনায় mathematical probability অনুসারে বেশি সম্ভাব্যতাকে কাজে লাগিয়ে finesse করার কথা বলা হয়েছে। কিন্তু কার্য্যক্ষেত্রে কম সম্ভাব্যতার বিন্যাস ও থাকা অসম্ভব নয়। Safety play হচ্ছে এমনভাবে কোন suit-কে খেলা যাতে কম সম্ভাব্যতার বিন্যাস থাকলেও contract পূর্ণ করতে কোন অসুবিধা না হয়। যেমন :




South-এর 4♠ contract-এ West ♡A এবং ♡K-এ trick নিয়ে ◇10 খেললেন। ◇J-এ trick ধরে South ♠Qটি finesse করলেন। West, singleton 'K'-এ trick পাওয়ার ফলে East এই suit-এ আর একটি

trick পেতে বাধ্য এবং contract একটি trick-এ পরাস্ত হ'ল। ♠Q finesse-টি সার্থক হ'লে একটি overtrick সহ contract পূর্ণ করা সম্ভব হ'ত যদি East-এর হাতে ♠K-টি দুতাসে হ'ত এবং তিনতাসে ♠K-টি হ'লেও contract পূর্ণ হ'ত।

South কী ভুল খেলেছেন? তাঁর উচিৎ ছিল প্রথমে ♠A-টি খেলে নেওয়া। এক্ষেত্রে singleton K-টি ধরা পড়ছে, ফলে contract পূর্ণ হ'ত। প্রথমেই A খেলার যুক্তি কোথায়? প্রতিপক্ষের হাতে KJ109 রয়েছে। এই চারটি তাস 2-2 ভাবে বিভক্ত হ'লে contract পূর্ণ করতে কোন অসুবিধা নেই (East-এর হাতে দুতাসে K হ'লে A খেলার পর তিনি একটি ফালতু trick পেলেও contract পূর্ণ হবে)। কিন্তু 3-1 বিন্যাস হ'লে সাবধানতা অবলম্বন করার দরকার আছে। West-এর হাতে তিনতাসে 'K' থাকলে A খেলা বা Q-টি finesse করার মধ্যে কোন আলাদা ফল হবে না। এক্ষেত্রে তিনি দুটি tricks পেতে বাধ্য এবং contract পরাস্ত হবে। East-এর হাতে তিনতাসে K থাকলে তিনি একটির বেশি tricks A খেললেও পাবেন না কারণ দ্বিতীয় ♠trick-এ dummy থেকে ছোট তাস খেলে East-এর তাসকে cover করার চেষ্টা হবে। East ♠K-এ trick নিলে ছোট তাস দেওয়া হবে এবং পরবর্তী trick-এ তাঁর শেষ বড় তাসটি ♠Q-এ ধরা পড়বে। অর্থাৎ 3-1 বিন্যাসের তিনতাসে K হ'লে (যে কোন হাতে) A খেলার জন্য ফলাফলের কোন তারতম্য হবে না। কিন্তু A খেলে নিলে West-এর হাতের singleton 'K' ধরা সম্ভব (সম্ভাব্যতা অনুসারে singleton 'K' হওয়ার আশা কম হলেও অসম্ভব নয়)। 4—0 বিন্যাসকে আলোচনা করার দরকার নেই কারণ সেক্ষেত্রে যেভাবেই খেলা হোক না কেন contract পরাস্ত হতে বাধ্য।

♠Suit-টিতে উপরোক্ত খেলাকে safety play বলা হয়। Contract অনুযায়ী বিভিন্ন suit-এ অসংখ্য safety play হ'তে পারে। এখানে কয়েকটি নমুনা আলোচনা করা হচ্ছে:

| | North | | North |
|---|---|---|---|
| 1. | ♡KJ742 | 2. | ♡9875 |
| | South | | South |
| | ♡A93 | | ♡AQ643 |

(1) নং হাতে 5-টি tricks-এর দরকার হ'লে A খেলার পর J-টি finesse করা উচিৎ ( বেশি সম্ভাবনাময় খেলা )। কিন্তু 4-টি tricks-এর দরকার হ'লে প্রথমে K-টি খেলার পর 2-টি খেলতে হবে। East 9 থেকে ছোট তাস খেললে 9-টি খেলা উচিৎ। স্বাভাবিকভাবেই তিনি এই trick-এ অন্য কিছু পাশালে A-তে trick ধরতে হবে। এমত অবস্থায় West ♡Q10-এ একটি trick পাবেন। এই পদ্ধতিতে খেললে Q10xx যে কোন হাতে থাকুক না কেন 4-টি tricks পেতে অসুবিধা হবে না।

লক্ষ্য করার বিষয় প্রতিপক্ষের 5 টি ♡, 3-2 ভাবে বিভক্ত হ'লে যেভাবেই খেলা হোক না কেন, 4-টি tricks পাওয়া যাবে এবং 5-0 ভাবে বিভক্ত হ'লে finesse-এর মাধ্যমে 4-টি tricks পাওয়া সম্ভব নয়। সুতরাং 4টি tricks পাওয়ার পথে একমাত্র বিপজ্জনক বিন্যাস হ'ল 4-1. A খেলার পর J finesse করা হ'লে East-এর Q10xx-এ দুটি tricks দিতে হবে এবং প্রথমে J-টি finesse করা হ'লে তিনি singleton Q-এ trick পেতে পারেন। সেক্ষেত্রে West তাঁর 1085-এ আর একটি trick পাবেন। কিন্তু প্রথমে safety play অনুসারে K-টি খেলে নিয়ে 9-টি finesse করার চেষ্টায় Q10xx যে কোন হাতে থাকুক না কেন ( বা singleton Q এবং 10865 যে কোন হাতে ) সবসময় 4-টি tricks পাওয়া যাবে। West-এর হাতে singleton Q হলে 5-টি tricks পেতেও কোন অসুবিধা নেই ( 9-টি finesse-এর মাধ্যমে ) অবশ্য তিনি Q10 থেকে Q টি deception না করে থাকলে।

(2) নং হাতে প্রথমে A খেলতে হবে ( 4-টি tricks-এর দরকার হ'লে )। Singleton 'K' ধরা না পড়লে North থেকে ছোট তাস খেলে Q-এ trick পাওয়ার চেষ্টা করতে হবে ( উপরের deal-টিতে আলোচিত হয়েছে )।

| | North | | North |
|---|---|---|---|
| 3. | ◇A1042 | 4. | ◇A1042 |
| | South | | South |
| | ◇K653 | | ◇K65 |

(3) নং হাতে প্রতিপক্ষের 5-টি ◇, 3-2 ভাবে বিভক্ত হ'লে সবসময় 3-টি tricks পাওয়া যাবে ( দুতাসে QJ হ'লে 4-টি tricks ও হ'তে পারে )। সুতরাং এই হাতের safety play হ'ল K টি খেলে নিয়ে 10টিকে finesse

করা। এর ফলে West-এর হাতে QJxx থাকলেও তিনি মাত্র একটি trick পাবেন। লক্ষ্য করার বিষয় East-এর হাতে QJxx থাকলে কিছুই করার নেই। একেত্রে যেভাবেই খেলা হোক না কেন ( finesse ) তাঁদেরকে ছুটি tricks দিতেই হবে।

(4) নং হাতের Safety play হ'ল প্রথমে A-টি খেলে K-টি খেলা এবং 10-টিতে indirect finesse-এর মাধ্যমে trick পাওয়ার চেষ্টা করা। এইভাবে খেললে East-এর হাতে ছুই বা তিন তাসে Q বা J হ'লে এবং West-এর হাতে 4-তাসে Q বা J হ'লেও তিনটি tricks পাওয়া যাবে। অর্থাৎ প্রতিপক্ষের 6-টি তাস 3-3 ভাবে বিভক্ত হ'লে তিনটি tricks পেতে কোন অসুবিধা নেই। কিন্তু 4-2 বিন্যাসে Q এবং J-কে ছু-হাতে ধরে উপরোক্ত নিয়মে খেলা ভাল ( East-এর কাছে Qxxx বা Jxxx থাকলে কিছু করার নেই )।

| | North | | North |
|---|---|---|---|
| 5. | ♠10532 | 6. | ♠A9 |
| | South | | South |
| | ♠AJ8764 | | ♠K10543 |

(5) নং হাতে 10 তাস নিয়ে অনেক খেলোয়াড়কেই A খেলতে দেখা যায়। প্রতিপক্ষের KQ9 তাস তিনটি 2-1 ভাবে বিভক্ত হ'লে এই খেলায় কোন অসুবিধা নেই। কিন্তু East-এর হাতে তাস তিনটি থাকলে তিনি ছুটি tricks পেয়ে যাবেন—যে tricks তাঁর পাওয়া উচিৎ নয়। সুতরাং এই suit-টির safety play হ'ল প্রথমেই South থেকে ছোট খেলে 10-টিকে indirect finesse করা বা dummy থেকে ছোট খেলে J-টিকে finesse করা। প্রথমে A খেলা কোনমতেই উচিৎ নয়। লক্ষ্য করার বিষয় West-এর হাতে KQ9 থাকলে তিনি ছুটি tricks পেতে বাধ্য।

(6) নং হাতে প্রতিপক্ষের 6-টি তাস 3-3 ভাবে বিভক্ত হ'লে সবসময় 4-টি tricks পাওয়া সম্ভব। কিন্তু 4-2 বিন্যাসে 4-টি tricks পেতে হ'লে প্রথমেই 9-টিকে finesse করতে হবে। এভাবে West-এর ছুতাসে Q বা J ধরা সম্ভব। প্রথমেই A এবং K খেলে নিলে 4-2 বিন্যাসে প্রতিপক্ষের ছুটি tricks পাওয়ার সম্ভাবনা থাকবে, এবং A খেলার পর 9-টিকে finesse করলে West, ছুতাসে Q বা J-এ trick পাবেন। ফলে East আর একটি trick

পেতে বাধা ( সাধারণতঃ )। সুতরাং safety play হ'ল প্রথমেই 9-টিকে finesse করা।

| | North | | North |
|---|---|---|---|
| 7. | ♣J43 | 8. | ♣AQJ54 |
| | South | | South |
| | ♣AK752 | | ♣632 |

(7) নং হাতে 5-টি tricks দরকার হ'লে A এবং K খেলা উচিৎ কারণ কোন হাতে দুতাসে Q না থাকলে 5-টি tricks হওয়া সম্ভব নয়। কিন্তু 4-টি tricks-এর জন্য A-টি খেলে J-টিকে indirect finesse করা উচিৎ। এই ভাবে খেললে West-এর Q10xx-কে ধরা সম্ভব ( East-এর Q10xx থাকলে কিছুই করার নেই )।

(8) নং হাতে 5-টি tricks-এর জন্য Q এবং J-কে পর্য্যায়ক্রমে finesse করা উচিৎ। কিন্তু 4-টি tricks দরকার হ'লে প্রথমে A-টি খেলে নিতে হবে। কারণ East-এর হাতে singleton 'K' থাকলে finesse-এর মাধ্যমে তাঁরা দুটি tricks পেয়ে যাবেন।

| | North | | North |
|---|---|---|---|
| 9. | ♡QJ7543 | 10. | ♡A9652 |
| | South | | South |
| | ♡A92 | | ♡K1083 |

6-টি tricks পেতে হ'লে (9) নং হাতে Q খেলে direct finesse করা যুক্তিযুক্ত হ'লেও 5টি-tricks-এর জন্য South থেকে ছোট তাস খেলে Q-টিকে indirect finesse করতে হবে। এইভাবে খেললে যে কোন হাতের K10xx-কে ধরা সম্ভব ( মাত্র একটি trick দিয়ে )। (10) নং হাতে 5-টি tricks পেতে হ'লে A এবং K খেলতে হবে ( প্রতিপক্ষের 4-টি তাস 2-2 ভাবে বিভক্ত হ'লে 5-টি tricks পাওয়া যাবে ) কিন্তু 4-টি tricks-এর জন্য যে কোন হাত থেকে একটি ছোট তাস খেলে প্রতিপক্ষের তাসকে ন্যূনতম তাসে cover করার পরিকল্পনা অনুসরণ করা উচিৎ। প্রথমে A বা K খেলা হ'লে কোন হাতের QJxx-এ দুটি tricks দিতে হ'তে পারে।

অনেক সময় contract পূর্ণ করার জন্য কোন বিশেষ suit-এ প্রতিপক্ষকে

দুটি tricks দিলেও চলে। এসব ক্ষেত্রে safety play এমনভাবে করতে হবে যাতে তাঁরা দুটির বেশি tricks পেতে না পারেন। যেমন :

| | | | |
|---|---|---|---|
| | North | | North |
| 11. | ◇ 1053 | 12. | ◇ 102 |
| | South | | South |
| | ◇ AQ642 | | ◇ KQ7643 |

(11) নং হাতে মাত্র তিনটি tricks-এর দরকার হ'লে A টি খেলে নিয়ে 10-টিকে indirect finesse করা উচিৎ। এইভাবে যে কোন হাতের KJ9x-কে ধরা সম্ভব ( দুটি tricks দিয়ে )। কিন্তু (12) নং হাতে W-এর AJ98-কে দুটি tricks দিয়ে ধরার জন্য প্রথমেই 10-টিকে indirect finesse করতে হবে।

13. North
♣A2
South
♣J10543

তিনটি tricks পাওয়ার জন্য এক্ষেত্রে safety play হ'ল A-টি খেলার পর দু-হাত থেকে ছোট তাস খেলা ( obligatory finesse ). প্রতিপক্ষের 6-টি ♣, 3—3 ভাবে বিভক্ত হ'লে সব সময় তিনটি tricks পাওয়া যাবে। কিন্তু 4—2 হ'লে J খেলায় ক্ষতি হ'তে পারে, কারণ West-এর হাতে দুতাসে K বা Q থাকলে তাঁরা তিনটি tricks পেতে পারেন।

এইভাবে অসংখ্য safety play আলোচনা করা সম্ভব কিন্তু তাঁর বিশেষ দরকার নেই কারণ সমস্ত হাতকে মুখস্থ করে খেলা সম্ভব নয়। যে কোন suit-কে খেলার সময় দেখতে হবে contract পূর্ণ করার জন্য সেই বিশেষ suit-টিতে কয়টি tricks ( নূন্যতম ) দরকার বা প্রতিপক্ষকে সর্বোচ্চ কয়টি tricks দেওয়া যেতে পারে। পরবর্তী ধাপে চিন্তা করতে হ'বে প্রতিপক্ষের হাতে সেই suit-টির কী রকম বিন্যাসে তাঁরা সর্বোচ্চ সংখ্যা থেকে বেশি tricks পেতে পারেন—যদি ঠিকমত খেলা না হয়। পরিশেষে, suit-টিকে এমনভাবে খেলতে হবে যেন সবচেয়ে খারাপ বিন্যাসকেও ধরা সম্ভব হয়, যেমন এই আলোচনার শেষ deal-টি :

| | North | |
|---|---|---|
| | ♠KQ3<br>♡AJ75<br>◇Q94<br>♣AK4 | |
| **West**<br>♠9874<br>♡642<br>◇A2<br>♣QJ102 | N<br>W E<br>S | **East**<br>♠J1065<br>♡10983<br>◇108763<br>♣— |
| | ♠A2<br>♡KQ<br>◇KJ5<br>♣987653 | |
| | South | |

3NT contract বেশি ভাল হ'লেও slam-এর চেষ্টা করতে গিয়ে South 5♣ contract করলেন। ◇A-তে trick নিয়ে West ♠9 খেলার পর তিনি A-তে ধরে ♣3 খেললেন, West 2 দিলেন (West-এর পক্ষে একটি honors দেওয়া সম্ভব নয়)। মোট 9 তাস ♣ নিয়ে A (বা K) খেলা হ'লে সহজেই contract পরাস্ত হবে, কারণ West এই-suit-এ দুটি tricks পেয়ে যাবেন। কিন্তু একজন দক্ষ South নিশ্চয়ই dummy থেকে ♣4 খেলবেন! এক্ষেত্রে ♣4-এ trick হওয়ার জন্য West এই suit-এ মাত্র একটি trick পাবেন এবং contract পূর্ণ হবে। South বুঝবেন কী ভাবে West-এর হাতে QJ102 আছে?

West-এর হাতে QJ102 আছে কি নেই সে সম্বন্ধে কোন খবর জানার দরকার হয় না। তিনি চিন্তা করবেন suit-টিতে 5-টি tricks হ'লেও contract পূর্ণ করা সম্ভব। Suit-টি 2—2 বা 3—1 ভাবে বিভক্ত হ'লে কোন সমস্যা নেই। কিন্তু 4—0 ভাবে বিভক্ত হ'লে safety play করা দরকার। East-এর হাতে QJ102 হ'লে কিছুই করার নেই কিন্তু West-এর হাতে QJ102 হ'লে প্রথমেই ♣4-টি finesse করতে হবে। East এই trick-টি পেতে পারেন কিন্তু সেক্ষেত্রে suit-টি কমপক্ষে 3—1 ভাবে বিভক্ত হবে, ফলে contract পূর্ণ করতে কোন অসুবিধা হবে না।

এই safety play না করে ♣A বা K খেলার পর সহজেই contract পরাস্ত হবে একথা পূর্বেই বলা হয়েছে। সেক্ষেত্রে South-কে অন্ততঃ একটি কথা মনে রাখতে হবে যে ভাগ্যের উপর দোষারোপ করে নিজের অজ্ঞতাকে ঢেকে রাখার চেষ্টা করা উচিৎ নয়।

**Unblocking plays :** Contract পূর্ণ করার পথে সমস্ত suit-এর বিভিন্ন সম্ভাবনাকে কাজে লাগাতে হ'লে বেশিরভাগ সময় দুহাতে ওঠা নামার জন্য entry থাকা দরকার। Entry কম থাকলে সেগুলির উপযুক্ত ব্যবহার প্রয়োজন। না হ'লে অনেক সময় contract পূর্ণ করার মত হ'লেও পূর্ণ করা সম্ভব হয় না। Unblocking play-র এ ব্যাপারে একটি গুরুত্বপূর্ণ ভূমিকা রয়েছে। যেমন :

**BV**
**Dealer-South**

| | North | |
|---|---|---|
| | ♠AQ7654<br>♡—<br>♢AQ<br>♣AK1054 | |
| **West**<br>♠K8<br>♡AK10432<br>♢K765<br>♣2 | N<br>W E<br>S | **East**<br>♠J109<br>♡QJ5<br>♢J1098<br>♣Q76 |
| | ♠32<br>♡9876<br>♢432<br>♣J983 | |
| | South | |

| South | West | North | East |
|---|---|---|---|
| pass | 1♡ | double | pass |
| 2♣ | pass | 2♡ | pass |
| 2NT | pass | 6♣ | double |
| pass | pass | pass | |

Opening lead : ♡A

South চিন্তা করে দেখলেন ♠Q এবং ♢Q-এর সার্থক finesse না হ'লে contract পূর্ণ করা সম্ভব নয়। এই finesse দুটি সার্থক হওয়ার আশা রয়েছে কারণ West-এর V-অবস্থায় opening bid-এর জন্য তাঁর হাতে ভাল points থাকা স্বাভাবিক। কিন্তু সমস্যা হ'ল দুটি finesse করার জন্য তাঁর হাতে প্রয়োজনীয় সংখ্যক entry স্বাভাবিকভাবে দেখা যাচ্ছে না। Entry হওয়ার সম্ভাবনা একমাত্র ♣-suit-এ কিন্তু কী ভাবে ?

♡A-টিকে ♣4 দিয়ে ruff করে ♣A এবং K খেলার পর Q-টি ধরা পড়লে দুটি entry হওয়া সম্ভব। কিন্তু তিনি চিন্তা করলেন

East-এর হাতে ♣Q-টি কমপক্ষে তিনতাসে থাকা খুবই স্বাভাবিক ( না থাকলে সম্ভবতঃ তিনি double করতেন না )। সুতরাং তিনি ঠিক করলেন দুতাসে ♣Q ধরার চেষ্টা না করে ♣Q-এ একটি trick ছেড়ে দিলে প্রয়োজনীয় দুটি entry হ'তে পারে। এই পরিকল্পনা অনুসারে ♡A-টিকে A দিয়ে ruff করে unblock করা হ'ল। এবার ♣4 খেলার পর East Q এ trick ধরে ( না ধরলে ♣8-এ entry হবে ) একটি ♡ খেললেন এবং trick-টি K দিয়ে ruff করা হ'ল। ♣8-এর entry-তে সার্থক ♠Q finesse, ♠A খেলে একটি ♠-ruff, ( J দিয়ে ) এবং সার্থক ◇Q finesse-এর পর ♣10 খেলে East-এর শেষ trump-টি ধরে contract পূর্ণ হ'ল।

এই উদাহরণে A এবং K দিয়ে ruff করে unblock করতে না পারলে contract পূর্ণ হবে না ( প্রথম ♡ lead-টি ♣4 দিয়ে ruff করে East-কে ♣Q-এ trick দেওয়ার পর দ্বিতীয় ♡ lead-কে A বা K দিয়ে ruff করলেও contract পূর্ণ হবে )। সুতরাং Unblocking play-র গুরুত্ব অপরিসীম।

Unblocking play-র আরও কয়েকটি নমুনা আলোচনা করা হচ্ছে। প্রতিটি হাতেই দেখতে হবে যথাসম্ভব কম entry খরচ করে কীভাবে সবচেয়ে ভাল ফল পাওয়া যায় :

| | 1. | | 2. |
|---|---|---|---|
| North | ◇A102 | North | ◇A95 |
| South | ◇KQ953 | South | ◇KQ82 |

(1) নং-এ South-এর হাতে অন্য কোন suit-এ entry না থাকলে 5-টি tricks পাওয়ার জন্য K-টি খেলে 10-টি পাশাতে ( Unblock ) হবে। K-এর উপর 10-টি না পাশিয়ে 2-টি দেওয়া হ'লে East-এর হাতের Jxxx অসুবিধা সৃষ্টি করতে পারে কারণ A-টি খেলার পর ( West অন্য তাস পাশাবেন ) 10 খেলা হলে East J দিয়ে cover করবেন না। এমত অবস্থায় Q-এ trick-টি নেওয়া সম্ভব নয়, অথচ entry না থাকার ফলে এই suit-এ মাত্র তিনটি tricks হবে। কিন্তু 10-টিকে পাশান হ'লে A খেলার পর সহজেই 9-টিকে finesse করা যাবে।

(2) নং হাতে প্রতিপক্ষের 6-টি তাস 3-3 ভাবে বিভক্ত হ'লে সবসময় 4-টি tricks পাওয়া যাবে। কিন্তু East-এর হাতে 4-তাসে 10 বা J-এর বিরুদ্ধে সার্থকভাবে খেলতে হ'লে K-এর উপর 9-টি পাশান উচিৎ। 'A'-র সাথে West-এর একটি honors ধরা পড়বে এবং East-এর অন্য honors-টি 8-এর finesse-এ ধরা যাবে এবং সেই সাথে নিজের হাতে entry-ও থাকবে।

| | |
|---|---|
| North | North |
| 3. ♡J102 | 4. ♡QJ2 |
| South | South |
| ♡AK943 | ♡A43 |

(3) নং হাতে A খেলে J ( বা 10 )-টিকে পাশাতে হবে। পরবর্তী trick-এ অন্য কোন suit-এর সাহায্যে North-এ ঢুকে 10-এর finesse-এর মাধ্যমে East-এর হাতে Q8xx থাকলেও সার্থকভাবে খেলা যাবে। South-এর হাতে অন্য কোন entry না থাকলেও কোন অসুবিধা হবে না।

(4) নং হাতে West-এর একটি ♡lead-এর পর, পরবর্তী কোন trick-এ North-এ এই suit-এ একটি entry-র দরকার হলে 'Q' খেলা উচিৎ নয় কারণ East-এর K থাকলে তিনি cover করবেন না। ফলে পরবর্তী পর্য্যায়ে J-এ entry হওয়া সম্ভব নয়। কিন্তু প্রথমে 2-টি দেওয়া হ'লে পরবর্তী কোন trick-এ Q বা J-এ সহজেই entry হ'বে ( K-যে কোন হাতে থাকতে পারে )।

| | |
|---|---|
| North | North |
| 5. ♠A105 | 6. ♠KQ52 |
| South | South |
| ♠J4 | ♠10863 |

North-এর হাতে কোন বাড়তি entry নেই এবং West একটি ♠ lead করার পর (5) নং হাতে dummy থেকে 5 দেওয়া হ'ল। East K বা Q-এ trick ধরলে J-টি পাশান উচিৎ। পরবর্তী পর্য্যায়ে 10-এর finesse-এ দুটি tricks পাওয়া যাবে (East-এর হাতে K এবং Q না থাকলে)।

(6) নং হাতে South থেকে খেলার সময় সঠিক তাস হ'ল ♠6. ♠K-এ trick হওয়ার পর ( West-এর কাছে A থাকলে বা East কোন কারণে A-তে না ধরলে ) অন্য কোন suit-এ entry নিয়ে 8টি খেলতে হবে। West এই trick-টি A-তে ধরলে dummy-তে Q5 এবং South-এর হাতে 103 থাকবে। ফলে যে কোন হাতে ইচ্ছামত ওঠা নামা সম্ভব।

Unblocking play-র কয়েকটি চমকপ্রদ deal নিয়ে আলোচনা করা হ'ল :

|  | ♠AKQJ3<br>♡—<br>◇QJ65432<br>♣A |  |
|---|---|---|
| ♠—<br>♡8432<br>◇AK10987<br>♣J76 | N<br>W | ♠1087654<br>♡10765<br>◇—<br>♣854 |
|  | ♠92<br>♡AKQJ9<br>◇—<br>♣KQ10932 |  |

6♣ contract হ'লে South-এর কোন চিন্তা ছিল না। বস্তুতঃ প্রতিপক্ষের হাতে ♣-suit-টি 3—3 থাকার ফলে 7♣-এর খেলা হ'তে পারত। কিন্তু তিনি 6♡ contract করলেন ( কোন bidding-এর মাধ্যমে হয়েছে তা আলোচনার দরকার নেই )। West-এর ◇A lead-টি East 5 দিয়ে ruff করার পর South 9-এ over-ruff করলেন ( Ruff না করে East একটি ♠ পাশালে South 9-দিয়ে ruff করবেন এবং ♡AKQJ, ♠AKQJ এবং ♣A-টি খেলার পর ♠3-টি খেলবেন। East 10-এ trick ধরে ♠খেলতে বাধ্য এবং declarer ♣KQ-এর trick-এ contract পূর্ণ করবেন। একটি ♠ না পাশিয়ে ◇A-র উপর একটি ♣ পাশান হ'লে নিম্ন-বর্ণিত মূল ঘটনা ঘটবে ) এবং চিন্তা করে দেখলেন ♠-suit-এ 5-টি tricks হ'লে ♡-এর উপর dummy-র ♣A-টি পাশিয়ে ♣KQ-এর দুটি tricks নিয়ে মোট 12টি tricks হওয়া সম্ভব, যদি ♡-suit-টি প্রতিপক্ষের হাতে 4-4 থাকে। East-কে partner এর ◇A-টি ruff করতে দেখে তিনি সিদ্ধান্ত করলেন

♡ suit এ 4-4 বিন্যাস হ'লেও ♠-suit-এ 5-টি tricks হবে না। এই সিদ্ধান্ত অনুসারে তিনটি ♣ tricks দরকার কিন্তু সমস্যা হ'ল তাঁর হাতে কোন entry নেই। কিছুক্ষণ চিন্তা করে contract পূর্ণ করার এক অপূর্ব পথ তিনি খুঁজে পেলেন। ♣-suit-টি প্রতিপক্ষের হাতে 3-3 হ'লে প্রয়োজনীয় tricks হ'তে পারে। এই শর্তে East-এর সম্পূর্ণ হাতটি হবে 4-টি ♡ ( বাধ্যতামূলক ), 3-টি ♣ ( শর্তানুসারে ), ◇-void, সুতরাং 6-তাস ♠ অর্থাৎ West-এর হাতে ♠-void. এই বিশ্লেষনের উপর ভিত্তি করে ♡AKQJ-এর উপর ♠AKQJ পাশান হ'ল। এর পর ♣A-তে dummy-তে ঢুকে ♠3-টি খেলা হ'লে East 10-এ trick ধরে ( না ধরলে ♠9-এ entry হবে ) South-কে ♣ বা ♠-suit-এ entry দিতে বাধ্য এবং ♣ suit-টি 3-3 থাকার ফলে contract পূর্ণ হবে।

দ্বিতীয় deal-টি কোন এক Par Contest থেকে গৃহিত। Deal-টি নিঃসন্দেহে কঠিন। কিন্তু চিন্তা করলে contract পূর্ণ করতে অসুবিধা হবে না :

| West | North / South | East |
|---|---|---|
| | ♠K<br>♡K104<br>◇AKQ<br>♣Q75432 | |
| ♠J98742<br>♡—<br>◇J764<br>♣J109 | N<br>W E<br>S | ♠Q1065<br>♡J876<br>◇5<br>♣AK86 |
| | ♠A3<br>♡AQ9532<br>◇109832<br>♣— | |

South-এর 6♡ contract-এ West-এর ♣J lead-টি 2 দিয়ে ruff করে ♡A খেলা হ'ল। West একটি ♠ পাশালেন এবং dummy থেকে কোন তাস দেওয়ার পূর্বে South পরিস্থিতিটি একটু চিন্তা করে দেখলেন যে 4 দেওয়া হ'লে অসুবিধা হ'তে পারে কারণ ♡K, ♠K এবং ♡10 খেলার পর East ♡J-টি cover না করলে নিম্নরূপ অবস্থা হবে :




খেলা এখন dummy-তে। একটি ♣ ruff করে ♡Q-এর সাহায্যে East-এর J ধরা যায়। কিন্তু ◇-suit-এ dummy-তে খেলা চলে যাবে এবং contract পূর্ণ করা সম্ভব হবে না। প্রথমে ◇AKQ খেলে নেওয়ার চেষ্টা করা হ'লে East দ্বিতীয় ◇ trick-টি ruff করে ♣A খেলবেন। এই অবস্থায়ও contract পরাস্ত হবে।

সুতরাং contract পূর্ণ করতে হ'লে dummy থেকে ◇ suit-কে পাশিয়ে ♡ suit-এ entry ঠিক রাখার জন্য দ্বিতীয় trick-এ তাঁর ♡A-র উপর 10-টি পাশান উচিৎ। এবার ♡K, ♠K এবং ◇A-টি খেলার পর নিম্নরূপ অবস্থা হবে :




♡9-টিকে finesse করার পর ♡Q এবং ♠A-র উপর dummy-র ◇KQ পাশিয়ে দেওয়া হবে। এবার ◇10 খেলে West-কে একটি trick

দিয়ে সহজেই contract পূর্ণ করা যাবে কারণ South-এর হাতে একটি trump এখনও থাকছে।

তৃতীয় deal-টি একটু উন্নত মানের, কারণ squeeze-এর সমন্বয় রয়েছে (( squeeze সম্বন্ধে পরে আলোচনা করা হয়েছে ):

BV
Dealer-West

♠K9
♡K432
◇5432
♣432

♠8
♡QJ109876
◇Q
♣J1098




♠6532
♡—
◇KJ109876
♣76

♠AQJ1074
♡A5
◇A
♣AKQ5

| West | North | East | South |
|---|---|---|---|
| 3♡ | pass | pass | double |
| pass | 3NT | pass | 6♠ |
| pass | pass | pass. | |

Opening lead : ♡Q

Dummy থেকে ছোট তাস দেওয়ার পর East 2-দিয়ে ruff করলেন। কিছু চিন্তা না করে South 5টি দিলে contract পূর্ণ করা সম্ভব হবে না কারণ প্রতিপক্ষের হাতে ♣-suitটি 3-3 ভাবে বিভক্ত হয়নি। চতুর্থ ♣-টি dummy-তে ruff করাও সম্ভব নয় ( East তৃতীয় ♣ ruff করবেন )। ♡5 খেললে contract পূর্ণ হ'তে পারে যদি East-এর হাতে মোট দু তাস ♠ হয়; কারণ এই অবস্থায় তিনি যে কোন তাস খেলুন না কেন, South ♠A খেলে নিয়ে ♡A খেলবেন ( East-এর পক্ষে ruff করা সম্ভব হবে না, কারণ মোট দু তাস ♠ হলে একটি তিনি ruff করেছেন এবং দ্বিতীয় trumpটি ♠A-র উপর খেলতে হয়েছে ) এবং ♠K-এ dummy-তে ঢুকে ♡K-এর উপর ♣5টি পাশান যাবে। কিন্তু West-এর V-অবস্থায় pre-emptive bid এর জন্য তিনি চিন্তা করলেন এ ধরণের বিন্যাস না

হওয়ার সম্ভাবনা বেশি। ফলে সিদ্ধান্ত করলেন ♡A এবং ♡K-এর আলাদাভাবে দুটি tricks সংগ্রহ করা সম্ভব হবে না এবং squeeze-এর প্রস্তুতি হিসাবে তিনি East-এর ruff করা trick টিতে ♡A-টি unblock করলেন ( পাশালেন )।

East দ্বিতীয় trick-এ একটি ◇ খেললেন। A-তে trick ধরে ♠K-এ dummy-তে ঢুকে একটি ◇ 10-দিয়ে ruff করা হ'ল, West একটি ♡ পাশালেন। এমত অবস্থায় একজন দক্ষ South নিশ্চিৎভাবে বলতে পারেন squeeze-এর মাধ্যমে contract পূর্ণ হ'তে চলেছে। কারণ West-এর হাতে 4-তাস ♣ হ'লে তিনি ♡ এবং ♣-এ squeezed হবেন। সুতরাং তিনি ♠AQJ খেললেন এবং নিম্নরূপ অবস্থা হ'ল :




এই অবস্থায় ♠7টি খেলা হ'ল। West কী পাশাবেন ? ♡ পাশালে dummy-তে K4-এ দুটি tricks হবে এবং ♣ পাশালে South-এর হাতে AKQ5-এ সহজেই 4টি tricks নিয়ে contract পূর্ণ হবে। লক্ষ্য করার বিষয় প্রথম trick-এ ♡Aটি unblock করা না হ'লে এই অবস্থায় West সহজেই একটি ♡ পাশাতে পারতেন কারণ dummy-তে entry না থাকার ফলে ♡-suit এ দুটি tricks হওয়া সম্ভব ছিল না এবং contract পরাস্ত হ'ত।

উপরের প্রতিটি উদাহরণে declarer নিজের এবং dummy-র হাত দেখে প্রয়োজনীয় unblocking play করেছেন। কিন্তু defender-দের পক্ষে unblocking play-র গুরুত্ব কোন অংশে কম না হ'লেও তাঁরা declarer-এর

মত সুবিধাজনক ভাবে করতে সক্ষম হন না। তবে সূক্ষ্ম বিশ্লেষণের মাধ্যমে বেশির ভাগ সময় unblock করা সম্ভব। যেমন :




6♠ contract-এ West ♠2 lead করলেন। আপাতঃ ভাবে মনে হচ্ছে ◇Q-এর সার্থক finesse না হ'লে contract পূর্ণ করা সম্ভব নয়। কিন্তু South চিন্তা করলেন West-এর হাতে ♡QJx থাকলে তাঁকে throw-in বা end played করা যাবে। এই পরিকল্পনা অনুসারে তিনি দুবার ♠ খেলে, ♣A, ♣K এবং dummy-র শেষ ♣-টি ruff করলেন। এবার ♡A খেলা হ'ল। West কিছু চিন্তা না করে 6 দিলে সহজেই contract পূর্ণ হবে, কারণ ♡K খেলার পর তৃতীয় ♡ খেলে তাঁর হাতে খেলা তুলে দিলে তিনি ◇ খেলতে বাধ্য হবেন (♣ খেললে dummy-তে ruff করে ◇Q-টি পাশান হবে)।

পরিস্থিতি সম্পর্কে West-এর পরিষ্কার ধারণা হওয়া দরকার। তিনি চিন্তা করলে বুঝতে পারবেন South-এর হাতে 6-তাস ♠, 2-তাস ♣ থাকার ফলে ◇ এবং ♡-suit-এ মোট 5-টি তাস থাকতে বাধ্য। ◇A নিশ্চই তাঁর কাছে আছে। সুতরাং 4-তাস ♡ এবং এক তাসে ◇A হ'লে কখনই contract পরাস্ত করা সম্ভব নয়। Contract পরাস্ত হ'তে হ'লে তাঁর হাতে দুতাস ◇ এবং তিন তাস ♡ থাকা দরকার। এই বিশ্লেষণের মাধ্যমে তাঁকে ♡A-র উপর Q-টি পাশাতে হ'বে। পরবর্তী trick-এ ♡J-টি খেলা হ'লে South ♡K-এ trick নিয়ে ◇Q-এ finesse করতে বাধ্য হ'বেন (শেষ ♡-টিও খেলতে পারেন এই আশায় যে West-এর হাতে

♡QJ10 ছিল। কিন্তু সেক্ষেত্রে East ♡10-এ trick নিয়ে ◇ খেললে পরিস্থিতি একই হবে ) এবং contract পরাস্ত হবে।

এই খেলাতে South একটু ভুল করেছেন। তাঁর উচিৎ ছিল ♠A-তে trick ধরে ♡A খেলে নেওয়া। ♣-suit সম্বন্ধে পরিস্থিতি পরিষ্কার না হওয়ার ফলে ( ♣-ruff এর ফলে পরিস্থিতি পরিষ্কার হয়েছিল ) West যদি ভুল করে unblock না করতে পারেন, তাহলে সহজেই contract পূর্ণ হবে ( পূর্ব পরিকল্পনামত )।

অনেক সময় partner-এর হাতের entry ঠিক রাখার জন্ম defender-দের unblock করার প্রয়োজন হয় যেমন :

**BV**
**Dealer-South**

| | North | |
|---|---|---|
| | ♠K762<br>♡J2<br>◇82<br>♣AK954 | |
| **West**<br>♠J103<br>♡109653<br>◇A5<br>♣1082 | N / W E / S | **East**<br>♠Q954<br>♡A87<br>◇K96<br>♣Q76 |
| | ♠A8<br>♡KQ4<br>◇QJ10743<br>♣J3 | |

| South | West | North | East |
|---|---|---|---|
| 1◇ | pass | 2♣ | pass |
| 2◇ | pass | 2♠ | pass |
| 2NT | pass | 3NT | All pass |

**Opening lead : ♡5**

East-এর ♡A-র উপর South ♡K-টি unblock করে পরবর্তী ♡ lead-টি dummy-তে J-এ ধরলেন। ◇-Suit-এ কমপক্ষে একটি trick না হ'লে contract পূর্ণ হবে না দেখে তিনি ◇8-টি dummy থেকে খেললেন। East অসাবধানতাবশতঃ ছোট তাস খেললে সহজেই contract পূর্ণ হবে, কারণ West-এর একমাত্র entry A-টি নষ্ট হ'তে বাধ্য। ফলে

A-তে trick নিয়ে ♡-suit-টি তৈরী করা সম্ভব হ'লেও কোন trick নেওয়া সম্ভব হবে না।

সুতরাং East-এর উচিৎ dummy-র ◇8-এর উপর K-টি খেলা। এ অবস্থায় শেষ ♡-টি খেলা হ'লে South-এর পক্ষে contract পূর্ণ করা সম্ভব নয়। K-টি খেলা তাঁর পক্ষে কোন কষ্টকর ব্যাপার হওয়া উচিৎ নয়, কারণ South-এর হাতে ◇AQJxx থাকলে finesse-এর মাধ্যমে তিনি ◇K-টিকে ধরতে সক্ষম হবেন এবং contract পূর্ণ হ'বে।

Partner কোন suit-এর A খেললে QJx থেকে Q-টি unblock করা বেশির ভাগ সময় যুক্তিযুক্ত, কারণ সাধারণতঃ A খেলার ফলে তাঁর হাতে K থাকবে। Q বা J unblock না করা হ'লে defence-এর অসুবিধা হ'তে পারে। এই unblock-এর পর partner-এর উচিৎ একটি ছোট তাস খেলা ( Qx থেকে Q খেলে signal করা হয় না—একথা signalling পরিচ্ছেদে বলা হয়েছে )।

দুটি Coup এর কথা আলোচনা না করলে এই প্রসঙ্গ অসমাপ্ত থেকে যায়, যদিও coup দুটিকে ঠিক unblocking play বলা যায় না :

**Merrimac Coup :**

Dummy বা declarer-এর হাতের একটি গুরুত্বপূর্ণ entry নষ্ট করার জন্য defender-দের অনেক সময় একটি honors তাস খেলা দরকার হয়—যে তাসের সাহায্যে তিনি একটি নিশ্চিৎ trick পেতেন। অর্থাৎ নিজের একটি প্রাপ্য trick ছেড়ে দিয়ে declarer বা dummy-র entry নষ্ট করা হয়। এই খেলাকে Merrimac Coup বলে। যেমন :

| | North | |
|---|---|---|
| | ♠432<br>♡A6<br>◇76<br>♣KJ10982 | |
| ♠J1098<br>♡10985<br>◇QJ93<br>♣7 | N<br>W E | ♠A76<br>♡K743<br>◇1084<br>♣AQ5 |
| | ♠KQ5<br>♡QJ2<br>◇AK52<br>♣643 | |

3NT contract-এ West-এর ♠J lead A-তে ধরে East ♠7 খেললেন। K-এ trick ধরে South ♣8-টি finesse করার পর Q-এ trick নিয়ে East যদি ♠6 খেলেন তা'হলে সহজেই contract পূর্ণ হ'বে কারণ ♡A-তে entry নিয়ে ♣ suit-এ 4-টি tricks পেতে কোন অসুবিধা হবে না। তাঁর বোঝা উচিৎ ♠ খেলে কোন লাভ নেই, কারণ partner-এর হাতে মাত্র 4-তাস ♠ রয়েছে এবং এই suit-এ দুটির বেশি tricks পাওয়া সম্ভব নয় এবং তাঁর ♡K খেলা অত্যন্ত দরকার। লক্ষ্য করার বিষয় ♡K lead-এর পর ♣-suit-এ declarer একটির বেশি tricks সংগ্রহ করতে সক্ষম হবেন না ( East A-টি তৃতীয়- বারে ধরবেন ) এবং contract পরাস্ত হবে। ♡K খেলে dummy-র এই entry নষ্ট করার পরিকল্পনাকে Merrimac Coup বলে।

**Deschapelles Coup :** এই coup-এর পদ্ধতিও ঠিক Merrimac-এর মত। অর্থাৎ defender-কে honors তাস খেলতে হয়। কিন্তু এক্ষেত্রে উদ্দেশ্য dummy-র ( বা declarer-এর ) entry নষ্ট করার পরিবর্তে partner-এর হাতে একটি entry তৈরী করা। যেমন :




South-এর 3NT contract কতটা যুক্তিযুক্ত সে আলোচনায় না গিয়ে আমরা এই contract-এ West-এর ♡K lead-এর পর পরিস্থিতি পর্য্যালোচনা করব। Contract, যত খারাপ-ই হোক না কেন, একমাত্র খুব ভাল defence-এর ফলে পরাস্ত হ'তে পারে।

A-তে trick ধরে East-এর ভাগ্যকে দোষারোপ করা ছাড়া আপাতঃ দৃষ্টিতে কোন পথ খুঁজে না পাওয়া গেলেও তাঁর একটি সুন্দর defence আছে।

দ্বিতীয় trick-এ তাঁকে ♠K-টি খেলতে হবে। এই খেলার ফলে ◇A-তে trick পাওয়ার পর West-কে ♠Q-এ entry দেওয়া সম্ভব এবং contract পরাস্ত হ'তে বাধ্য। অন্য যে কোন lead-এ South-এর পক্ষে contract পূর্ণ করতে কোন অসুবিধা হবে না। ♠K খেলে Partner-এর হাতে Q-এ entry তৈরী করার এই খেলাকে Deschapelles Coup বলে।

**Blocking plays :**

হাতের খেলার পরবর্তী গুরুত্বপূর্ণ কৌশল হ'ল blocking play. আমরা দেখেছি ;' প্রতিপক্ষ কোন বিপজ্জনক suit-এ আক্রমণ করলে কীভাবে hold-up-play-র সাহায্যে তাঁদের পরস্পরের মধ্যে যোগাযোগ বিচ্ছিন্ন করা সম্ভব। কিন্তু কার্য্যকারণ বিশ্লেষণ না করে কিছু করা যুক্তিযুক্ত নয়। যেমন :

| West | North / South | East |
|---|---|---|
| | ♠A2<br>♡KQ6<br>◇QJ43<br>♣Q765 | |
| ♠KJ864<br>♡543<br>◇872<br>♣A8 | N<br>W E<br>S | ♠Q10<br>♡10982<br>◇109<br>♣J10943 |
| | ♠9753<br>♡AJ7<br>◇AK65<br>♣K2 | |

3NT contract-এ West ♠6 lead করলেন। গতানুগতিক নিয়ম অনুসারে South A-টি একবার hold-up করলেন। দ্বিতীয় ♠ lead A তে ধরে একটি ♣ খেলা হ'ল, কারণ এই suit-এ একটি trick না হ'লে contract পূর্ণ হবে না। West A-তে trick নিয়ে সহজেই contract পরাস্ত করলেন।

লক্ষ্য করলে দেখা যায় ♠A-টি hold-up না করলে সহজেই contract পূর্ণ করা সম্ভব হ'ত ( ♣A-যে কোন হাতে থাকুক না কেন )। Hold-up করার ফলে East-এর হাতে ♣A থাকলে contract পূর্ণ করতে কোন অসুবিধা হ'ত না।

Hold-up না করলে পরিস্থিতি কীরকম হ'ত ? ♠A-র উপর East

Q টি unblock করতে পারেন, কিন্তু ♣A-তে West-এর কাছে খেলা গেলে তিনি ♠K বা ♠J খেললে South-এর ♠9-এ একটি stopper হ'বে, এবং ছোট ♠খেললে East 10-এ trick পেয়ে blocked হ'য়ে যাবেন (আর কোন ♠ না থাকার ফলে। তৃতীয় ♠ থাকলেও contract পূর্ণ করতে কোন অসুবিধা হ'ত না, কারণ suit-টি সেক্ষেত্রে 4—3 ভাবে বিভক্ত হ'বে)। ♣A টি East এর কাছে থাকলেও একই পরিস্থিতি হবে, কারণ তাঁর ♠10-কে West-এর পক্ষে K বা J-এ ধরা সম্ভব নয় (ধরলে South-এর 9-এ একটি stopper হ'য়ে contract পূর্ণ হ'বে)। প্রশ্ন হ'ল South বুঝবেন কীভাবে East-এর হাতে ♠ suit-এ Q10 দুতাসে রয়েছে?

অবাক হওয়ার মত কথা হ'লেও, South নিশ্চিৎভাবে বলতে পারেন (বিশ্লেষণের মাধ্যমে) East-এর হাতের ♠-দুটি honors তাস এবং প্রথমেই A-তে trick ধরলে suit-টি blocked হ'তে বাধ্য। কোন বিশ্লেষণের মাধ্যমে এই সিদ্ধান্তে উপনিত হওয়া সম্ভব?

West ♠6 lead করেছেন। 4-তাসের suit থেকে lead হ'লে South-এর কোন চিন্তা নেই—♣A যে কোন হাতে থাকুক না কেন, contract পূর্ণ হবে (hold-up করলে বা না করলে) কারণ প্রতিপক্ষ তিনটি ♠ এবং একটি ♣-trick পাবেন। 6-তাসের suit থেকে ♠6টি চতুর্থ তাস lead হওয়া সম্ভব নয় কারণ 6 থেকে ছোট মাত্র একটি তাস West পেতে পারেন (South ♠2, 3, 5 দেখতে পাচ্ছেন, ফলে ♠4টি West-এর হাতে থাকতে পারে। 6-তাসের suit থেকে lead হ'লে lead করা তাস থেকে দুটি ছোট তাস থাকা উচিৎ)। সুতরাং West-এর lead-টি 5-তাসের suit থেকে হ'লে East-এর হাতে দু-তাস ♠ থাকতে বাধ্য। 6 lead-এর ফলে এই দুটি তাসই honors হ'বে কারণ একটি honors থাকলে West-এর হাতে তিনটি honors থাকতে হবে, এবং তিনটি honors নিয়ে (KQ1064, KQJ64, QJ1064, KJ1064) suit থেকে নিশ্চয়ই ♠ 6 তাসটি lead হ'ত না। সুতরাং East-এর তাস দুটি honors তাস হবে এবং প্রথমেই A-তে trick ধরলে suitটি blocked হওয়ার জন্য ♣A যে কোন হাতে থাকুক না কেন, contract পূর্ণ করতে কোন অসুবিধা হবে না।

এ ধরণের নিশ্চিৎ blocking-এর জন্য 4-তাসে ♠9টি থাকা দরকার। 9 না থাকলেও declarer-এর সবচেয়ে ভাল সুযোগ হ'ল Aটি প্রথমে খেলা, কারণ প্রতিপক্ষ হয়ত ঠিকমত unblocking করতে না পারেন। মনে

রাখতে হবে hold-up করে কোন লাভ নেই, কিছু লাভ হ'তে হ'লে A খেললেই হ'তে পারে।

এই উদাহরণ থেকে সিদ্ধান্ত হ'ল প্রতিপক্ষ চতুর্থ তাস (একটি ছোট তাস) lead করার পর নিজেদের একহাতে 9xxx (বা xxxx) এবং অপর হাতে Ax থাকলে hold-up না করে প্রথমেই A খেললে সবচেয়ে ভাল ফল পাওয়া যেতে পারে।

নিশ্চিৎ blocking সব হাতে সম্ভব না হ'লেও একথা ঠিক যে অনেক সময় hold-up না করলে ভাল ফল পাওয়া যায়। যেমন :

| | North | |
|---|---|---|
| | ♠Q72<br>♡A853<br>◇QJ6<br>♣A52 | |
| **West**<br>♠J94<br>♡107<br>◇K52<br>♣K10863 | N<br>W E<br>S | **East**<br>♠10863<br>♡QJ92<br>◇874<br>♣Q9 |
| | ♠AK5<br>♡K64<br>◇A1093<br>♣J74 | |

South-এর 3NT contract-এ West ♣6 lead করলেন। স্বাভাবিক নিয়মে ♣A-টি ডুবার hold-up করলে contract পরাস্ত হ'তে বাধ্য কারণ West-এর হাতে ◇K রয়েছে। কিন্তু প্রথমেই ♣A-তে trick ধরলে ◇K যে কোন হাতে থাকুক না কেন, contract পূর্ণ করা সম্ভব। কারণ ♣A-র উপর East যদি Q-টি না পাশান তাহ'লে West ◇K-এ trick পাওয়ার পর ছোট ♣ খেললে suit-টি blocked থাকবে এবং ♣K খেললে South-এর ♣J-এ আর একটি trick হবে।

Hold-up না করার যুক্তি কী? প্রতিপক্ষের 7-টি ♣, 4-3 ভাবে বিভক্ত হ'লে কোন অসুবিধা নেই। West-এর হাতে 6-তাস ♣ হবে না কারণ সেক্ষেত্রে ♣6টি চতুর্থ তাস lead হওয়া সম্ভব নয়। সুতরাং East-এর হাতে দু তাস ♣ ধরতে হবে। 5-2 বিন্যাসে দু-তাসের একটি honors থাকা খুবই স্বাভাবিক। সেক্ষেত্রে প্রথমেই A খেললে suit-টি blocked হতে বাধ্য।

একথা ঠিক West-এর হাতে ♣KQ86x থাকলে এই খেলায় contract পরাস্ত হ'বে। এক্ষেত্রে প্রথমে ছোট ♣-খেললে J-এ trick হবে, কিন্তু A খেললে ◇ finesse সার্থক না হওয়ার জন্ম contract পূর্ণ করা সম্ভব হবে না। ♣KQ106x বা KQ96x suit থেকে সম্ভবতঃ West বড় তাস lead করতেন। স্থতরাং এই উদাহরণে South-এর উচিৎ ♣K এবং Q হুহাতে ধরে প্রথমেই A-টি খেলা—যাতে suit-টিকে blocked করা যায়।

লক্ষ্য করার বিষয়, ◇-suit-টি North এবং South এর মধ্যে পরস্পর পাল্টাপাল্টি করলে South-কে তৃতীয়বারে ♣A ধরতে হ'ত (হু-বার hold-up করে) কারণ সেক্ষেত্রে hold-up ছাড়া ◇-finesse-টি সার্থক না হ'লে East-এর হাতের ♣ (যদি থাকে) বিপদের কারণ হ'তে পারে।

Partner-এর bid করা suit-এ কোন ছোট তাস lead করা হ'লে leader-এর হাতে সাধারণতঃ একটি honors থাকে একথা opening lead পরিচ্ছেদে বলা হ'য়েছে (চতুর্থ তাস lead হ'লে কোন honors না ও থাকতে পারে)। Declarer-কে এই কথাটি খেলার সময় ভুলে গেলে চলবে না। যেমন :

**NSV**
**Dealer-North**

| | North | |
|---|---|---|
| | ♠A52<br>♡6<br>◇A753<br>♣KQJ42 | |
| **West**<br>♠9843<br>♡J72<br>◇Q104<br>♣873 | N / W E / S | **East**<br>♠QJ10<br>♡AK984<br>◇98<br>♣A65 |
| | ♠K76<br>♡Q1053<br>◇KJ62<br>♣109 | |

| North | East | South | West |
|---|---|---|---|
| 1♣ | 1♡ | 1NT | pass |
| 2NT | pass | 3NT | pass |
| pass | pass. | | |

Opening lead : ♡2

Partner-এর bid করা suit-এ West ♡2 lead করলেন। A তে trick ধরে East ♡8 খেলার পর South 10-টি finesse করলেন। ফলে contract পরাস্ত হ'ল, কারণ ♡-suit-টিকে তৈরী করতে E—W এর কোন অসুবিধা হ'ল না এবং ♣A-তে entry রয়েছে।

♡10-টি finesse না করে Q খেলা হ'লে contract পূর্ণ হ'তে পারত কারণ West J-টি পাশালে 10-এ আর একটি trick হবে এবং না পাশালে ♣A-তে trick ধরে East এর পক্ষে এই-suit-এ আক্রমণ অব্যাহত রাখা সম্ভব নয়। তিনি ছোট ♡ খেললে West-এর হাতে J-এ blocked হবে এবং K খেললে South-এর 10-এ দ্বিতীয় trick হবে। অর্থাৎ ♡Q-এ দ্বিতীয় trick ধরার পর ♣A যে কোন হাতে থাকুক না কেন contract পূর্ণ করতে কোন অসুবিধা হ'ত না।

South বুঝবেন কীভাবে East-এর হাতে ♡J নেই? লক্ষ্য করার বিষয় ♡2 lead-এর জন্য West-এর হাতে এই suit-এ একটি honors থাকা স্বাভাবিক। তাঁর হাতে ♡Kx2 থাকলে South-এর পক্ষে ♡10 এ finesse বা Q খেলার মধ্যে কোন তফাৎ নেই। এক্ষেত্রে contract পূর্ণ করা সম্ভব নয় কারণ তিনি যা খুশি করুন না কেন, West K-এ trick ধরে আবার ♡ খেললে East-এর পক্ষে suit-টিকে তৈরী করা মোটেই কষ্টকর হবে না এবং ♣A-র entry-তে contract পরাস্ত হ'তে বাধ্য। সুতরাং West-এর হাতে ♡Jx2 ধরে তাঁকে দ্বিতীয় trick-এ Q-এ trick ধরতে হ'বে যাতে suit-টি blocked করা যায়।

ঠিক অনুরূপভাবে নিচের suit-টিতে finesse করা অনুচিৎ:

| | North | |
|---|---|---|
| | ♣xx | |
| West | | East |
| ♣Qxx | | ♣A1098x |
| | South | |
| | ♣KJx | |

East suit-টি bid করার পর South-এর কোন NT contract-এ West ছোট একটি ♣-lead করলেন। East A-তে trick ধরে পুনরায় ♣ খেললে South-এর J-টি finesse করা (East-এর হাতে Q ধরে)

উচিৎ নয়। কারণ, সেক্ষেত্রে West Q-এ trick ধরে suit-টিকে সহজেই তৈরী করতে সক্ষম হবেন। কিন্তু দ্বিতীয় trick-টি K-এ ধরা হ'লে West-এর পক্ষে Q পাশান সম্ভব নয়। ফলে East কোন একটি entry পেলে এই suit-এ অব্যাহত আক্রমণ করতে সক্ষম হবেন না, কারণ West-এর হাতে suit-টি blocked হ'য়ে থাকবে।

**Ducking Plays :**

রোগ নির্ণয় না করতে পারলে ডাক্তারের পক্ষে যেমন সঠিক চিকিৎসা পদ্ধতি ঠিক করা সম্ভব নয়, অনুরূপভাবে declarer-এর পক্ষেও সঠিক পরিকল্পনা এবং কার্য্যধারা ঠিক করা সম্ভব নয় যদি না বিপদ সম্বন্ধে সচেতন হওয়া যায়। Hold up play-র সাহায্যে বিপজ্জনক খেলোয়াড়কে lead পাওয়া থেকে কীভাবে বঞ্চিত করা যায় আমরা দেখেছি। অনেক সময় এই একই উদ্দেশ্য পূর্ণ করা হয় ducking play-র সাহায্যে। দুটি উদাহরণের মাধ্যমে বক্তব্যটিকে পরিষ্কার করা যাক :

**'BV**
**Dealer-South**

North: ♠54 ♡AK62 ◇8753 ♣AQ6

West: ♠KJ732 ♡J94 ◇J62 ♣J8

East: ♠Q109 ♡Q108 ◇Q10 ♣109542

South: ♠A86 ♡753 ◇AK94 ♣K73

| South | West | North | East |
|---|---|---|---|
| 1♣ | pass | 1♡ | pass |
| 1NT | pass | 3NT | pass |
| pass | pass. | | |

Opening lead : ♠3

তৃতীয় trick-টি ♠A-তে ধরে South সিদ্ধান্ত করলেন "West বিপজ্জনক

খেলোয়াড়" অর্থাৎ পরবর্তী কোন lead তাঁর হাতে গেলে ♠ tricks-এর সাহায্যে তিনি contract পর্য্যন্ত করবেন। সহজভাবে তাঁর আটটি tricks আছে। Contract পূর্ণ করার জন্য প্রয়োজনীয় বাড়তি একটি trick ◇ বা ♡ suit-থেকে হ'তে পারে। সুতরাং এই suit দুটিকে খুব সতর্কতার সঙ্গে খেলতে হবে।

চতুর্থ trick-এ ♡3 খেলা হল। প্রথম পরিকল্পনা হ'ল, West ♡6 থেকে ছোট তাস খেললে dummy থেকে 6-টি দেওয়া, অর্থাৎ trick-টি East-এর হাতে duck করা বা ছেড়ে দেওয়া। এই suit-টি E-W-এর হাতে 3-3 থাকার ফলে contract পূর্ণ হ'তে পারত, কিন্তু West 9-টি খেললেন। A-তে trick ধরে ◇3 খেলা হ'ল এবং East 10 দিলেন। A-তে trick ধরে (duck করা সম্ভব নয়, কারণ West J এ ধরে ♠-এ trick তুলবেন) ♡5 খেলা হ'ল। কিন্তু ♡ suit-এ South-এর পরিকল্পনাকে দ্বিতীয়বারও বানচাল করে West J-টি খেললেন (তিনি 4-টি দিলে dummy থেকে 6 খেলে trick-টি East-কে ছেড়ে দেওয়া হত)। ♡K-এ trick ধরতে South বাধ্য হ'লেন এবং ◇5 খেলা হ'ল। East Q দিতে বাধ্য হ'লেন এবং South একটি ছোট তাস খেললেন। অর্থাৎ East-কে Q-এ trick ছেড়ে দিলেন। এবার তিনি যে কোন তাস খেলুন না কেন ◇ suit-টি 3-2 থাকার ফলে contract পূর্ণ হ'বে।

দ্বিতীয় ◇ trick-এ East, Q থেকে ছোট তাস খেলতে সক্ষম হ'লে South কী করতেন? তাঁর পক্ষে ছোট ◇ খেলা সম্ভব হ'ত না। সেক্ষেত্রে K-এ trick ধরে তাঁকে পুনরায় একটি ◇ খেলতে হ'ত—এই আশায় যে West-এর হাতে ◇Jx এবং East-এর হাতে ◇Q10x ছিল। অর্থাৎ তাঁকে আশা করতে হবে তৃতীয় ◇ trick-টি East পাবেন।

এত কষ্ট করে বার বার dummy থেকে ◇ খেলার দরকার কোথায়? ◇A খেলে একটি ছোট ◇ খেললেও East-এর হাতে খেলা যাওয়া সম্ভব ছিল না কি? নিশ্চই ছিল, কিন্তু একজন দক্ষ East নিশ্চই A-র উপর ◇Q-টি পাশাবেন। সেক্ষেত্রে তৃতীয় ◇ trick-টি West পেতে বাধ্য। বার বার dummy-তে যাওয়ার আর একটি উদ্দেশ্য হ'ল ♡ suit-এ 3-3-এর সম্ভাবনাকে যাচাই করা (West-এর হাতে খেলা না দিয়ে)। এই সম্ভাবনা সার্থক হয় নি কারণ 3-3 (♡) থাকলেও West দুবারই বড় ♡ খেলেছেন এবং South-কে ♡AK-এ trick ধরতে হয়েছে।

এই উদাহরণে South ♡ এবং ◇ suit-এ যথাক্রমে dummy এবং নিজের হাত থেকে duck করেছেন। অনেক সময় একই suit-এ দুহাত থেকে duck করার দরকার হ'তে পারে। এই খেলাকে double duck বলে। যেমন :

**BNV**
**Dealer-South**

North:
♠ 54
♡ KJ96
◇ A9863
♣ Q7

West:
♠ AQ1063
♡ 854
◇ Q2
♣ J105




East:
♠ J982
♡ 3
◇ J75
♣ K9843

South:
♠ K7
♡ AQ1072
◇ K104
♣ A62

| South | West | North | East |
|---|---|---|---|
| 1♡ | 1♠ | 2◇ | 2♠ |
| 3◇ | pass | 3♡ | pass |
| 4♡ | pass | pass | pass |

Opening lead : ♣J

South লক্ষ্য করে দেখলেন E-W-এর পক্ষে 4-টি tricks পাওয়া সম্ভব, একটি ♣, একটি ◇ এবং দুটি ♠-tricks. East-এর হাতে খেলা না দিয়ে ◇-suit-কে তৈরী করতে পারলে contract পূর্ণ করতে কোন অসুবিধা হবে না, কারণ তাঁর হাতে খেলা গেলে তিনি নিশ্চই ♠ খেলবেন। সুতরাং এই contract পূর্ণ করার পথে তাঁকে বিপজ্জনক খেলোয়াড় হিসাবে চিহ্নিত করা যায়। তিনি কোন suit-এ entry পেতে পারেন ? সম্ভবতঃ ◇ বা ♣-suit-এ। তাঁকে lead পাওয়া থেকে বঞ্চিত করতে হ'লে এই suit-দুটিকে সতর্কতা সহকারে খেলতে হবে।

♣K-টি নিশ্চই East-এর হাতে হবে। West-এর হাতে ♣KJx হ'লে তিনি সম্ভবতঃ partner-এর support করা ♠-suit-টি lead করতেন। ♠AQ. থেকে lead না করে তিনি আশা করেছেন ♣ lead-এ partner-এর হাতে entry হ'তে পারে এবং তিনি ♠ খেলবেন। সুতরাং ♣Q-এ trick হওয়ার কোন আশা নেই বুঝে South ♣7টি খেললেন এবং East একটি ছোট তাস

খেলার পর তিনি নিজের হাত থেকে 2-টি খেলে trick-টি West-এর হাতে duck করলেন। এমত অবস্থায় ♣-suit-এ East-এর পক্ষে entry পাওয়া সম্ভব নয়।

West ♣J-এ trick পেয়ে একটু বিস্মিত হ'লেও অন্য কোন ভাল lead না থাকার ফলে ♣10-টি খেললেন এবং South A-তে trick ধরে তিনবার trump খেললেন—তৃতীয়বারে dummy-তে খেলা রেখে। ◇3-টি খেলা হ'ল। East 5 খেলার পর তিনি 10 টি খেললেন। 10-টি ঠিক finesse করা হয়নি, অর্থাৎ trick পাওয়ার জন্য 10 খেলার থেকেও বড় কথা West-এর হাতে trick-টি নিশ্চিৎভাবে তুলে দেওয়া হ'ল। এমত অবস্থায় তিনি যে কোন suit খেলুন না কেন, contract পূর্ণ হবে। বস্তুতঃ ♠A-র trick-টি না তুলে নিলে একটি overtrick সহ contract পূর্ণ হবে।

প্রথম ◇ trick-এ ( dummy থেকে 3টি খেলার সময় ) East Q ( বা J ) খেলতে সক্ষম হ'লে South-কে K-এ trick ধরে A-টি খেলতে হ'ত এবং J-টি ধরা না পড়লে ( বা ◇Q ) তাঁকে একটি ছোট ◇ খেলে আশা করতে হ'তে যে তৃতীয় ◇ trick-টি West-এর হাতে যাবে। East-এর হাতে ◇QJx থাকলে contract পূর্ণ করা সম্ভব নয়।

♣J-এর উপর dummy থেকে Q খেলা হ'লে কী অবস্থা হ'ত? East-এর K-কে South A-তে ধরতেন এবং দ্বিতীয় trump খেলার সময় East ♣9 পাশিয়ে ♣8-এর অবস্থান প্রকাশ করতেন। এরপর ◇-suit-এ West-এর হাতে trick-টি duck করা হ'লে তিনি ♣5 খেলে East-এর হাতে entry করতেন এবং ♠ lead-এ contract পরাস্ত হ'ত।

এই ducking play-র সাহায্যে entry-রক্ষা করাও সম্ভব। যেমন :

| West | North / South | East |
|---|---|---|
| | ♠1052<br>♡AK<br>◇A10763<br>♣432 | |
| ♠K93<br>♡J1098<br>◇98<br>♣J987 | N<br>W E<br>S | ♠J876<br>♡7543<br>◇KQJ<br>♣Q10 |
| | ♠AQ4<br>♡Q62<br>◇542<br>♣AK65 | |

3NT contract-এ West-এর ♡J lead A-তে ধরে South লক্ষ্য করলেন ◇-suit কে তৈরী করতে না পারলে contract পূর্ণ করা সম্ভব নয় এবং তিনি ◇A খেলে একটি ছোট ◇ খেললেন। East এই trick-টি ধরে dummy-র একমাত্র ♡K-এর entry-টি তুলে দিলেন। এ অবস্থায় তৃতীয় ◇ খেলে suit-টি তৈরী করা সম্ভব কিন্তু entry না থাকায় ফলে tricks সংগ্রহ করা সম্ভব নয়। ফলে contract দুটি tricks-এ পরাস্ত হ'তে বাধ্য।

এই দুর্ভাগ্যজনক পরিস্থিতির উদ্ভব হয় না যদি প্রথমেই dummy থেকে ছোট ◇ খেলে একটি trick duck-করা হয়। East ♡ খেলে entry নষ্ট করতে পারেন, কিন্তু dummy থেকে পুনরায় একটি ছোট ◇ খেলে duck করা হবে। এমত অবস্থায় East যে কোন lead করতে পারেন, contract পূর্ণ হ'তে বাধ্য, কারণ ◇A-তে entry রয়েছে।

বস্তুতঃ এই ducking play প্রতিপক্ষকে কোন বাড়তি tricks দেয় নি। তাঁদের প্রাপ্য tricks একটু আগে পেয়েছেন। এ ধরনের খেলা defender-দের পক্ষেও সমান উপযোগী। যেমন :

♠J2
♡A32
◇AQ1053
♣QJ4

♠K9875
♡865
◇874
♣109

N / W E / S

♠A64
♡QJ97
◇K2
♣8765

♠Q103
♡K 04
◇J96
♣AK32

3NT contract-এ West ♠7 lead করলেন। Dummy থেকে 2 দেওয়ার পর East A-তে trick নিয়ে ♠6 খেলাতে South Q-টি ইচ্ছাকৃতভাবে খেললেন। West কী করবেন ?

একজন অনভিজ্ঞ West-কে ♠Q-টি সম্পূর্ণ বিচলিত করতে পারে এবং তিনি হয়ত K-এ trick ধরবেন। Defence-এর সমাধি এখানেই। কিন্তু একজন অভিজ্ঞ West সতর্কতার সাথে Q-এর উপর ছোট ♠ খেলবেন অর্থাৎ trick-টি duck করবেন। পরবর্তী পর্যায়ে contract পূর্ণ করার জন্য

South-কে ♢ suit-এ finesse করতেই হবে এবং East K-এ trick ধরে শেষ ♠-টি খেললে contract পূর্ণ করা সম্ভব নয়।

**Looser-on-looser play :** বিপজ্জনক খেলোয়াড়কে lead পাওয়া থেকে বঞ্চিত করার প্রয়োজনীয়তা আমরা লক্ষ্য করেছি। Looser-on-looser play-র সাহায্যেও এই উদ্দেশ্য সার্থক হ'তে পারে। যেমন :

| | North | |
|---|---|---|
| | ♠QJ<br>♡A1085<br>♢42<br>♣A7654 | |
| **West**<br>♠AK1043<br>♡9<br>♢A1096<br>♣Q108 | N<br>W E<br>S | **East**<br>♠98765<br>♡7<br>♢QJ87<br>♣KJ9 |
| | ♠2<br>♡KQJ6432<br>♢K53<br>♣32 | |

South-এর 4 ♡ pre-emptive opening সব হাতে Pass হওয়ার পর West ♠A lead করলেন। ♢ suit-এ finesse সার্থক হওয়ার জন্য E-W-এর 5♠-contract পূর্ণ হতে পারত। তাঁরা কেন প্রতিযোগিতা করেন নি সে আলোচনায় না ঢুকে লক্ষ্য করা যাক South তাঁর 4♡ contract-টি পূর্ণ করতে পারেন কি না।

♠A-তে trick হওয়ার পর West যুক্তিযুক্তভাবে ♣8-টি খেললেন। Trick-টি duck করা সম্ভব নয় কারণ East K-এ ধরে নিশ্চই ♢ খেলবেন এবং contract পরাস্ত হবে, যেহেতু ♢A-টি West-এর হাতে রয়েছে। সুতরাং ♣A-তে South এই trick-টি ধরলেন। কিন্তু এর পর ? Dummy থেকে ♠J-টি খেলে দ্বিতীয় ♣-টি পাশাতে হ'বে। অর্থাৎ একটি looser-এর উপর অন্য একটি looser পাশিয়ে বিপজ্জনক East খেলোয়াড়কে lead পাওয়া থেকে বঞ্চিত করা হ'ল।

West তাঁর ভাল defence হিসাবে একটি trump খেলতে পারেন। South trump-suit-এ দুবার dummy-তে ঢুকে দুটি ♣ ruff- করবেন।

এই suit-টি প্রতিপক্ষের হাতে 3—3 থাকার ফলে trump suit-এ dummy-তে ঢুকে তৈরী ♣-এর উপর দুটি ◇ পাশিয়ে contract পূর্ণ করা সম্ভব। ♣-suit-টি 3—3 ভাবে বিভক্ত না হ'লে শেষ আশা হিসাবে East-এর হাতে ◇A ধরে ◇K-টিকে indirect finesse করতে হ'ত।

Trump-suit এ control না থাকলে ভাল খেলা করা সম্ভব হয় না। Looser-on-looser play এ ব্যাপারে প্রভূত সাহায্য করতে পারে। যেমন :

North: ♠A109 ♡763 ◇7654 ♣AQ7

West: ♠7654 ♡AK85 ◇QJ109 ♣8

East: ♠32 ♡QJ109 ◇83 ♣J9432

South: ♠KQJ8 ♡42 ◇AK2 ♣K1065

4♠ contract-এ West ♡A, ♡K এবং ♡5 খেললেন। South ইচ্ছে করলে ruff করতে পারেন। যদি করেন তাহ'লে contract পরাস্ত হবে। ধরা যাক তৃতীয় ♡-টি ruff করে তিনবার trump খেলা হ'ল। East তৃতীয় trump খেলার সময় একটি ♣ পাশালেন। এমত অবস্থায় South এবং North-এর হাতে কোন trump তাস থাকবে না কিন্তু West-এর কাছে একটি trump তাস থাকবে।

এবার ♣A এবং ♣Q খেলা হ'ল। West ruff-করে ◇Q বা শেষ ♡ খেললে defender রা একটি ♠, দুটি ♡, একটি ◇ এবং একটি ♣ tricks বা একটি ♠, তিনটি ♡ এবং একটি ◇ tricks ( মোট 5টি tricks ) পেয়ে contract পরাস্ত করবেন।

তৃতীয় ♡ trick-এ ruff না করে ◇2-টি পাশালে এই দুঃখজনক ঘটনা ঘটতে পারে না। East ♡10-এ trick পেয়ে যা খুশি খেলতে পারেন, ( ♡ খেললে dummy-তে ruff করা যাবে ) South সমস্ত trump খেলার পর ♣J-এর বিরুদ্ধে নিশ্চিৎ finesse-এর মাধ্যমে সহজেই contract পূর্ণ

করতে সক্ষম হবেন। অর্থাৎ looser-on-looser-play-র সাহায্যে ruff না করে trump suit-এর control রাখা সম্ভব হ'ল।

প্রতিপক্ষের হাতের বিন্যাস সম্বন্ধে ধারণা করার জন্য অনেক সময় looser-on-looser play-র দরকার হ'য়। এ সম্বন্ধে Counting এবং card reading পরিচ্ছেদে আলোচিত হবে।

—: ♠ : ♡ : ◇ : ♣ :—

## অষ্টাদশ পরিচ্ছেদ

### Trump Suit

No-trump এবং suit contract-এর মূল তফাৎ trump suit-এর অদ্ভুত বৈশিষ্ট। কোন trump না থাকার ফলে NT-contract-এ trick নেওয়ার সময় high cards বা long-cards খেললেই চলে। কিন্তু suit contract-এ high-cards বা long-cards থাকলেও সবসময় tricks পাওয়া সম্ভব হয় না কারণ প্রতিপক্ষ সেই suit-এ void হলে ruff করতে পারেন। Trump-suit-এর এই বৈশিষ্টের জন্য suit-contract-এ নানাধরণের চমকপ্রদ ঘটনা ঘটে থাকে। ব্রীজ্ খেলায় নতুন (বা অনেক পুরাতন) খেলোয়াড়দের মধ্যে প্রথমেই প্রতিপক্ষের হাতের সমস্ত trump তাস যথাসম্ভব বা সম্পূর্ণভাবে তুলে নেওয়ার অভ্যাস লক্ষ্য করা যায়। তাঁরা সব সময় ভয় পান "প্রতিপক্ষ কোন suit-এ ruff করলে কী হবে?" কিন্তু এই ধারণা কাটিয়ে ওঠা দরকার। প্রতিপক্ষের trump তাস তুলে নেওয়ার নিশ্চই প্রয়োজন আছে, কিন্তু সবসময় প্রথমে সে চেষ্টা করলে বেশির ভাগ ক্ষেত্রে contract পূর্ণ করতে অসুবিধা হ'তে পারে বা হয়ত দেখা যাবে পূর্ণ করার মত contract-ও পরাস্ত হ'ল। স্বাভাবিকভাবেই প্রশ্ন হ'তে পারে, কোন হাতে প্রথমেই trump তুলে নেওয়া উচিৎ এবং কোন হাতে উচিৎ নয়? এক কথায় এ প্রশ্নের উত্তর পাওয়া সম্ভব নয়। তবে সাধারণতঃ, contract পূর্ণ করার পথে কোনরকম সমস্যা থাকলে প্রথমে trump তাস তুলে নেওয়া উচিৎ নয়। কিছু উদাহরণের মাধ্যমে এই বক্তব্যকে আলোচনা করা যাক:

1.

| | North | |
|---|---|---|
| | ♠A92<br>♡AQ5<br>◇KJ64<br>♣765 | |
| **West**<br>♠10876<br>♡J1042<br>◇9872<br>♣2 | N<br>W E<br>S | **East**<br>♠4<br>♡9873<br>◇A5<br>♣QJ10983 |
| | ♠KQJ53<br>♡K6<br>◇Q103<br>♣AK4 | |
| | South | |

6♠ contract-এ West-এর ♣2 lead A-তে ধরে South চিন্তা করে দেখলেন contract পূর্ণ করার পথে কোন সমস্যা নেই কারণ E-W ◇A-তে মাত্র একটি trick পেতে পারেন ( East-এর হাতে ♠108764 থাকলে contract পূর্ণ করা সম্ভব নয় )। সুতরাং এই হাতে প্রথমেই trump তুলে নেওয়া উচিৎ। প্রথমে ♠K-টি খেলা হ'ল ( West-এর হাতে ♠108764 হ'লে এই safety play-র দরকার। এক্ষেত্রে ♠A প্রথমে খেললে contract পরাস্ত হ'তে বাধ্য )। E এবং W একটি করে ♠ দেওয়ার পর আর কোন সমস্যা নেই। 4-বার trump খেলার পর East-এর ◇A-টি তুলে দেওয়া হ'ল এবং dummy-র চতুর্থ ◇ বা তৃতীয় ♡-এর উপর ♣4 পাশিয়ে সহজেই contract পূর্ণ করা সম্ভব।

প্রথমেই trump না তুলে ◇A-টি তোলার চেষ্টা করা হ'লে ফল কী হবে সহজেই অনুমান করা যায়। East A-তে trick ধরে একটি ♣-খেলবেন এবং West-এর ruff করাতে সহজেই contract পরাস্ত হবে। এ অবস্থায় South-কে তার partner-এর কাছ থেকে কয়েকটি ঝাঁঝাল মন্তব্য নিরবে সহ্য করতে হ'তে পারে।

অবশ্যই এধরণের সহজ হাত খুব কম পাওয়া যায়। বেশির ভাগ সময় হাতে কিছু না কিছু সমস্যা থাকে এবং এই সব ক্ষেত্রে সাধারণতঃ প্রথমেই trump তাস তুলে নিলে নানাধরণের অসুবিধা হ'তে পারে। যেমন ; অনেক সময় master trump-টি রেখে দিয়ে খেলা :




North-এর 1NT opening-এর পর South-এর 4♠ contract-এ West ◇J-এ trick নিয়ে ◇10-খেললেন। Trick-টি ruff করে তিনবার ♠

খেলে সমস্ত trump তুলে নেওয়ার চেষ্টা করলে West ♠Q-এ trick ধরে ♢ খেলবেন এবং কোন trump তাস থাকবে না। এমত অবস্থায় ♣A-তে trick ধরে East শেষ ♢-টি খেলে contract পরাস্ত করবেন।

এ হাতে সমস্যা রয়েছে, সুতরাং প্রথমেই trump খেলা উচিৎ নয়। পরিবর্তে, ♢-ruff করার পর তৃতীয় trick-এ একটি ♣-খেলা উচিৎ। ♣A-তে trick ধরে East ♢ খেলবেন এ বিষয়ে কোন সন্দেহ নেই কিন্তু South ruff-করে দুবার ♠ খেলবেন (A এবং K)। West-এর হাতে ♠Q-টি বড় trump (master trump) হয়ে থাকবে। এই master trump-টি না তুলে তিনি পর পর ♣ এবং ♡ খেলতে থাকবেন। West যখন খুশি ruff করতে পারেন, কিন্তু contract পূর্ণ করতে কোন অসুবিধা হবে না কারণ তাঁর হাতে একটি trump তাস থাকছে।

বেশির ভাগ সময় master trump না তুলে খেলা যুক্তিযুক্ত হ'লেও অনেক সময় তুলে নেওয়ার দরকার হ'তে পারে; বিশেষতঃ যখন dummy-তে কোন লম্বা ভাল suit সহ অন্য কোন entry না থাকে। যেমন:

3.

| | North | |
|---|---|---|
| | ♠A32<br>♡42<br>♢AQJ75<br>♣432 | |
| **West**<br>♠87<br>♡KJ53<br>♢1098<br>♣QJ106 | N<br>W E<br>S | **East**<br>♠QJ6<br>♡109876<br>♢62<br>♣987 |
| | ♠K10954<br>♡AQ<br>♢K43<br>♣AK5 | |

6♠ contract-এ West-এর ♣Q lead A-তে ধরে South লক্ষ্য করলেন ♠-suit-এ 4-টি tricks হ'লেই সহজে contract পূর্ণ হ'তে পারে (4-টি ♠, একটি ♡, 5-টি ♢ এবং দুটি ♣ tricks)। সুতরাং দ্বিতীয় trick-এ ♠A-টি খেলে ♠3 খেলা হ'ল (Safety play, East ছোট ♠ খেললে 9-টি finesse করা হবে। East-এর হাতে ♠QJxx থাকলেও এই ভাবে 4-টি tricks পাওয়া সম্ভব। West-এর হাতে ♠QJxx থাকলে কিছু

করার নেই); East J-খেলার পর K-এ trick ধরে তিনি যদি East-এর ♠Q master trump-টি সরিয়ে না নেন তাহ'লে contract পরাস্ত হবে কারণ ◇-suit-এর trick নেওয়ার সময় তিনি তৃতীয় ◇ trick-টি ruff করে ♡ খেলবেন। Dummy-তে অন্য কোন entry না থাকার ফলে ◇-suit-এ আর কোন trick হওয়া সম্ভব নয়। এ মত অবস্থায় ♡Q-এর সার্থক finesse হ'লেও (এক্ষেত্রে সার্থক হচ্ছে না) contract পূর্ণ হবে না কারণ ♣-suit-এ একটি trick E—W-কে দিতেই হবে। কার্য্যক্ষেত্রে ♡Q-এর সার্থক finesse না হওয়ার জন্য 6♠ contract দুটি tricks-এ পরাস্ত হবে।

South এই পরিস্থিতি পরিষ্কারভাবে বুঝে ♠K-এর পর তৃতীয় একটি ♠ খেলে East-এর master trump (♠Q)-টি তুলে নিলেন। এমত অবস্থায় 6♠ contract পূর্ণ করতে কোন অসুবিধা নেই কারণ East ♠Q-এ trick ধরে ♡ খেলতে পারেন; কিন্তু তিনি Q-এর finesse না করে A-তে trick ধরবেন এবং 4-টি ♠, একটি ♡, 5-টি ◇ ও দুটি ♣ tricks-এ contract পূর্ণ করবেন।

Trump না তুলে নেওয়ার বিশেষ কারণ হ'ল dummy-র (বা যে হাতে কম সংখ্যক trump তাস থাকে) trump তাসে ruff-এর মাধ্যমে আলাদা tricks পাওয়ার চেষ্টা করা। যেমন:




4♡ contract-এ West-এর ♠K lead A-তে ধরে South দেখলেন প্রতিপক্ষের 5-টি ♡, 3—2 ভাবে বিভক্ত না হ'লে contract পূর্ণ করা সম্ভব নয়। ♡suit-টি 3—2 ভাবে বিভক্ত হ'লেও তাঁর মোট আটটি

tricks হচ্ছে ( একটি ♠, 5-টি ♡, একটি ◇ এবং একটি ♣ )। বাড়তি দুটি tricks কীভাবে হওয়া সম্ভব ?

Dummy-তে দুটি ♠-ruff-এর মাধ্যমে বাড়তি দুটি tricks হওয়া সম্ভব। সুতরাং প্রথমেই trump তুলে নেওয়া উচিৎ নয়। পরিবর্তে ♠A-তে trick ধরে একটি ♠ dummy-তে ruff করার পর ♡A-তে entry নিয়ে শেষ ♠-টি ও ruff করতে হবে ( লক্ষ্য করার বিষয় নিজের হাতে entry নেওয়ার জন্য তিনি একবার trump খেলতে পারেন, কারণ দুটি ♠-ruff করার জন্য মাত্র দুটি trump দরকার )। এবার ♣A-তে entry নিয়ে আরও দুবার ♡ খেলার পর suit-টি 3—2 ভাবে বিভক্ত হয়েছে দেখে তিনি একটি ♣ খেলতে পারেন। West-এর হাতে ♣K থাকলে তিনি একটি overtrick সহ contract পূর্ণ করবেন।

♡-suit-টি 3—2 না হ'লে ( দ্বিতীয় ♡ খেলার সময় বোঝা যাবে ) তাঁকে ♣-খেলতে হ'ত ( তৃতীয় ♡ না খেলে ) এবং West-এর হাতে ♣K থাকলে contract পূর্ণ করতে সক্ষম হ'তেন।

এই উদাহরণে dummy-তে ♠A43 এবং South-এর হাতে ♠2 থাকলেও তাঁর trump-এ সাহায্যে দুটি ♠ruff করা সম্ভব হ'ত, কিন্তু trump-suit-এ 5-টির বেশি tricks পাওয়া সম্ভব হ'ত না। অর্থাৎ বেশি সংখ্যক trump-এর হাতে ruff করলে সাধারণতঃ বাড়তি tricks পাওয়া যায় না ( এই উদাহরণে কম trump-এর হাতে দুবার ruff করার ফলে trump suit-এ মোট 7-টি tricks হয়েছে )। কিন্তু এই নিয়মের একটি ব্যতিক্রম হ'ল **Dummy reversal** ; বা বেশি সংখ্যক trump-এর হাতে ruff করে trump suit-এ বাড়তি tricks পাওয়ার চেষ্টা করা। Dummy reversal খেলার সময় একটি কথা মনে রাখা দরকার যে, এমন সংখ্যক ruff করতে হবে যাতে partner-এর trump সংখ্যা থেকে কম হওয়া যায়। অর্থাৎ উপরোক্ত উদাহরণে dummy-তে ♠Axxx এবং South-এর হাতে একতাস ♠ হ'লে মোট তিনবার ruff করা সম্ভব হ'ত। ফলে South-এর দুতাস এবং North-এর তিনতাস trump হ'তে পারত ( প্রতিপক্ষ over-ruff না করলে ) এবং এই suit-এ একটি বাড়তি trick হ'ত। এখানে একটি সম্পূর্ণ deal আলোচনা করা হচ্ছে :

5.

| | | |
|---|---|---|
| | ♠A62<br>♡KJ9<br>◇A42<br>♣A765 | |
| ♠KJ8<br>♡653<br>◇QJ6<br>♣QJ92 | N<br>W E<br>S | ♠1074<br>♡74<br>◇9853<br>♣K1084 |
| | ♠Q953<br>♡AQ1082<br>◇K107<br>♣3 | |

Dealer-হিসাবে North-এর 1NT opening-এর পর South-এর 4♡ contract-এ West ♣Q lead করলেন। মোট 9-টি সহজ tricks আছে (একটি ♠, 5-টি ♡, দুটি ◇ এবং একটি ♣)। Contract পূর্ণ করার জন্য প্রয়োজনীয় বাড়তি একটি trick কী ভাবে হ'তে পারে? ♠K-টি East-এর হাতে থাকলে indirect finesse-এর মাধ্যমে ♠Q-এ বাড়তি trick-টি হওয়া সম্ভব (50 শতাংশ সার্থক হওয়াব আশা)। আর কোন পথ আছে কি? ♡-suit-টি 3—2 ভাবে বিভক্ত হ'লে নিশ্চিৎ খেলা হতে পারে কারণ dummy-র তিনটি ♣ South-এর হাতে ruff করলে ♡-suit-এ মোট 6টি tricks হওয়া সম্ভব। এমত অবস্থায় ♠K-টি East-এর হাতে থাকলে over trick সহ contract পূর্ণ হবে।

এই পরিকল্পনা অনুসারে ♣A-তে trick ধরে ♡8 দিয়ে একটি ♣ ruff করার পর ◇A এবং ♡9-এ দুবার entry-র সাহায্যে শেষ ♣-দুটিও ruff করা হ'ল। এই ruff দুটি A এবং Q দিয়ে করতে হবে। চতুর্থ ♣-টি ruff করার পর নিম্নরূপ অবস্থা হবে:




♡10-টি খেলা হল। J-এ trick ধরে ♡K-এর উপর South থেকে ◇10 পাশানর পর ♠3 খেলা হ'ল। ♡-suit-টি 3—2 থাকার ফলে contract পূর্ণ করতে কোন অসুবিধা নেই এবং ♠K-টি East-এর কাছে তিনতাসে থাকলে তাঁর পক্ষে 12-টি tricks সংগ্রহ করা সম্ভব হত।

North-এর হাতটি dummy হ'লেও কার্য্যক্ষেত্রে এমনভাবে খেলা হ'ল যেন South হ'লেন dummy অর্থাৎ dummy-কে উল্টো (reverse) করে খেলা হ'ল। এই কারণে নাম হচ্ছে Dummy reversal.

উপরোক্ত 4 এবং 5নং উদাহরণে যে কোন এক হাতে ruff করা হয়েছে। অনেক সময় দু'হাতে ভিন্ন ভিন্ন suit-এ ruff করার দরকার হয়। এই খেলাকে **Cross ruff** বলে। যেমন:



4♡ contract-এ ♣A-র trick তুলে dummy-র ruff করার ক্ষমতা কমানর জন্য West ♡6 খেললেন। South-এর 5-টি ♡, একটি ◇ এবং একটি ♣ trick নিয়ে মোট 7-টি tricks আছে। বাড়তি তিনটি tricks ◇ ruff-এর মাধ্যমে হ'তে পারে। সুতরাং প্রথমেই trump খেলা উচিৎ নয়।

♡A-তে trick ধরে ◇A খেলে একটি ◇ ruff করা হ'ল। ♣A-র উপর সতর্কতার সাথে একটি ♠ পাশিয়ে ( ◇ পাশালে contract পরাস্ত হবে, কারণ তিনটি ruff-এর জন্য তিনটি ◇ থাকা দারকার ) একটি ♣, 2-দিয়ে ruff করার পর over-ruff না হওয়াতে South সস্তির নিঃশ্বাস ফেললেন। পরবর্তী কোন ruff-এ over-ruff-এর ভয় নেই, কারণ সমস্ত trump-ই বড় তাস। এরপর dummy-তে শেষ ◇ দুটি ruff করা হ'ল ( প্রতিবার ♣-ruff-এ South-এ entry নিয়ে ) এবং আটটি ♡, একটি ◇ এবং একটি ♣ trick-এ contract পূর্ণ করতে কোন অসুবিধা হল না। প্রথমে trump suit খেললে contract পূর্ণ করা সম্ভব হ'ত কি ?

এ ধরনের খেলার বিরুদ্ধে defender-দের সবচেয়ে ভাল defence হ'ল প্রতিটি সুযোগে trump খেলা, যাতে declarer-এর ruff করার ক্ষমতা কমে যায়। যেমন, পূর্বে আলোচিত 4নং deal-টিতে opening lead ♠K-এর পরিবর্তে ♡J হ'লে ফলাফল কী হয়, একটু লক্ষ্য করা যাক। ♡A-তে trick ধরে South ♠A খেলে একটি ♠ ruff করার পর ♣A-র entry-তে শেষ ♠টিও ruff করতে পারতেন। কিন্তু প্রতিপক্ষের trump তুলে নেওয়ার জন্য নিজের হাতে কী ভাবে entry করতেন ? ধরা যাক ◇ ruff-এ entry পাওয়ার জন্য তিনি ◇A এবং একটি ছোট ◇ খেললেন। East K-এ ধরে একটি ♠ খেলবেন এবং তিনি ছোট ruff করলে West, over-ruff করে ♣ খেললে East-এর হাতে KJ-এ দুটি tricks হওয়াতে contract-পরাস্ত হবে। অপরপক্ষে K বা Q দিয়ে ruff করলে West একটি trump trick পেতে বাধ্য এবং দুটি ♣-tricks-এ ফলাফল একই হবে। Ruff না করে তিনি একটি ♣ পাশাতে পারেন, কিন্তু পরবর্তী ♠-lead-এ পরিস্থিতির কোন পরিবর্তন হবে না।

Dummy-তে ruff করার মত অবস্থা থাকলেও অনেক সময় করা ঠিক নয় অথচ trump খেলাও সম্ভব হয় না কারণ প্রতিপক্ষের কোন suit থেকে আত্মরক্ষার জন্য dummy-তে একটি বা দুটি trump তাস থাকার দরকার হ'তে পারে। যেমন ঃ

7.

| | North | |
|---|---|---|
| | ♠2<br>♡32<br>◇KQJ1063<br>♣A754 | |
| **West**<br>♠KQ106<br>♡1075<br>◇975<br>♣1093 | N / W E / S | **East**<br>♠J843<br>♡964<br>◇A84<br>♣QJ8 |
| | ♠A975<br>♡AKQJ8<br>◇2<br>♣K62 | |

6◇ contract-টি বেশি ভাল হ'লেও South 6♡ contract করলেন। West-এর ♠K lead A-তে ধরে তিনি ইচ্ছে করলে dummy-তে দুটি ♠ ruff-করতে পারেন কিন্তু contract পূর্ণ করতে সক্ষম হবেন না কারণ ◇ A-তে ধরে East চতুর্থ ♠ খেলবেন।

সুতরাং dummy-তে ♠-ruff করা সম্ভব নয়। তাহ'লে দেখা যাক trump তুলে নেওয়ার চেষ্টা করলে ফলাফল কী হয়। তিনবার trump খেলার পর ◇ খেললে East A-তে ধরে ♠ খেলবেন এবং তাঁরা মোট 4-টি tricks পেতে বাধ্য। অর্থাৎ ruff করা সম্ভব নয় এবং প্রথমে trump খেলাও সম্ভব হচ্ছে না। এ হাতের মূল সমস্যা হ'ল dummy-র ◇-suit-কে তৈরী করতে হবে এবং সাথে সাথে ♠-suit-এর আক্রমণ থেকে আত্মরক্ষা করতে না পারলে contract পরাস্ত হ'তে বাধ্য।

Dummy-র trump দুটি দেখতে অতিক্ষুদ্র হ'লেও South-কে এই বিপদ থেকে রক্ষা করতে পারে। ♠A-তে trick ধরে তাঁর উচিৎ ◇2 খেলা। East A-তে trick নিয়ে ♠ খেলতে পারেন, কিন্তু dummy-র ক্ষুদ্র trump এই আক্রমণকে প্রতিহত করবে এবং সমস্ত trump তুলে নিয়ে সহজেই contract পূর্ণ করা সম্ভব।

Declarer-এর পক্ষে সবচেয়ে দুঃখজনক ঘটনা হ'ল trump-suit-এ প্রতিপক্ষীয় কোন খেলোয়াড় থেকে কম তাস হওয়া, অর্থাৎ trump suit-এর control না থাকা। প্রতিপক্ষ declarer-কে পর পর ruff করাতে পারলে সাধারনতঃ এই পরিস্থিতির উদ্ভব হয়। এমত অবস্থায় বেশিরভাগ সময় contract পূর্ণ করা সম্ভব হয় না। যেমন :




4♠ contract-এ West ♡Q-এ trick পেয়ে ♡J খেললেন। Dummy-র K-কে East A দিয়ে cover করার পর South 5 দিয়ে ruff করলেন। সম্ভাব্য কোন সমস্যা না থাকার ফলে তিনি প্রতিপক্ষের trump তুলে নেওয়ার জন্য K এবং Q খেলে লক্ষ্য করলেন West ♠Axxx পেয়েছেন। এই দুটি trick-এ তিনি যথাক্রমে 6 এবং 7 খেলেছেন। এখন তৃতীয়বার trump খেলা হ'লে তিনি A-তে ধরে ♡ খেলবেন এবং South-এর শেষ trump-টি চলে যাবে কিন্তু তাঁর হাতে একটি trump থাকার ফলে contract পরাস্ত হতে বাধ্য। তৃতীয় trump না খেলে পর পর ♣ খেলা হ'লে West দ্বিতীয় ♣ ruff করে ♠A খেলে ♡ খেলবেন এবং contract পরাস্ত হ'বে।

এই উদাহরণে South-এর কিছু করার ছিল না। E-W-এর সার্থক defence-এর ফলে তিনি trump suit-এ control হারিয়ে ফেলতে বাধ্য হয়েছেন। এই উদাহরণ থেকে একটি গুরুত্বপূর্ণ কথা defender-দের সংগ্রহ করা উচিৎ যে, কোন defender-এর হাতে 4 বা বেশি সংখ্যক trump থাকলে নিজে ruff করার চেষ্টায় singleton কোন suit, lead-না করে declarer-কে ruff করতে বাধ্য করার চেষ্টায় কোন লম্বা ভাল suit থেকে lead করলে সাধারণতঃ বেশি ভাল ফল পাওয়া যায়। এই পদ্ধতির defence-কে **forcing game** বলে। লক্ষ্য করার বিষয় West এই পদ্ধতির পরিবর্তে singleton ♣ lead করলে South-এর পক্ষে contract পূর্ণ করতে কোন অসুবিধা ছিল না। কারণ, ♣A-তে trick ধরে দুবার ♠ খেলা হ'লে West A-তে trick নিয়ে ♡Q খেলতে পারেন কিন্তু dummy থেকে ছোট তাস খেলা হবে। এ অবস্থায় East

A-তে ধরে তাঁকে একটি ♣-ruff করাতে পারেন কিন্তু ♡K-এর উপর South-এর একটি ছোট ◇পাশিয়ে contract পূর্ণ হবে। ♡Q-এর উপর A-তে না ধরলে East-এর হাতে আর কোন entry হবে না এবং West এর পক্ষে কোন ruff পাওয়া সম্ভব নয়।

সুতরাং trump suit-এর control সম্বন্ধে declarer-কে সবসময় সতর্ক থাকতে হবে। Looser-on-looser play-র সাহায্যে অনেক সময় control রক্ষা করা যায়, তা আমরা দেখেছি। নিচের deal-টিতে মনে হয় যে কোন অল্পচিন্তার খেলোয়াড় contract পূর্ণ করতে সক্ষম হবেন না :

9.

| | North | |
|---|---|---|
| | ♠1098<br>♡K53<br>◇9876<br>♣A32 | |
| **West**<br>♠4<br>♡QJ1098<br>◇10432<br>♣Q109 | N<br>W E<br>S | **East**<br>♠A765<br>♡A764<br>◇QJ5<br>♣J8 |
| | ♠KQJ82<br>♡2<br>◇AK<br>♣K7654 | |

4♠ contract-এ West-এর দ্বিতীয় ♡ leadটি K-এ cover করার পর East-এর A-কে 2-দিয়ে ruff করে trump খেলা হ'লে East তৃতীয়বারে ♠A দিয়ে ধরবেন এবং একটি ♡ খেললে South, trump suit-এ control হারাবেন। ফলে contract পরাস্ত হবে।

প্রতিপক্ষের হাতে ♠-suit-টি 3-2 ভাবে বিভক্ত হ'লে এই খেলায় কোন অসুবিধা নেই। কিন্তু South-কে চিন্তা করতে হবে 4-1 ভাবে বিভক্ত হ'লে কী অসুবিধা হ'তে পারে এবং তাকে নিম্নরূপভাবে পরিকল্পনা করতে হবে :

♠-suit-টি 3-2 হ'লেও contract পূর্ণ করার জন্য ♣-suit-টির 3-2 বিন্যাস হওয়া দরকার ( না হ'লে E—W এই suit-এ দুটি tricks পাবেন )। অর্থাৎ ♠-suit-এর যে কোন বিন্যাসই হোক না কেন ( 5—0 বিন্যাসকে ধরা হচ্ছে না ) ♣-suit-এ 3—2 বিন্যাস না হ'লে contract পূর্ণ করা সম্ভব নয়। সুতরাং ♡A-টিকে 2-দিয়ে ruff করে South-কে ♣A, ♣K এবং একটি ছোট ♣-খেলতে হবে। West Q-এ trick ধরে ( East ◇5-টি

পাশাবেন!) ♠ বা ♡ খেলতে পারেন। এই দুটি lead-কে আলাদাভাবে লক্ষ্য করা যাক।

♠-lead-এর পর East A-খেললে সহজেই contract পূর্ণ হবে (A-তে trick ধরে ♠ lead করলে সব trump তুলে নিয়ে contract পূর্ণ হবে এবং ♡ lead করলে ruff করে ◇ AK খেলে নিয়ে cross-ruff-এ contract পূর্ণ হবে)। সুতরাং তিনি ♠ 5-টি খেললেন। ♠ K-এ trick ধরে নিম্নরূপ অবস্থা হ'ল:




এই অবস্থায় ◇ AK খেলার পর ♣ 6-খেলে 10 দিয়ে ruff করা হ'ল। East যা খুশি করুন না কেন contract পূর্ণ হ'তে বাধা। লক্ষ্য করার বিষয়, ◇ AK প্রথমে খেলে না নিলে ♣ 6-টি ruff-এর সময় East একটি ◇ পাশাবেন, এবং ◇ A-তে entry নিয়ে ♣ 7-টি ruff করা হ'লে একটি ♡ পাশাবেন। এমত অবস্থায় dummy-থেকে South কী খেলবেন? ♡ খেললে East ♠-suit-এ দুটি tricks পাবেন এবং ◇ খেললে ♠ 6-এ ruff করে ♠ A-তে আর একটি trick নিয়ে contract পরাস্ত করবেন। তৃতীয় ♣-trick-এ তাঁর ◇ 5 পাশানর কথা মনে রাখা দরকার।

এবার দেখা যাক ♣ Q-এ trick পেয়ে West একটি ♡ খেললে অবস্থা কী হয়। South ♠ 8 দিয়ে ruff করে ◇ AK খেলার পর একটি ♣ dummy-তে ♠ 10 দিয়ে ruff করবেন। East যা খুশি করুন না কেন contract পূর্ণ করতে কোন অসুবিধা হবে না; কারণ পরিস্থিতি নিম্নরূপ হ'বে:




♣6-টি ♠10 দিয়ে ruff করা হ'য়েছে। East A-তে over-ruff করে ♡-খেললে South থেকে ♣ পাশিয়ে dummy-তে ruff, এবং ♠ খেললে সব trump তুলে নিয়ে contract পূর্ণ হবে। Over-ruff না করে ♡4 পাশালে (বা ♠5 দিয়ে under-ruff করলে) South সহজেই cross-ruff করতে পারবেন।

"সমস্যা থাকলে প্রথমেই trump suit খেলা অনুচিৎ" এই কথাটি উপরোক্ত deal-টিতে খুব ভালভাবে প্রমাণিত হয়েছে। ঠিক একই কারণে ruff-এর সাহায্যে অন্য কোন suit-কে তৈরী করার দরকার হ'লে প্রথমে trump খেলা উচিৎ নয়। যেমন :




4♠ contract-এ West-এর ♠9 lead 10-এ ধরে South চিন্তা করে দেখলেন ♡K-এর উপর ◇3-টি পাশান সম্ভব নয় কারণ dummy-তে কোন entry নেই। সুতরাং contract পূর্ণ করার জন্য ♣-suit-এ 4-টি tricks দরকার। প্রতিপক্ষের হাতে 3-2 ভাবে suit-টি বিভক্ত হ'লে

4-টি tricks পেতে কোন অসুবিধা নেই, কিন্তু 4-1 ভাবে বিভক্ত হ'লে সতর্কতা অবলম্বন করা দরকার। সমস্যা থাকার ফলে তিনি trump তুলে নেওয়ার পরিকল্পনা বর্জন করে দ্বিতীয় trick-এ ♣A-টি খেললেন। এবার ♡A খেলে ♡Q-কে dummy-তে K-এ ধরে একটি ♣ খেলা হ'ল। East কী করবেন? Ruff করে trump খেললে ♣K এবং একটি ♣-ruff-এ, contract পূর্ণ হবে। Ruff না করলে ♣K এবং একটি ছোট ♣-খেলা হবে। West এই trick-টি পেয়ে যা খুশি খেলতে পারেন, কিন্তু dummy-তে ♣ ruff-এর মাধ্যমে contract পূর্ণ করতে অসুবিধা হবে না।

লক্ষ্য করার বিষয় ♣A খেলার পর ♡K-এ dummy-তে ঢুকে একটি ♣ খেলা হয়েছে। South থেকে ♣K খেলা হ'লে East ruff-করবেন এবং তাঁরা 4-টি tricks পেতে বাধ্য। South বুঝলেন কী ভাবে East-এর হাতে একতাস ♣-রয়েছে? প্রথমেই বলা হয়েছে 3-2 ♣-বিন্যাসে কোন অসুবিধা নেই। সুতরাং 4-1 বিন্যাসকে সতর্কতার সাথে খেলা উচিৎ। East-এর হাতে 4-তাস ♣ ( west-এর একতাস ) হ'লে কিছু করার নেই, কিন্তু West-এর হাতে 4-তাস ♣ ( East-এর একতাস ) হ'লে dummy থেকে ♣-খেলা দরকার। এই খেলাকে **Avoidence play** বলে। অর্থাৎ avoidence play-র মাধ্যমে dummy থেকে ♣ খেলে East-কে এমন একটি পরিস্থিতির মধ্যে রাখা হয়েছে যাতে তিনি ruff করলে নিজেদের প্রাপ্য trick-টি ruff করবেন এবং না ruff করলে South তাঁর suit-টিকে তৈরী করার সুযোগ পাবেন।

Trump তুলে নেওয়ার পূর্বে অনেক সময় কোন ছোট তাস ( looser ) পাশান দরকার হয়। যেমন:

| | North | |
|---|---|---|
| | ♠Q93<br>♡Q1053<br>♢Q65<br>♣K76 | |
| **11.** West<br>♠K1084<br>♡A<br>♢1097<br>♣QJ1043 | N / W E / S | East<br>♠7652<br>♡84<br>♢KJ82<br>♣985 |
| | ♠AJ<br>♡KJ9762<br>♢A43<br>♣A2 | |
| | South | |

South-এর 4 ♡ contract-এ চারটি হাত দেখে lead করতে দেওয়া হ'লে West নিঃসন্দেহে ◇10 lead করতেন। কিন্তু সেরকম কোন সুবিধা না থাকার ফলে তিনি স্বাভাবিকভাবেই ♣Q lead করলেন।

A-তে trick ধরে South ♡ খেললে West A-তে ধরে নিশ্চই ◇-খেলবেন এবং contract পরাস্ত হতে বাধ্য (E-W, একটি ♠, একটি ♡ এবং দুটি ◇-tricks পাবেন)। Contract পূর্ণ করার জন্য তাঁর প্রথমেই trump খেলার পরিবর্তে ♠A খেলে ♠Jটি খেলা উচিৎ। West K-এ trick পেয়ে ◇10 খেলতে পারেন, কিন্তু তিনি A-তে ধরে ♣K-এ dummy-তে entry-র সাহায্যে ♠Q-এর উপর একটি ◇ পাশাবেন। এবার ♡ খেললে contract পূর্ণ করতে কোন অসুবিধা হবে না কারণ E-W একটি ♠, একটি ♡ এবং একটি ◇-trick পাবেন।

দুহাতে ওঠা নামার জন্য প্রয়োজনীয় entry-র ব্যাপারে trump suit-টি বিশেষ সাহায্য করতে পারে। সুতরাং প্রথমেই trump suit খেললে entry-র সমস্যা হওয়া অসম্ভব নয়। যেমন:

12.

| | North | |
|---|---|---|
| | ♠6543<br>♡654<br>◇Q7<br>♣A942 | |
| **West**<br>♠KQJ987<br>♡J32<br>◇4<br>♣QJ3 | N / W E / S | **East**<br>♠A10<br>♡K987<br>◇J82<br>♣10865 |
| | ♠2<br>♡AQ10<br>◇AK109653<br>♣K7 | |

5◇ contract-এ West-এর দ্বিতীয় ♠ leadটি ruff-করে South খুশি হ'লে প্রতিপক্ষের সমস্ত trump তুলে নিতে পারেন। কিন্তু ♣A-র একটি মাত্র entry-র সাহায্যে তিনি ♡-suit-টিকে কীভাবে খেলবেন? Finesse সম্বন্ধে আলোচনার সময় আমরা দেখেছি এই suit-এ দুটি tricks পেতে হ'লে দুহাতে দুটি honors ধরে খেলা উচিৎ। এই খেলা একমাত্র West-এর হাতে KJ না থাকলে সবসময় সার্থক হবে। সুতরাং দুবার finesse করার জন্য dummy-তে দুটি entry দরকার এবং ◇Qটি নিঃসন্দেহে একটি entry.

সুতরাং তাঁর উচিৎ তৃতীয় trick-এ ◇A-টি খেলে ◇Q-এ entry-র সাহায্যে ♡10টি finesse করা। West ♡J-এ trick পেয়ে যা খুশি খেলুন না কেন, তিনি ◇K-এর সাহায্যে East-এর শেষ trump-টি তুলে নিয়ে ♣A-তে dummy-তে ঢুকে সার্থক ♡Q finesse-এর মাধ্যমে contract পূর্ণ করবেন।

Trump-suit নিয়ে অনেক চমকপ্রদ ঘটনা ঘটতে পারে। এরকম একটি ঘটনা হ'ল **trump promotion.** আপাতভাবে অনেক সময় মনে হয় defender-দের এক বা একাধিক trump-trick থেকে বঞ্চিত করা যাবে। কিন্তু trump-promotion-এর সাহায্যে তাঁরা trump trick তৈরী করতে পারেন। যেমন :






দুটি উদাহরণেই trump suit ♠. (13)নং-এ South-এর হাতে খেলা থাকলে E—W একটিও trick পাবেন না। কিন্তু East-এর হাতে খেলা হ'লে তিনি ♡K খেলবেন এবং South যা খুশি করুন না কেন West ♠J-এ একটি trick পেতে বাধ্য। অর্থাৎ ♠J-টি South-এর বড় trump করার ফলে promoted হবে ( 10 ruff করা হ'লে J-এ over-ruff হবে )।

ঠিক একইভাবে (14)নং-এ South-এর হাতে খেলা থাকলে West ♠A-তে মাত্র একটি trick পাবেন। কিন্তু East-এর ◇A খেলার পর K দিয়ে ruff করা হ'লে তিনি অন্য একটি তাস পাশাবেন এবং A9xx-এ দুটি tricks পাবেন ( ছোট ruff করলে 9-এ over-ruff-এর মাধ্যমে দুটি tricks হবে )।

দুটি উদাহরণেই East-এর lead-এ South-এর কিছু করার নেই। কিন্তু অনেক সময় looser-on-looser play বা ছোট ruff-এর মাধ্যমে এই trump promotion বন্ধ করা সম্ভব। Looser-on-looser play-র মাধ্যমে trump control-এর উদাহরণ আমরা দেখেছি। এখানে একটি deal আলোচিত হচ্ছে যাঁর মাধ্যমে শেষোক্ত বক্তব্য পরিষ্কার হবে :

| | North | |
|---|---|---|
| | ♠532<br>♡108542<br>◇Q109<br>♣AQ | |
| **15.** West<br>♠A1098<br>♡7<br>◇J432<br>♣9753 | N<br>W E<br>S | East<br>♠4<br>♡AKQJ96<br>◇765<br>♣J84 |
| | ♠KQJ76<br>♡3<br>◇AK8<br>♣K1062 | |

South-এর 4♠ contract-এ West তাঁর partner-এর bid করা suit-এ ♡7টি lead করলেন। ♡9-এ ধরে East A খেললেন। South ভুল করে K দিয়ে ruff করলে West একটি অন্য তাস পাশাবেন, এবং trump promotion-এর ফলে তিনি তিনটি trump trick নিয়ে contract পরাস্ত করবেন।

South-এর উচিৎ ♡A-কে 6 দিয়ে ruff করা। এর ফলে trump promotion হবে না এবং contract পূর্ণ হবে।

এ ধরণের trump promotion একটু অন্যভাবেও হ'তে পারে যাকে বলা হয় uppercut ; যেমন :

♠10873
♡AQ6
◇1032
♣KQ5

16.

| West | | East |
|---|---|---|
| ♠J4 | N | ♠Q2 |
| ♡874 | W E | ♡J1095 |
| ◇AKQ8 | S | ◇974 |
| ♣J1064 | | ♣9873 |

♠AK965
♡K32
◇J65
♣A2

আপাতদৃষ্টিতে মনে হচ্ছে South মাত্র তিনটি ◇ tricks দিয়ে 4♠ contract-টি পূর্ণ করতে পারবেন (♠-suit-টি 2—2 থাকার ফলে), কিন্তু West ◇AKQ খেলার পর ◇8-টি খেললে East Q-দিয়ে ruff করবেন। A বা K-এ over-ruff করতে বাধ্য হওয়ার জন্য West ♠J-এ একটি নিশ্চিৎ trick পাবেন। East-এর এই ruff-কে uppercut বলে। Uppercut করার সময় সবচেয়ে বড় trump দিয়ে ruff করতে হয়।

Defender-দের uppercut-কে অকেজো করার জন্য declarer-এর উচিৎ, যদি সম্ভব হয়, কোন ছোট তাস ( looser ) পাশিয়ে দেওয়া, অর্থাৎ looser-on-looser play-র সাহায্য নেওয়া। যেমন :

♠A62
♡J932
◇7654
♣K4

17.

| West | | East |
|---|---|---|
| ♠K83 | N | ♠9 |
| ♡65 | W E | ♡KQ1087 |
| ◇AKJ93 | S | ◇102 |
| ♣1095 | | ♣J8732 |

♠QJ10754
♡A4
◇Q8
♣AQ6

South-এর 4♠ contract-এ West ◇AK-এ trick নিয়ে ◇J-টি খেললেন। East সতর্কতার সাথে partner-এর বড় তাসটিকে 9 দিয়ে ruff করলেন ( uppercut )। South যদি over-ruff করেন তাহ'লে West নিশ্চিৎভাবে একটি trump-trick পাবেন এবং ♡-suit-এর একটি trick-এ contract পরাস্ত হ'বে।

তাঁর উচিৎ over-ruff না করে ♡4-টি পাশিয়ে দেওয়া। এমত অবস্থায় সার্থক ♠-finesse-এর মাধ্যমে contract পূর্ণ হ'তে বাধ্য।

Trump suit-এর সবচেয়ে মজার এবং চমকপ্রদ ঘটনা হ'ল **Trump coup.** আপাতদৃষ্টিতে কোন trump trick না পাওয়ার মত হ'লেও uppercut-এর মাধ্যমে defender রা trump trick তৈরী করতে পারেন। কিন্তু অনেক সময় তাঁদের নিশ্চিৎ trump trick ( আপাতদৃষ্টিতে ) trump coup-এর মাধ্যমে অন্তর্হিত হ'য়ে যেতে পারে। মূল বক্তব্য আলোচনার পূর্বে **coup-en-passant** সম্বন্ধে একটু আলোচনা করা দরকার। Coup-en-passant-এর উদ্দেশ্য হ'ল প্রতিপক্ষের হাতে বড় trump থাকা সত্ত্বেও নিজের ছোট trump তাসে trick পাওয়ার চেষ্টা করা। যেমন :

| | North | |
|---|---|---|
| | ♠KQ<br>♡A642<br>◇987<br>♣9876 | |
| **18.** West<br>♠5<br>♡KQ1095<br>◇32<br>♣J10543 | N / W E / S | East<br>♠J1083<br>♡J87<br>◇KQJ10<br>♣Q2 |
| | ♠A97642<br>♡3<br>◇A654<br>♣AK | |
| | South | |

4♠ contract-এ West-এর ♡K lead-কে A-তে ধরে South ♠KQ খেলে লক্ষ্য করলেন East একটি নিশ্চিৎ trump trick পাচ্ছেন। এমত অবস্থায় তাঁর পক্ষে contract পূর্ণ করা সম্ভব নয় কারণ ◇-suit-এ E—W তিনটি tricks পেতে বাধ্য। ♠ suit-টি 3—2 বা ◇-suit-টি 3-3 ভাবে বিভক্ত হ'লে কোন অসুবিধা ছিল না এবং তিনি তাঁর contract পূর্ণ করতে সক্ষম হতেন।

তাঁর উচিৎ ছিল প্রদত্ত বিন্যাসের কথা চিন্তা করে দ্বিতীয় trick-এ একটি ♡-ruff করা এবং ♠K-এ dummy-তে ঢুকে আর একটি ♡-ruff করে ◇A, ♣AK খেলে নেওয়া। এরপর ♠Q-এ dummy-তে ঢুকলে নিম্নরূপ অবস্থা হ'ত:




আপাতদৃষ্টিতে মনে হচ্ছে E—W তিনটি ◇ এবং একটি trump trick পেয়ে contract পরাস্ত করবেন। কিন্তু dummy থেকে ♡6 বা একটি ♣ খেলার পর তাঁরা তিনটির বেশি tricks পাবেন না। কারণ East J বা 10-দিয়ে ruff করলে South একটি ◇ পাশাবেন এবং না ruff করলে 9-দিয়ে ruff করবেন। লক্ষ্য করার বিষয় dummy থেকে শেষ ♡-টি খেলার পূর্বে South-কে অন্য suit-এর tricks তুলে নিতে হ'য়েছে। ♣AK খেলে না নেওয়া হ'লে এই অবস্থায় East একটি ♣ পাশাতেন এবং coup-en-passant সার্থক হ'ত না।

এই উদাহরণে declarer-এর হাতে একটি বড় trump (♠A) ছিল। কোন বড় তাস না থাকলেও coup-en-passant সম্ভব। যেমন:

| | North | |
|---|---|---|
| | ♠A432<br>♡864<br>◇A53<br>♣Q64 | |
| **West**<br>♠J986<br>♡3<br>◇KQJ10<br>♣J753 | 19. | **East**<br>♠Q107<br>♡QJ109<br>◇982<br>♣1098 |
| | **South**<br>♠K5<br>♡AK752<br>◇764<br>♣AK2 | |

4♡ contract-এ ◇K lead-টি A-তে ধরে ♡AK খেলে South বুঝতে পারলেন East দুটি trump tricks পেতে বাধ্য। এমত অবস্থায় ◇-suit-এ দুটি looser থাকার ফলে contract পূর্ণ হওয়া সম্ভব কি? লক্ষ্য করা যাক তিনি কিভাবে contract পূর্ণ করছেন :

♠K, ♠A খেলে একটি ♠ruff-করার পর ♣AK খেলে ♣Q-এ dummy-তে ঢুকলে নিম্নরূপ অবস্থা হ'ল :

| | North | |
|---|---|---|
| | ♠4<br>♡8<br>◇53<br>♣— | |
| **West**<br>♠J<br>♡—<br>◇QJ<br>♣J | | **East**<br>♠—<br>♡QJ<br>◇98<br>♣— |
| | **South**<br>♠—<br>♡75<br>◇76<br>♣— | |

East-এর হাতে খেলা থাকলে তিনি নিঃসন্দেহে 4-টি tricks সংগ্রহ করতে সক্ষম হ'তেন কিন্তু দুঃখের বিষয় খেলা dummy-তে এবং ♠4-টি খেলার সাথে সাথে তাঁর আপাত-দৃষ্টিতে প্রাপ্য 4-টি tricks তিনটি tricks-এ পরিণত হ'তে বাধ্য। ফলে South-এর পক্ষে contract পূর্ণ করতে কোন অসুবিধা নেই। লক্ষ্য করার বিষয় East-এর হাতে তিন-

তাস ♣ না থাকলে contract পূর্ণ করা সম্ভব ছিল না কারণ ♣Q-এ entry পাওয়া সেক্ষেত্রে অসম্ভব হ'ত।

উপরোক্ত দুটি coup-en-passant-ই declarer-এর ডানদিকের খেলোয়াড়ের উপর প্রয়োগ করা হয়েছে। বাঁদিকের খেলোয়াড়ের উপরও একই ধরণের অবস্থা সৃষ্টি করা সম্ভব, যদিও এক্ষেত্রে ঠিক coup-en-passant হয় না। যেমন :




4♠ contract-এ West-এর ♡10 lead-এ dummy থেকে 7 দেওয়ার পর East K-এ trick ধরে ◇Q খেললেন। A-তে trick-টি ধরে ♠A এবং ♡A খেলে একটি ছোট♠ খেলা হ'ল, East একটি ♡ পাশালেন। South দেখলেন West দুটি trump tricks পেতে বাধ্য। এমত অবস্থায় ◇-suit-এ একটি looser থাকার ফলে contract পরাস্ত হওয়ার কথা, কিন্তু West-এর হাতে 4-তাস ♣ থাকার ফলে contract পূর্ণ হবে।

♠K-এ trick-ধরে ♣K, ♣A এবং একটি♣-ruff করার পর ♡Q-টি dummy-তে ruff করে চতুর্থ ♣-টি ও ruff করা হল। West-এর হাতে 4-তাস ♣-থাকার ফলে সহজেই contract পূর্ণ হবে।

এবার আমরা মূল trump coup-এর কথা আলোচনা করতে পারি। সবচেয়ে সাধারণ trump coup-এর অবস্থা হ'ল dummy-তে কোন trump তাস না থাকা অবস্থায় ডান দিকের খেলোয়াড়ের বড় trump-এর বিরুদ্ধে finesse করা। যেমন :




♠-suit-টি trump. খেলা South-এর হাতে থাকলে East ♠Q-এ একটি trick পেতে বাধ্য। কিন্তু কোন trump তাস না থাকলেও খেলা dummy-তে থাকলে এই suit-এ finesse করা সম্ভব; কারণ ♡K (বা ◇2) খেললে East যে কোন তাস দিয়ে ruff করতে পারেন, South দুটি tricks সংগ্রহ করবেন। অর্থাৎ dummy-তে কোন trump না থাকা অবস্থায় trump-suit-এ finesse-এর দরকার হ'লে declarer-কে এ ধরনের অবস্থা সৃষ্টি করতে হবে। ঠিক এ ধরনের অবস্থা সৃষ্টি করতে না পারলে তাঁর উদ্দেশ্য সফল হবে না। যেমন, ঠিক একটি trick পূর্বে, ধরা যাক প্রতিটি হাতের তিনটি তাস নিম্নরূপ ছিল:




এ অবস্থায় dummy থেকে ♡K খেললে কিছুই লাভ হবে না কারণ

East ◇5 পাশাবেন এবং South 5-দিয়ে ruff-করতে বাধ্য হওয়ার ফলে তিনি একটি trick পেতে বাধ্য। এই অবস্থাটি trump coup-এর উপযুক্ত নয়। এর কারণ হ'ল declarer-এর হাতে East থেকে একটি trump বেশি আছে। কিন্তু সবহাতে একটি তাস যোগ করে আমরা যদি 10 নং trick-এ ফিরে যাই তাহলে দেখা যাক অবস্থা কী হয় :




খেলা dummy-তে। একটি ছোট ♡ ruff-করে ◇K-এ dummy-তে ঢোকার পর পরিস্থিতি trump coup-এর উপযুক্ত হবে এবং ♡K খেললে East-এর ♠Q ধরা যাবে। এই আলোচনা থেকে স্মরণ রাখার বিষয় হ'ল **trump coup সার্থক হ'তে হ'লে declarer-এর হাতের trump-এর সংখ্যা বিপক্ষীয় খেলোয়াড়ের সমান হ'তে হ'বে। অর্থাৎ declarer-কে খেলার প্রাথমিক স্তরে অন্য suit-কে ruff-এর মাধ্যমে trump তাস কমিয়ে বিপক্ষীয় খেলোয়াড়ের সমান সংখ্যক করতে হবে যাকে বলা হয় trump reduction** এবং সঠিক সময়ে সঠিক তাসটি সঠিক হাত থেকে খেলা দরকার।

Trump suit-এ সম্ভাব্য খারাপ বিন্যাসের কথা চিন্তা করে সব সময় trump reduction ( Trump কমিয়ে নেওয়া )-এর অভ্যাস করা ভাল যেমন :

24।

| | North | |
|---|---|---|
| | ♠987<br>♡Q6<br>◇KJ654<br>♣KQ2 | |
| **West**<br>♠AKJ6<br>♡7<br>◇Q109<br>♣J9876 | N W E S | **East**<br>♠Q543<br>♡AJ54<br>◇872<br>♣105 |
| | ♠102<br>♡K109832<br>◇A3<br>♣A43 | |
| | South | |

4♡ contract-এ West ♠AK খেলে তৃতীয় ♠ খেললেন। 2-দিয়ে ruff করে South ♡3 খেলে dummy-থেকে Q দিলেন। East A-তে ধরে একটি ♣ খেলার পর K-এ trick ধরে ♡10-টিকে সার্থক finesse করা হ'ল, কিন্তু East-এর ♡J5-কে কী ভাবে ধরা যাবে?

প্রথম কাজ হ'ল trump reduction অর্থাৎ East-এর সমান সংখ্যক trump তাস হওয়া। সুতরাং South ◇A, ◇K খেলে একটি ◇-ruff করলেন। পরবর্তী trick-এ ♣Q-এ dummy-তে ঢুকলে নিম্নরূপ অবস্থা হ'ল: (How to determine where east should trump?)

| | North | |
|---|---|---|
| | ♠—<br>♡—<br>◇J6<br>♣2 | |
| **West**<br>♠—<br>♡—<br>◇—<br>♣J98 | N W E S | **East**<br>♠Q<br>♡J5<br>◇—<br>♣— |
| | ♠—<br>♡K9<br>◇—<br>♣A | |
| | South | |

◇J-টি খেলা হ'ল। East কী করবেন? তিনি যা খুশি করুণ South শেষ trick তিনটি সংগ্রহ করবেন এবং contract পূর্ণ হবে।

এ ধরনের trump coup বাঁদিকের খেলোয়াড়ের উপরও প্রযোজ্য হ'তে পারে। যেমন :




6♠ contract-এ ♣Q-lead টি A-তে ধরে South একটি ♠ খেললেন। East একটি ♣ পাশানর সাথে সাথে West-এর হাতে ♠ suit-এর অবস্থা বুঝতে কোন অসুবিধা নেই। একজন অনভিজ্ঞ South এই অবস্থায় West-কে দুটি trump tricks দিয়ে partner-কে বলবেন "Bad luck partner". কিন্তু একজন দক্ষ খেলোয়াড় চিন্তা করবেন যে, contract পূর্ণ করা সম্ভব হ'তে পারে যদি West-এর হাতে অন্যান্য suit-এ ঠিক ঠিক তাস থাকে।

সুতরাং ♠A-তে ধরে South-এর প্রথম কাজ হবে ♡A এবং ◇Q-এ entry নিয়ে দুটি ♣-ruff-এর মাধ্যমে trump reduction করা ( West-এর সমান সংখ্যক হওয়া )। এরপর ◇AK এবং ♡KQ খেললে নিম্নরূপ অবস্থা হবে :



খেলা South-এর হাতে এবং E—W একটিও trick পান নি। South ♠9 খেললে West J (বা Q)-এ trick ধরতে বাধ্য হ'য়ে কী খেলবেন? অত্যন্ত দুঃখের সঙ্গে ♠Qটিকে একটু আদর করে বিদায় দেওয়া ছাড়া তাঁর অন্য কোন পথ নেই।

প্রায় প্রত্যেক সাধারণ খেলোয়াড়ের ধারণা হ'ল প্রতিপক্ষের একজনের হাতে trump suit-এর Jx এবং অন্যজনের হাতে Qxx থাকলে তাঁদের দিয়ে suit-টি খেলতে বাধ্য করতে না পারলে declarer-এর পক্ষে সব trump trick সংগ্রহ করা সম্ভব হয় না, অর্থাৎ defender-রা একটি trump trick পেতে বাধ্য। কিন্তু ধরা যাক 7♠ contract-এ dummy-তে ♠A92 এবং declarer-এর হাতে ♠K10854 রয়েছে। এক্ষেত্রে প্রতিপক্ষকে দিয়ে ♠ খেলতে বাধ্য করার প্রশ্নই ওঠে না কারণ contract হ'ল 7♠. (অন্য কোন suit-এ looser নেই)। সাধারণ খেলোয়াড়রা বলবেন প্রতিপক্ষের কোন হাতে দুতাসে ♠QJ না থাকলে contract পূর্ণ করা সম্ভব নয়। ঠিক কথা। কিন্তু Jx এবং Qxx দুহাতে থাকলে contract পূর্ণ করার কোন পথ আছে কি? একমাত্র Devil's Coup-এর মাধ্যমে খেলা হওয়া সম্ভব। এখানে trump-reduction-এর পর শেষ কয়েকটি তাস দেখান হচ্ছে:

26.

| | North | |
|---|---|---|
| | ♠A9<br>♡10<br>◇—<br>♣— | |
| **West**<br>♠Q6<br>♡7<br>◇—<br>♣— | N<br>W E<br>S | **East**<br>♠J75<br>♡—<br>◇—<br>♣— |
| | ♠K108<br>♡—<br>◇—<br>♣— | |

North থেকে ♡10 খেলার পর East-কে ruff করতে হবে। তিনি 5 দিয়ে ruff করলে 8-এ over-ruff করে South সব tricks পাবেন এবং J-দিয়ে ruff-করা হলে K-এ over-ruff করে Q-এর বিরুদ্ধে সার্থক finesse করা হবে।

এই উদাহরণের একটু ব্যতিক্রম করলে অন্য ধরনের একটি ঘটনা ঘটতে পারে—যেমন :




♡-trump suit এবং খেলা South-এর হাতে। West ভাবতে পারেন তিনি দুটি tricks পেতে বাধ্য কিন্তু ♣4 খেলার পর তার আপাত দৃষ্টিতে প্রাপ্য দুটি tricks এক মায়াবলে একটি trick-এ পরিণত হবে। তিনি A দিয়ে নিশ্চই ruff করতে পারেন না। সুতরাং 7 দিয়ে ruff-এরপর Q-এ over-ruff করে ♠7 খেলে K দিয়ে ruff করা হবে। তিনি কী করবেন.? যা খুশি করুন South তিনটি tricks পেতে বাধ্য।

Devil's coup-এর আর একটি ভাল উদাহরণ নিম্নরূপ :




♠-trump suit, খেলা North-এ। আ E–W দুটি

trump-tricks পাচ্ছেন। কিন্তু ◇ 8 খেলার পর একটির বেশি tricks তাঁদের পক্ষে সংগ্রহ করা সম্ভব নয়।

Trump-suit-এর এক অত্যাশ্চর্য্য ঘটনা "Smoothered play"-র একটি উদাহরণ নিম্নে দেওয়া হ'ল:

| | North | |
|---|---|---|
| | ♠K76<br>♡A54<br>◇A1098<br>♣K63 | |
| **29.** West<br>♠532<br>♡K763<br>◇KQJ<br>♣742 | N / W E / S | East<br>♠J1098<br>♡—<br>◇76432<br>♣QJ98 |
| | ♠AQ4<br>♡QJ10982<br>◇5<br>♣A105 | |

6♡ contract-এ West ◇K lead করলেন। A-তে trick-টি ধরে ♠A-তে নিজের হাতে entry নিয়ে South সার্থকভাবে ♡Q-টি finesse করলেন। কিন্তু East একটি ◇ পাশানর ফলে তিনি বুঝতে পারলেন West-এর ♡K-টি স্বাভাবিক finesse-এর মাধ্যমে ধরা সম্ভব নয় এবং ♣-suit-এ একটি looser থাকার ফলে contract পরাস্ত হ'তে চলেছে। তবুও তিনি একটি সূক্ষ্ম আশা করলেন।

♡J-টিও সার্থকভাবে finesse করা হ'ল এবং East আর একটি ◇ (?) পাশালেন। ♠K এবং ♣K-এ dummy-তে ঢুকে দুটি ◇-ruff করে (trump reduction) ♠Q ও ♣A খেলার পর নিম্নরূপ অবস্থা হ'ল:




E—W এ পর্য্যন্ত একটি ও trick পান নি। South থেকে ♣10 খেলার পর East Q-এ trick ধরে কী খেলবেন? তিনি ♠9 বা ♣J যা খুশি খেলুন, South 10-দিয়ে ruff করলে West-এর ♡K-এর আপাত দৃষ্টিতে প্রাপ্য নিশ্চিৎ trick-টি ভোজবাজির মত শূন্যে মিলিয়ে যাবে।

South-এর হাতের খেলাটি নিঃসন্দেহে প্রশংসনিয়; কিন্তু East ঠিকমত defence করতে পারলে তাঁর পক্ষে এই খেলা পূর্ণ করা সম্ভব ছিল না। যেমন ধরা যাক শেষ তিনটি তাস নিম্নরূপ হ'লে তিনি কী করতেন?




ঠিক পূর্বের মত South ♣10 খেলে E-এর হাতে খেলা তুলে দিতে পারেন কিন্তু তিনি ◇7 খেলার পর contract পরাস্ত হবে। অর্থাৎ ♡Q-এবং ♡J finesse করার সময় East দুটি ◇ না পাশিয়ে একটি ♣এবং একটি ◇ পাশালে

উপরোক্ত অবস্থা হ'ত এবং South-এর পক্ষে contract পূর্ণ করা সম্ভব ছিল না। কিন্তু East ভাবতে পারেন নি বড় বড় ♣ তাস থেকে ক্ষুদ্র একটি ◇ বেশি সাহায্যকারীর ভূমিকা পালন করতে সক্ষম হবে।

Trump-coup-এর বিরুদ্ধে defence করার সময় defender-দের চেষ্টা করা উচিৎ কী ভাবে তাড়াতাড়ি dummy-র entry নষ্ট করা যায় এবং তাঁরা এমন কোন suit খেলবেন না, যে suit, declarer নিজে ruff করে trump reduction করতে ইচ্ছুক। যেমন উপরোক্ত 24নং deal-টিতে ♠AK-এর trick নেওয়ার পর তৃতীয় একটি ♠ না খেলে West যদি অন্য যে কোন suit থেকে lead করতেন তাহলে South-এর পক্ষে contract পূর্ণ করা সম্ভব ছিল না ; কারণ সেক্ষেত্রে হয় প্রয়োজনীয় trump reduction করা অসম্ভব হ'ত না হয় trump reduction করা সম্ভব হ'লেও সঠিক সময়ে dummy-তে entry হ'ত না।

অনেক সময় defender-দের হাতে বেশি সংখ্যক trump থাকলে under-ruff-এর সাহায্যে coup-কে নষ্ট করা সম্ভব। যেমন :




♡-trump-suit ; খেলা North-এ ; এবং South এর 4-টি tricks দরকার। ♠4 খেলে Kদিয়ে ruff করা হ'ল। West কী করবেন ? একটি ◇ পাশালে ◇A এবং ◇5 খেলার পর তিনি 5 দিয়ে ruff করতে বাধ্য হ'য়ে ♡J9 থেকে খেলতে বাধ্য হবেন এবং South Q10-এ দুটি tricks পাবেন। সুতরাং তাঁকে 5-দিয়ে under ruff করতে হবে। এমত অবস্থায় ◇A-টি খেললে তাঁকে K-টি unblock করতে হবে এবং South-এর পক্ষে 4-টি tricks পাওয়া সম্ভব নয়। Under-ruff-এর সাহায্যে West যদি trump reduction না করেন তাহ'লে South সহজেই contract পূর্ণ করবেন।

—: ♠ : ♡ : ◇ : ♣ :—

## উনবিংশ পরিচ্ছেদ

## Counting এবং Card Reading

Opening lead-এর পর declarer এবং প্রতিটি defender নিজের ও dummy-র তাস মিলিয়ে মোট 26-টি তাস দেখতে পান। 52-টি তাস দেখা সম্ভব হ'লে বেশির ভাগ deal-এ Contract পূর্ণ করা ( বা সঠিকপথে defence করা ) খুব সহজ কাজ হ'ত, কিন্তু এ ধরনের সুবিধা না থাকার ফলে সম্পূর্ণ deal-টি শেষ হওয়ার পর অনেক সময় declarer-কে বলতে শোনা যায় "◊ Q-টি West-এর কাছে বা ♠-suit-এ East-এর কাছে 4-তাস জানলে contract পূর্ণ করা যেত" বা কোন defender-কে বলতে শোনা যায় "partner, আমার পক্ষে KJx থেকে খেলা যুক্তিযুক্ত নয়, কিন্তু তোমার হাতে Q-টি আছে জানলে contract পরাস্ত করতে পারতাম।" সুতরাং যে কোন জটিল ও কঠিন পরিস্থিতিতে প্রতিপক্ষের হাতের high card এবং বিন্যাস সম্বন্ধে মোটামুটি বা সঠিক ধারণা করতে না পারলে অনেক contract পূর্ণ ( বা পরাস্ত ) করা সম্ভব হয় না। কীভাবে প্রতিপক্ষের হাত সম্বন্ধে ধারণা করা সম্ভব? এমন কোন পদ্ধতি আছে কি, যাঁর সাহায্যে না দেখতে পাওয়া তাস সম্বন্ধে সমস্ত খবর সঠিকভাবে পাওয়া যায়?

সরাসরি এমন কোন পদ্ধতি নেই। কিন্তু নানারকম বিশ্লেষণের মাধ্যমে বেশির ভাগ deal-এ প্রতিপক্ষের হাতের বেশিরভাগ খবর মোটামুটি বা সঠিকভাবে জানা সম্ভব। মনে রাখতে হবে প্রতিটি খেলোয়াড়ই তাঁর যুক্তিতে সবচেয়ে ভাল খেলা খেলতে চেষ্টা করেন, অর্থাৎ প্রতিটি bid এবং lead-এর নেপথ্যে যুক্তি থাকতে বাধ্য। সুতরাং declarer ( বা কোন defender ) যদি একথা চিন্তা করেন—"প্রতিপক্ষ যে কাজটি করেছেন, তা কেন করলেন? কেন অন্য কিছু করা বেশি যুক্তিযুক্ত মনে করলেন না? সুতরাং তাঁর হাতে এ-রকম বা সেরকম তাস থাকা স্বাভাবিক" তা'হলে তিনি বেশির ভাগ সময় প্রতিপক্ষের হাত সম্বন্ধে কিছু না কিছু ধারণা মোটামুটি বা নিশ্চিংভাবে করতে সক্ষম হবেন। যেমন NT contract-এ top-of-nothing lead হ'লে declarer-এর চিন্তা করা উচিৎ চতুর্থ তাস lead হ'ল না কেন? তাহ'লে leader-এর হাতে নিশ্চই কোন লম্বা suit নেই বা থাকলেও এমন কোন entry নেই যার সাহায্যে তিনি লম্বা suit-এ trick পাওয়ার আশা করতে

পারেন। অর্থাৎ declarer আশা করতে পারেন হয়ত সব suit-এ বিশেষ কোন খারাপ বিন্যাস হয় নি। আবার হয়ত এমন হ'তে পারে কোন খেলোয়াড় partner-এর 1♣, 1♢, 1♡ বা 1♠ opening-এর পর কোন response করতে পারেন নি। সেক্ষেত্রে যুক্তিযুক্তভাবে তাঁর হাতে 6 points ( বা ভাল 5 points )-এর কম ধরা যেতে পারে ( বাধ্যতামূলক response না করার জন্য )। এ ধরনের বিভিন্ন তথ্য খেলা চলাকালিন পাওয়া সম্ভব যদি খেলোয়াড়রা তাসগুলিকে শুধু না দেখে বিশ্লেষণ করেন, bid-গুলি শুধু কানে না শুনে একটু অনুধাবনের চেষ্টা করেন।

আমাদের এই পরিচ্ছেদের উদ্দেশ্য হ'ল প্রতিপক্ষের হাত সম্বন্ধে যথাসম্ভব ধারণা করতে হ'লে কীভাবে চিন্তা করা উচিৎ তাঁর পথ-নির্দেশ করা। এই পথ অনেক কল্পনা এবং সিদ্ধান্তের উপর ( Assumption এবং Inference ) নির্ভরশীল। এই Inference এবং Assumption কী কী হ'তে পারে নিম্নে দেওয়া হ'ল :

- **Card counting বা discovery play :** এই পদ্ধতিতে বিভিন্ন suit প্রথমে খেলে নিয়ে কোন একটি বিশেষ suit সম্বন্ধে বিশেষ খবর পাওয়া সম্ভব হ'তে পারে।

- **প্রয়োজনীয় Assumption—সপক্ষে বা বিপক্ষে (Favourable বা Unfavourable Assumption ) :** Contract পূর্ণ করার সামান্যতম আশা থাকলেও declarer-কে ধরে নিতে হবে প্রতিপক্ষের হাতে প্রয়োজনীয় সঠিক বিন্যাস বা কোন বিশেষ খেলোয়াড়ের কাছে বিশেষ suit-এর বিশেষ তাসটি রয়েছে ( যা থাকলে খেলা পূর্ণ করা সম্ভব, যেমন ডু-তাসে ♢Q না থাকলে contract পূর্ণ হবে না মনে হ'লে declarer-কে ধরে নিতে হ'বে প্রতিপক্ষের কোন হাতে ডুতাসে ♢Q রয়েছে )। ঠিক একইভাবে contract পরাস্ত করার কোন আশা থাকলে defender-কে partner-এর হাতে প্রয়োজনীয় তাসটি ধরে নিয়ে defence-এর পরিকল্পনা করতে হবে।

- **Second-degree Assumption :** Favourable বা Unfavourable Assumption অনুসারে declarer-কে অনেক সময় কোন বিশেষ suit-এ একটি বিশেষ তাস ( বা বিন্যাস ) ধরে নিয়ে খেলতে হয়। এই suit-এর অবস্থা ধরার ফলে অন্য suit-এর কী অবস্থা

হ'তে পারে সে সম্বন্ধে ধারণা অর্জন করাকে Second-degree Assumption বলে।

- **Mathematical probability-র সঠিক প্রয়োগ :** খেলা শুরুতে যে সম্ভাব্যতা থাকে, কিছু tricks খেলা হওয়ার পর সেই সম্ভাব্যতা পরিবর্তিত হ'তে পারে। সম্ভাব্যতা প্রথমে কী ছিল এবং পরে কীভাবে পরিবর্তিত হ'তে পারে এ সম্বন্ধে ধারণা থাকলে অনেক কঠিন সমস্যার সমাধান করা সম্ভব।

- **Opening lead থেকে সিদ্ধান্ত ( Inference ) :** Opening leader সব সময় তাঁর সবচেয়ে ভাল lead-এর চেষ্টা করে থাকেন। Declarer-এর চিন্তা করা উচিৎ কেন তিনি এই lead-টিকে সবচেয়ে ভাল বিবেচনা করলেন ?

- **Bidding থেকে সিদ্ধান্ত :** প্রতিপক্ষ bid করলে ( pass করলেও ) তাঁদের points এবং বিন্যাস সম্বন্ধে সব সময় কিছু খবর পাওয়া যায়। Bid-এর ফলে সম্ভাব্যতার পরিবর্তন হওয়াও সম্ভব। স্বাভাবিক সম্ভাব্যতার কী পরিবর্তন হ'ল এবং তাঁদের হাতে কী ধরনের high cards থাকা সম্ভব এ সম্বন্ধে ধারনা করা উচিৎ।

- **Signalling থেকে সিদ্ধান্ত :** অনেক সময় প্রতিপক্ষের signal থেকে খবর পাওয়া যায়। ভাল defence-এর জন্য defender-দের মধ্যে signalling-এর মাধ্যমে খবর আদান-প্রদান করার সময় declarer কে সতর্ক থাকতে হবে।

মনে হ'তে পারে তাহ'লে ব্রীজ্ কি একটি খেলা ? না কোন রহস্যময় খুনের সমাধান করা ? মনে হওয়া স্বাভাবিক হ'লেও একথা ভুললে চলবে না, ভাল হাতের খেলার জন্য অনুসন্ধিৎসু মনের ( detective brain ) দরকার। না বুঝে শুধু শুনে, না পর্য্যবেক্ষণ করে শুধু চোখে দেখে, না বিশ্লেষণ করে শুধু মুখস্থ বিদ্যা প্রয়োগের মাধ্যমে ভাল ব্রীজ্ খেলা সম্ভব নয়। অভ্যাস এবং অভিজ্ঞতার মাধ্যমে এ ধরনের detective চিন্তাধারা আয়ত্ব করা খুব একটা কঠিন কাজ নয়। শুধু দরকার আত্মবিশ্বাস, ধৈর্য্য এবং অনুশীলন।

এবার আমরা উপরোক্ত সাতটি বক্তব্যকে বিস্তারিত আলোচনা করব। পাঠকদের কাছে আবেদন তাঁরা যেন প্রতিপক্ষের তাস না দেখে এবং সমাধান না পড়ে প্রথমে নিজেরা উদাহরণগুলি সমাধানের চেষ্টা করেন।

**Counting এবং Discovery play :**

জন্তু জানোয়ারের সাথে মানুষের একটি বড় তফাৎ হ'ল মানুষ গণনা করতে সক্ষম এবং এই কথাটি ব্রীজ্‌ খেলার প্রতিটি ধাপে প্রয়োজন। যেমন ব্রীজ্‌ খেলার কথা চিন্তা করলে প্রথমেই গণনা করতে হবে চারজন খেলোয়াড়, চারটি চেয়ার এবং একটি টেবিল পাওয়া যাচ্ছে কি না। পরবর্তী গণনা হচ্ছে তুটি pack এবং প্রতিটি pack-এর 52-টি তাস সম্বন্ধে নিশ্চিৎ হওয়া। অবশ্য এধরণের গণনা যে কোন খেলোয়াড়ই করতে সক্ষম। কিন্তু আর এক ধরণের গণনা ( counting ) আছে যার উদ্দেশ্য হ'ল প্রতিপক্ষের বিন্যাস এবং high card সম্বন্ধে সঠিক বা সম্ভাব্য ধারণা করা। প্রতিটি তাস খেলার পর বুঝতে হবে প্রতিপক্ষের কাছে কোন suit-এ কয়টি তাস রয়েছে, বিশেষতঃ trump suit-এ প্রতিপক্ষের কাছে তাস থাকলে বিপদ হতে পারে। এই কারণে পূর্ব পরিচ্ছেদে আমরা দেখেছি কোন সমস্যা না থাকলে সমস্ত trump তুলে নেওয়া উচিৎ। সমস্ত trump তোলা হ'ল কি না বুঝতে হ'লে গণনার দরকার এবং বিভিন্ন দক্ষতার খেলোয়াড়রা বিভিন্ন পদ্ধতিতে গণনা ( count ) পাওয়ার চেষ্টা করে থাকেন। যেমন, novice-রা কোন suit খেলতে থাকেন যতক্ষণ না তুজন defender অন্য তাস পাশান। এমত অবস্থায় তিনি বুঝতে পারেন সমস্ত তাস তুলে নেওয়া হয়েছে ( সেই বিশেষ suit-টিতে )। সাধারন খেলোয়াড়রা একটু অঙ্কশাস্ত্র অনুসারে গণনা পাওয়ার চেষ্টা করেন। যেমন, trump suit-এর Ace খেলার পর তিনি লক্ষ্য করেন তুজন defenderই trump-তাস দিলেন কিনা এবং কোন defender, void না হ'লে মনে মনে গণনা করেন চারটি trump চলে গেল ; নিজের এবং dummy-তে মোট 6-টি trump রয়েছে ; সুতরাং প্রতিপক্ষের হাতে আরও তিনটি trump থাকতে বাধ্য এবং K-টি খেলবেন। এবারও চারটি trump চলে গেলে তিনি পুনরায় গুণতে শুরু করেন আটটি চলে গেল, নিজের এবং dummy-তে মোট চারটি রয়েছে, সুতরাং প্রতিপক্ষের হাতে একটি trump থাকবে এবং আর একবার trump খেলা দরকার।

এই পদ্ধতিতে গণনা করা সময়সাপেক্ষ ব্যাপার এবং বিশেষ কোন সুবিধা পাওয়া যায় না। গণনার মূল উদ্দেশ্য হ'ল প্রতিপক্ষের প্রাথমিক 13টি তাস সম্বন্ধে ধারণা করা, কয়টি তাস চলে গেল তাঁর হিসাব রাখা নয়। গণনা করার সঠিক পদ্ধতি নিম্নরূপ :

ধরা যাক কোন suit-এ নিজের এবং dummy-তে মোট আটটি তাস আছে ( A K Q নিয়ে )। তাহ'লে প্রতিপক্ষের তুহাতে মোট 5-টি তাস

থাকতে হবে! এই 5-টি তাস দুজন defender-এর হাতে 5—0, 4—1 বা 3—2 ভাবে বিভক্ত হ'তে পারে। A খেলার পর দেখা গেল দুজন defender-ই সেই তাস দিলেন। তাহ'লে 5—0 বিন্যাসটি বাতিল হ'য়ে গেল। K খেলার পর দুজনই সেই তাস দিলে 4—1 বিন্যাসও বাতিল হয়ে যাবে এবং suit-টি 3-2 ভাবে বিভক্ত হ'তে বাধ্য। এই অবস্থায় মাত্র একটি তাস ( যে defender-এর কাছে 3-তাস ছিল ) প্রতিপক্ষের কোন এক হাতে থাকবে। এইভাবে গণনা করলে প্রতিটি suit-এ প্রতিপক্ষের প্রাথমিক 13-টি তাসের বিন্যাস সম্বন্ধে ধারণা করা সম্ভব হ'তে পারে। যেমন:

| | North | |
|---|---|---|
| | ♠Q64<br>♡AK<br>◇AQ2<br>♣A10985 | |
| **1.** West<br>♠987<br>♡J109<br>◇1098765<br>♣2 | N / W E / S | East<br>♠J1032<br>♡87654<br>◇4<br>♣Q63 |
| | ♠AK5<br>♡Q32<br>◇KJ3<br>♣KJ74 | |
| | South | |

7NT contract-এ West-এর ◇10 lead K-এ ধরে South দেখলেন ♣Q-টি কোন হাতে আছে বুঝতে পারলে সহজেই contract পূর্ণ করা সম্ভব। চারটি হাত দেখে সহজেই বলা যাচ্ছে East-এর হাতে ♣Qটি রয়েছে এবং সেইমত finesse করা উচিৎ; কিন্তু কার্যক্ষেত্রে তিনি বুঝবেন কীভাবে East-এর হাতে ♣Q রয়েছে? 9-তাস ♣ নিয়ে A এবং K খেলে Q ধরার চেষ্টা না ক'রে finesse করা যুক্তিযুক্ত, এই সিদ্ধান্ত তিনি করতে পারেন কি? এবং পারলেও কোনদিকে করবেন?

এরকম পরিস্থিতিতে প্রাথমিক নিয়ম হ'ল ♣suit-টি প্রথমে না খেলে অন্য সব suit খেলার মাধ্যমে যথাসম্ভব খবর সংগ্রহের চেষ্টা করা। সুতরাং South ♠AKQ, ♡AKQ খেলে দেখলেন দুজন defender-ই যথাক্রমে তিনটি ♠ এবং তিনটি ♡-দিলেন। এবার ◇A খেলার সময় দেখা গেল East একটি ♡ পাশালেন। যে মুহূর্তে কোন defender অন্য তাস পাশাতে বাধ্য হন সেই

মুহূর্তটি গণনার পক্ষে খুব দরকারি সময়। East-এর ♡ পাশানর সাথে সাথে South-কে গণনা করতে হবে West-এর হাতে 6-টি ◇ থাকতে বাধ্য ; কারণ নিজের এবং dummy-তে মোট 6-টি ◇ রয়েছে এবং East-এর হাতে মাত্র একটি ◇. West তিনটি ♠ এবং তিনটি ♡ দিয়েছিলেন। সুতরাং 13-টি তাসের মধ্যে তাঁর 12-টি তাস জানা হয়ে গেল এবং ♣-suit-এ তাঁর হাতে একটির বেশি তাস থাকা সম্ভব নয়। এই অবস্থায় ♣A-টি খেলা হ'ল এবং তিনি 2 দিলেন। তাঁর 13-টি তাস জানা হয়ে গেল এবং তার মধ্যে ♣Q নেই। সুতরাং ♣Q-টি East-এর হাতে ধরে সার্থক finesse-এর মাধ্যমে 7NT contract পূর্ণ করা সম্ভব হল।

এই উদাহরণে South খুব সহজেই ♣Q সম্বন্ধে নিশ্চিৎ খবর সংগ্রহ করতে সক্ষম হয়েছিলেন। কিন্তু সব সময় এত সহজে নিশ্চিৎ খবর পাওয়া যায় না। যেমন :




3NT contract-এ West ♡-suit-এ আক্রমণ করলেন এবং নিয়মমাফিক hold-up-এর মাধ্যমে South তৃতীয় trick-টি A-তে ধরে বুঝতে পারলেন West-এর হাতে ভবিষ্যতে খেলা দেওয়া চলবে না অর্থাৎ তিনি হ'লেন বিপজ্জনক খেলোয়াড়। তিনি আরও দেখলেন contract পূর্ণ করার জন্য একটি বাড়তি trick দরকার কারণ সহজ tricks-এর সংখ্যা আট রয়েছে ( একটি ♡ দুটি ♠, তিনটি ◇ এবং দুটি ♣)। ◇-suit-টির বিন্যাস 3—3 হ'লে কোন অসুবিধা নেই। কিন্তু 3—3 না হ'লে তাঁকে হয় ♣-suit-এর 3—3 পরিস্থিতি যাচাই করতে হবে, না হয় ◇J-এর বিরুদ্ধে সার্থক finesse-এর জন্য

কোন হাতে J-টি রয়েছে বুঝতে হবে। ◇-suit-এর চিন্তা একটু পরে করলেও কোন অসুবিধা নেই। সুতরাং তিনি ♣4-টি খেললেন। West 3 দেওয়ার পর dummy-থেকে 10 দিয়ে trick-টি East-এর হাতে তুলে দেওয়া হ'ল ( West-এর হাতে ♣QJx থাকলে তিনি একটি honors খেলতেন এবং trick-টি duck করা সম্ভব হ'ত না )। Hold-up-play-র ফলে East-এর হাতে ♡suit-এ তাস নেই। সুতরাং তিনি ♠Q-টি খেললেন। South একজন অনভিজ্ঞ খেলোয়াড় হ'লে trick-টি K বা A-তে ধরবেন, কিন্তু একজন অভিজ্ঞ South চিন্তা করবেন ♠-suit-এ একটি trick ছেড়ে দিতেই হবে ( ♣ বা ◇ যে কোন একটি suit 3—3 ভাবে বিভক্ত না হ'লে )। সুতরাং trick-টি প্রথমেই ছেড়ে দেওয়া দরকার, বিশেষতঃ trick-টি বন্ধু খেলোয়াড়ের হাতে থাকলে। এই চিন্তায় তিনি দুহাত থেকেই ছোট তাস দিয়ে trick-টি East ( বন্ধু )-এর হাতে duck করলেন। East এরপর ♠J খেললেন। ♠A এবং K খেলা হ'ল ; West একটি ♣ পাশালেন। ♣A এবং ♣K এর উপর তিনি দুটি ♡ পাশাতে বাধ্য হ'লেন।

এবার পরিস্থিতি পর্য্যালোচনা করে South বলতে পারবেন contract পূর্ণ করতে হ'লে West-এর হাতে ◇J ধরে ◇10-টিকে finesse করা উচিৎ। কী ভাবে? তাঁর হাতে দুতাস ♠ ( তৃতীয় ♠-trick-এ তিনি একটি ♣ পাশিয়েছেন ) ; 5 তাস ♡ ( East তৃতীয় ♡-trick-এ একটি অন্য তাস দিয়েছেন ) এবং দুতাস ♣ (♣A এবং ♣K-এ দুটি ♡-দিয়েছেন, একটি ♣ ♠ এর উপর পাশিয়েছেন এবং একটি ♣, ♣10-এর trick-এ খেলেছিলেন )। অর্থাৎ তাঁর হাতে 4-তাস ◇-থাকতে বাধ্য যাঁর অর্থ East এর হাতে দুতাস ◇ হবে। সুতরাং ◇A এবং Q খেলার পর দেখা গেল J-টি পড়ল না। তাহ'লে J-টি কোন হাতে? নিশ্চই West-এর হাতে।

লক্ষ্য করার বিষয় ♠Q-এর trick-টি East-কে ছেড়ে না দিলে West-এর হাতের দুতাস ♠ সম্বন্ধে নিশ্চিৎ খবর পাওয়া যেত না এবং ◇J-এর অবস্থান সম্বন্ধে South-কে সম্পূর্ণরূপে আন্দাজের উপর নির্ভর করতে হ'ত।

প্রতিটি suit-এ এবং প্রতিটি খেলোয়াড়ের হাতে প্রাথমিকভাবে 13-টি তাস থাকার ঘটনাকে কেন্দ্র করে সাধারণ যোগ-বিয়োগের মাধ্যমে গণনা করে প্রতিপক্ষের বিন্যাস সম্বন্ধে সঠিক ধারণা করতে পারলে অনেক কঠিন সমস্যার সমাধান সম্ভব। যেমন :

♠KQ42
♡105
♢Q754
♣432

3.

| West | | East |
|---|---|---|
| ♠J10987 | N | ♠6 |
| ♡432 | W E | ♡Q876 |
| ♢63 | S | ♢J1098 |
| ♣KJ6 | | ♣10987 |

♠A53
♡AKJ9
♢AK2
♣AQ5

6NT contract-এ West-এর ♠J lead-টি A-তে ধরে South লক্ষ্য করলেন ♠ এবং ♢-suit টি প্রতিপক্ষের হাতে 3—3 ভাবে বিভক্ত হ'লেও ♡ অথবা ♣-suit-এ একটি বাড়তি trick-এর দরকার হ'বে। সুতরাং ♠K-এ dummy-তে ঢুকে ( East একটি ♣ পাশালেন ) ♡10-টি খেলা হ'ল. East একটি ছোট ♡ খেললেন এবং তিনি 9 দিলেন। পরবর্তী trick-এ ♡J-টি সার্থকভাবে finesse করে ♡AK খেলা হ'ল। West চতুর্থ ♡ trick-এ একটি ♣ পাশালেন। এবার ♢AK এবং Q খেলার সময় West একটি ♠ পাশালেন ; ♠Q খেলে নিয়ে তিনি পরিস্থিতি চিন্তা করতে শুরু করলেন।

গণনা না করলে তাঁর পক্ষে ♣Q-টি finesse করা খুবই স্বাভাবিক এবং করলে কী ফল হবে তা স্পষ্ট বোঝা যাচ্ছে। West ♣K এবং একটি ♠ trick নিয়ে contract পরাস্ত করবেন। কিন্তু একজন দক্ষ খেলোয়াড় উপরোক্ত খেলা হওয়ার পর নিশ্চিৎভাবে বলতে পারবেন dummy-থেকে শেষ ♠-টি খেলে ♣5-টি পাশালে contract পূর্ণ হতে বাধ্য কারণ West-কে ♣KJ থেকে একটি ♣ খেলতে হবে।

কীভাবে তাঁর পক্ষে এই সিদ্ধান্ত করা সম্ভব? দ্বিতীয় ♠-trick-এ East-এর একটি ♣ পাশানর অর্থ West-এর হাতে 5-টি ♠ থাকা ; চতুর্থ ♡-trick-এ West একটি ♣-পাশিয়েছেন— সুতরাং তাঁর হাতে তিনতাস ♡ থাকতে হবে এবং তৃতীয় ♢ trick-এ একটি ♠ পাশানর ফলে তাঁর হাতে দুতাসের বেশি ♢ থাকা সম্ভব নয়। অর্থাৎ 5-টি ♠, 3-টি ♡ এবং 2-টি ♢ থাকার ফলে তাঁর হাতে মাত্র তিনটি ♣ থাকতে হবে। তাহ'লে উপরোক্ত

খেলার পর তাঁর হাতে কী কী তাস রয়েছে? ♡ এবং ◇ নেই; সুতরাং একটি ♠ এবং দুটি ♣ থাকতে বাধ্য এবং dummy-র শেষ ♠-টি খেললে তাঁর হাতে খেলা যাওয়ার পর ♣ ছাড়া আর কিছুই খেলার থাকবে না এবং ♣K যে কোন হাতে থাকুক না কেন, free finesse-এর জন্য contract পূর্ণ হতে বাধ্য।

অবশ্য এই খেলাতে West-এর defence ঠিক হয় নি। তাঁর বোঝা উচিৎ ছিল তৃতীয় ◇ trick-এ একটি ♠ পাশালে তিনি end played হয়ে ♣ খেলতে বাধ্য হবেন। সুতরাং একটি ♠ না পাশিয়ে তাঁর উচিৎ ছিল ♣J-টি পাশিয়ে হাতে দুতাস ♠ এবং একতাসে ♣K রাখা। এমত অবস্থায় South এর পক্ষে ♠ খেলে তাঁর হাতে খেলা তুলে দেওয়া সম্ভব হ'ত না এবং তাঁকে ♣-suit-এর finesse-এর উপর নির্ভর করতে হ'ত। বোঝাই যাচ্ছে finesse করলে কী ফল হ'ত। West ♣K-এ trick নিয়ে আরও দুটি ♠ tricks তুলতেন (অবশ্য South ♣A-টি খেললে K ধরা পড়ত এবং contract পূর্ণ হত, কিন্তু তিনি বুঝতেন কীভাবে West-এর হাতে ♣K-টি একতাসে রয়েছে?)।

প্রতিপক্ষের হাতের বিভিন্ন suit-এ high-card-এর পর্যালোচনা করে কোন একটি বিশেষ suit সম্বন্ধে সিদ্ধান্ত নেওয়া সম্ভব। আমরা এই গণনাকে discovery play হিসাবে অবিহিত করছি। যেমন:

**BNV**
**Dealer-South**

| | North | |
|---|---|---|
| | ♠6543<br>♡AQ32<br>◇43<br>♣K65 | |
| **4.** West<br>♠Q9<br>♡K987<br>◇A102<br>♣QJ102 | N / W E / S | East<br>♠A2<br>♡J106<br>◇QJ987<br>♣987 |
| | South<br>♠KJ1087<br>♡54<br>◇K65<br>♣A43 | |

| South | West | North | East |
|---|---|---|---|
| 1♠ | Pass | 2♣ | Pass |
| 2♠ | Pass | 3♠ | Pass |
| Pass | Pass | | |

Opening lead : ♣Q

Trump suit-টি কীভাবে খেলতে হবে ঠিক বোঝা যাচ্ছে না। সুতরাং অন্য suit খেলে কিছু খবর সংগ্রহের চেষ্টা করা উচিৎ। ◇A-টি West-এর হাতে থাকলে South ◇K-এ কখনই trick পাবেন না এবং এই suit-এ E—W দুটি tricks পেতে বাধ্য। সুতরাং ♣K-এ trick ধরে dummy থেকে একটি ◇ খেলে K দেওয়া হল। West A-তে trick ধরে ♣J-টি খেললেন।

♡-suit-এর সার্থক finesse না হ'লে প্রতিপক্ষ একটি ♡ trick পেতে বাধ্য। সুতরাং ♣A-তে trick ধরে ♡Q-টি finesse করা হ'ল এবং বোঝা গেল West এর হাতে ♡K-টি রয়েছে। এবার ♠3 খেলার পর East 2 খেললেন। South কী করবেন? J-টি finesse করলে E—W দুটি ♠ tricks পেতে বাধ্য এবং contract পরাস্ত হবে, কিন্তু K খেললে suit-টি 2—2 ভাবে বিভক্ত হওয়ার জন্য প্রতিপক্ষ মাত্র একটি ♠ trick পাবেন এবং contract পূর্ণ হবে।

প্রশ্ন হ'ল তিনি বুঝবেন কীভাবে, West এর হাতে ♠ Q-টি দু'তাসে রয়েছে (বা East-এর ♠Ax)? লক্ষ্য করা যাক তাঁর চিন্তাধারা। West ♣Q এবং J খেলেছেন। ফলে তাঁর হাতে ♣QJ10 থাকা খুবই যুক্তিযুক্ত। ♡Q-এর সার্থক finesse-এর ফলে ♡K-টি নিশ্চই তাঁর হাতে রয়েছে এবং ◇A-তে তিনি দ্বিতীয় trick-টি ধরেছেন। অর্থাৎ তাঁর হাতের মোট 10 points-এর খবর পাওয়া গেল। ♠ suit-এ একতাস হ'লে সম্ভবতঃ তিনি এই 10 points-এর হাতে NV অবস্থায় double করতেন। দুতাসে ♠A হ'লে তাঁর হাতে নিশ্চিৎ 14 points হয়ে যাচ্ছে এবং তিনি নিশ্চই pass করতেন না, অর্থাৎ South যুক্তিযুক্তভাবে East-এর হাতে ♠A-টি ধরতে পারেন এবং ♠K-টি খেলা উচিৎ। প্রথমে অন্য suit-গুলি না খেললে তাঁর পক্ষে এ ধরনের বিশ্লেষণ করা সম্ভব হত কি?

Defender-দের তরফ থেকে এ ধরণের discovery play-র সুযোগ কম হ'লেও অসম্ভব নয়। যেমন :

♠432
♡96
◇AQJ105
♣A97

5\.

| West | | East |
|---|---|---|
| ♠10876 | N | ♠KJ9 |
| ♡AQ1073 | W E | ♡J852 |
| ◇987 | S | ◇42 |
| ♣2 | | ♣K543 |

♠AQ5
♡K4
◇K63
♣QJ 086

5♣ contract-এ West ♠6 lead করলেন। East-এর K-কে A-তে ধরে South ♣Q-টি finesse করলেন। K-এ trick ধরে East কী খেলবেন ? West-এর হাতে ♠Q-টি ধরে নিয়ে তিনি যদি ♠J-টি খেলেন তাহ'লে South সহজেই contract পূর্ণ করবেন। প্রশ্ন হ'ল তিনি বুঝবেন কীভাবে একটি ♡ lead করলে contract পরাস্ত হবে ?

তাঁর উচিৎ ছিল প্রথম trick-এ ♠K-টি না খেলে J-টি খেলা ( Partner ♠Axx থেকে ছোট তাস lead করেন নি ধরে নিয়ে )। সেক্ষেত্রে South Q-এ trick নিয়ে ♣-suit-এ finesse করতেন এবং K-এ trick ধরে তিনি সহজেই বুঝতে পারতেন ♠ খেলে কোন লাভ নেই। সুতরাং contract পরাস্ত করার একমাত্র আশা হিসাবে একটি ♡ lead করা তাঁর পক্ষে কঠিন কাজ হ'ত না। ♠Q-টি খুঁজে পাওয়ার জন্য East-এর ♠J খেলাটিকে discovery play বলা হচ্ছে।

**প্রয়োজনীয় Assumption করা :**

Contract পূর্ণ করার পথে declarer-কে বেশিরভাগ সময় প্রতিপক্ষের হাতের কিছু বিন্যাস বা high-cards এর অবস্থান ধরে নিয়ে খেলতে হয়। যেমন তিনি হয়ত দেখলেন West-এর হাতে ♡K বা East-এর হাতে তিনতাস ◇ না হ'লে 4♠ contractটি পূর্ণ করা সম্ভব নয়। সেক্ষেত্রে তাঁকে ধরে নিতে হবে যেন West-এর হাতে ♡K বা East-এর হাতে তিনতাস

◊ সত্যি সত্যিই রয়েছে এবং খেলাকে সেইভাবে পরিচালিত করা উচিৎ। অর্থাৎ তাঁকে প্রয়োজনীয় কিছু Assumption করতে হ'তে পারে।

এই Assumption দুরকম—স্বপক্ষে ( favourable ) এবং বিপক্ষে ( Unfavourable )। Favourable Assumption করার সময় declarer ধরে নেন "ঐ রকম বিন্যাস বা high card-এর অবস্থান না হ'লে contract পূর্ণ করা সম্ভব নয়। সুতরাং ঐ রকম বিন্যাস বা high cards-এর অবস্থান সত্যি সত্যিই রয়েছে।" কিন্তু unfavourable assumption করার সময় তিনি মনে মনে প্রশ্ন করেন "ঐ তাসটি এই খেলোয়াড়ের কাছে থাকলে contract পূর্ণ করার পথে কোন অসুবিধা নেই। সুতরাং তাসটি অপর খেলোয়াড়ের হাতে থাকলে কীভাবে contract পূর্ণ করা সম্ভব ?" এবং তিনি ঐ বিশেষ তাসটি অপর খেলোয়াড়ের হাতে রয়েছে ধরে নিয়ে তাঁর পরিকল্পনা করেন। এই দু'ধরনের Assumption সম্বন্ধে কিছু চমকপ্রদ উদাহরণ নিম্নে আলোচনা করা হচ্ছে :

♠A54
♡2
◊AK98754
♣J8

6. ? [N / W E / S] ?

♠10762
♡AKQJ108
◊—
♣KQ2

West-এর ♠9 lead A-তে ধরে South কীভাবে তাঁর 6♡ contract পূর্ণ করতে পারেন ?

একটি ♠, ছয়টি ♡, দুটি ◊ এবং দুটি ♣ tricks তৈরীর মাধ্যমে মোট 11টি সহজ tricks রয়েছে। Contract পূর্ণ করার জন্য প্রয়োজনীয় বাড়তি একটি trick একমাত্র ◊-suit ছাড়া হওয়া সম্ভব নয়। অর্থাৎ ◊-suitটিকে তৈরী করে tricks না নিতে পারলে contract পূর্ণ হওয়ার কোন আশা নেই। সুতরাং South-কে দুটি প্রশ্নের সমাধান করতে হবে যথা, কীভাবে ◊-suit-কে তৈরী করা সম্ভব এবং কীভাবে dummy-তে entry হ'তে পারে ? প্রথম

প্রশ্নের উত্তর সহজেই পাওয়া যায় যেমন, প্রতিপক্ষের হাতে ♢-suit-টি 3-3 ভাবে বিভক্ত হ'লে একটি ruff-এর মাধ্যমে suit-টি তৈরী করা সম্ভব। কিন্তু dummy-তে entry-র প্রশ্নটির উত্তর পেতে হ'লে তাঁকে একটু গভীরভাবে চিন্তা করতে হবে। যেমন, একমাত্র ♣J ছাড়া entry হওয়ার অন্য কোন পথ নেই। ♣J-এ entry হ'তে হ'লে West-এর হাতে ♣A থাকা দরকার। West-এর হাতে ♣A সহ তিনতাস ♢ থাকলেও contract পূর্ণ হবে না যদি তাঁর হাতে একতাস ♠ না হয়, কারণ বেশি ♠ থাকলে ♣A-তে trick ধরে তিনি ♠ খেলতে সক্ষম হবেন। তাঁকে আরও একটি সমস্যার কথা চিন্তা করতে হবে। ♣2টি যথা সময়ে খেলা হ'লেও J-এ entry হবে না কারণ West A-তে trick ধরলে আর কোন ছোট ♣ থাকছে না এবং ♣K খেলা হ'লে তিনি নিশ্চই duck করবেন।

সমস্ত পরিস্থিতি এইভাবে পর্য্যালোচনা করে তিনি তাঁর contract পূর্ণ করার এক চমৎকার পথ খুঁজে পেলেন। তিনি প্রথমে favourable assumption করলেন নিম্নরূপ:

- ♢-suit-টি 3-3 ভাবে বিভক্ত হয়েছে যাঁতে, ♢AK খেলার পর একটি ♢-ruff করলে suitটি তৈরী করা যায়।
- ♣J-এ entry হওয়ার জন্য West-এর হাতে ♣A থাকতে হবে।
- ♣A-তে যথা সময়ে trick ধরে West যাঁতে ♠ খেলতে না পারেন সেইজন্য তাঁর হাতে একতাস ♠ হতে হবে।

এই assumption অনুসারে তাস ধরে নিয়ে তিনি পরবর্তী সমস্যার কথা চিন্তা করে ♠A-তে trick নিয়ে ♢AK-এর উপর ♣K এবং ♣Q পাশালেন। তৃতীয় একটি ♢-ruff করে লক্ষ্য করলেন তাঁর প্রথম assumption ঠিক হয়েছে। এখন তিনবার trump খেলে প্রতিপক্ষের সমস্ত trump তুলে নেওয়ার পর ♣2 খেলা হ'ল। দ্বিতীয় এবং তৃতীয় assumption সত্যি হ'লে West কী করবেন? ♣A-তে trick না ধরলে J-এentry হবে এবং ধরলে তাঁকে পুনরায় একটি ♣ খেলে J-এ entry দিতে হবে। ফলে contract পূর্ণ করতে কোন অসুবিধা হবে না।

হাতটি 1957 সালের এক National championship-এর হাত। South ছিলেন Philadelphia-র একজন দক্ষ খেলোয়াড় Charles J. Soloman, যিনি উপরোক্ত 6♡ contractটি পূর্ণ করতে সক্ষম হয়েছিলেন কারণ সম্পূর্ণ dealটি নিম্নরূপ ছিল:

North: ♠A54 ♡2 ◇AK98754 ♣J8

West: ♠9 ♡953 ◇QJ10 ♣A109765

East: ♠KQJ83 ♡764 ◇632 ♣43

South: ♠10762 ♡AKQJ108 ◇— ♣KQ2

উপরোক্ত favourable assumption করার সময় trump suit-এর 6—0 বিন্যাসের কথা ধরা হয় নি কারণ সেক্ষেত্রে contract পূর্ণ করা অসম্ভব।

এই deal-টি প্রয়োজনীয় assumption সম্বন্ধে যে ধারনা প্রকাশ করে তার সাহায্যে নিচের deal-টি সমাধানের চেষ্টা করা যাক :

7\. ?

North: ♠Q106 ♡653 ◇J652 ♣KQ7

South: ♠AK2 ♡AKQ1097 ◇AK74 ♣—

1933 সালে Philadelphia-র Franklin Bridge Club-এর championship খেলায় এই হাতে South-এর 6♡ contract-এ West ◇3 lead করেছিলেন। Dummy থেকে 2 দেওয়ার পর East-এর 8-কে A দিয়ে ধরে declarer দেখলেন suit-টি প্রতিপক্ষের হাতে 3-2 ভাবে বিভক্ত হ'লে contract পূর্ণ করতে কোন অসুবিধা নেই যদি না West-এর হাতে 4-তাসে ♡J হয়। সুতরাং trump খেলা শুরু হ'ল এবং দেখা গেল West তিনবার ♡ দিলেন এবং East দুটি ♣ পাশালেন। এবার ◇K খেলার সময় তিনি খুব দুঃখিত হ'য়ে লক্ষ্য করলেন West একটি ♣

পাশালেন। অর্থাৎ এমত অবস্থায় ◇-suit-এ তিনটি tricks না হওয়ার ফলে তাঁর কাছে মোট 11-টি সহজ tricks রয়েছে। প্রয়োজনীয় বাড়তি একটি trick কী ভাবে হওয়া সম্ভব ?

বাড়তি একটি trick-এর একমাত্র ভরসাস্থল ♣-suit. এই suit-এ একটি trick তৈরী করা সম্ভব ( ♠Q-এ dummy-তে ঢুকে ), কিন্তু সমস্যা হ'ল ♣Q-এর trick-টি নেওয়ার জন্য dummy-তে প্রয়োজনীয় entry নেই ( ♣ K-খেলে A-টি সরিয়ে দেওয়ার পর )। অর্থাৎ ♣-suit থেকে trick সংগ্রহ করতে হ'লে dummy-তে দুটি entry এবং West-এর হাতে ♣A থাকা দরকার। সুতরাং তিনি প্রথম favourable assumption করলেন যে West-এর হাতে ♣A রয়েছে।

Dummy-তে একটি entry রয়েছে ( ♠Q-এ ) কিন্তু দরকার দুটি entry. কীভাবে দুটি entry হওয়া সম্ভব ? ♠-suit ছাড়া অন্য কোন suit-এ entry হওয়া সম্ভব নয় এবং ♠10-এ একটি entry পেতে হ'লে West-এর হাতে ♠J-টি থাকা দরকার। সুতরাং তিনি দ্বিতীয় favourable assumption করলেন যে West-এর হাতে ♠J-টি রয়েছে।

এই দুটি assumption-এর উপর ভিত্তি ক'রে তিনি ষষ্ঠ trick-এ ♠A খেললেন এবং সপ্তম trick-এ ♠2 খেলে 10-টি finesse করলেন। দ্বিতীয় assumption সত্যি হ'লে ♠10-এ trick-টি পাওয়া যাবে এবং ♣K-টি খেলে ♣K-টি পাশাতে হবে। এমত অবস্থায় প্রথম assumption অনুসারে West-এর হাতে ♣A থাকলে তিনি trick-টি ধরে কী খেলবেন ? ◇ এবং ♡ না থাকার ফলে তিনি একটি ♠ বা ♣ খেলতে বাধ্য হবেন এবং dummy-র ♠Q এবং ♣Q-এর উপর দুটি ◇ পাশিয়ে সহজেই contract পূর্ণ হ'বে। এই deal-টিতে South তাঁর contract পূর্ণ করতে সক্ষম হয়েছিলেন কারণ সম্পূর্ণ deal-টি ছিল নিম্নরূপ :

♠Q106
♡653
◇J652
♣KQ7

| West | | East |
|---|---|---|
| ♠J953 | N | ♠874 |
| ♡J82 | W E | ♡4 |
| ◇3 | S | ◇Q1098 |
| ♣AJ864 | | ♣109532 |

♠AK2
♡AKQ1097
◇AK74
♣—

এ ধরণের অনেক contract আপাতদৃষ্টিতে পূর্ণ করার মত মনে না হ'লেও পূর্ণ করা সম্ভব যদি declarer অধৈর্য্য হয়ে পূর্ণ হওয়ার সামান্যতম সম্ভাবনাকেও এড়িয়ে না যান। সম্ভাবনা, যত সামান্যতম হোক না কেন, তাঁকে প্রতিপক্ষের হাতে নিজের প্রয়োজনমত তাস ধরে নিয়ে পরিকল্পনা করতে হবে। লক্ষ্য করা যাক নিচের deal-টিতে কীভাবে South তাঁর game contract-টি পূর্ণ করছেন :

♠AK2
♡K3
◇Q54
♣KJ1065

8. ? [N W E S] ?

♠108765
♡64
◇AJ3
♣A32

South-এর 4♠ contract-এ West ♡Q lead করলেন। Dummy-র K-কে East A-তে ধরে ♡9 খেললেন, West একটি ছোট ♡-দিলেন। এবার East একটি ◇-খেললেন, South কী করবেন ?

Contract পূর্ণ করার আশা ভাল নয়। প্রতিপক্ষ দুটি ♡-tricks পেয়ে গেছেন, একটি ♠ trick পাওয়ার খুব বেশি সম্ভাবনা ( QJ দুভাগে

হ'লে কোন ♠ trick পাবেন না ), ◇ K-টি নিশ্চই West এর হাতে কারণ dummy-তে Q-টি দেখে নিজের হাতে K থাকলে East নিশ্চই ◇ খেলতেন না এবং সার্থকভাবে ♣-finesse না করতে পারলে এই suit-এ ও একটি looser হবে। অর্থাৎE – W-এর মোট 5-টি tricks পাওয়ার সম্ভাবনা রয়েছে। তাহ'লে contract পূর্ণ করার পথ কী হ'তে পারে ?

সাধারণ খেলোয়াড়রা West-এর হাতে ◇ K-এর অবস্থান সম্পর্কে মোটা মুটি নিশ্চিৎ হ'য়েও অন্য কিছু চিন্তাশক্তির অভাবে মহাসমূদ্রে নিমজ্জমান ব্যক্তির খড়কুটো আশ্রয়ের মত ◇ 3-টি খেলবেন এই আশায় যে "যদি East ভুল করে ◇ K থেকে ছোট তাস খেলে থাকেন তাহ'লে Q-এ trick ধরে J-টিকে finesse-এর মাধ্যমে contract পূর্ণ করা যেতে পারে।" কিন্তু প্রতিপক্ষীয় খেলোয়াড়ের দক্ষতার উপর সামান্যতম শ্রদ্ধা প্রদর্শন করলেও South-এর উচিৎ নয় East সম্বন্ধে এধরণের মনোভাব পোষণ করা।

একটু ভাল খেলোয়াড় এই পরিস্থিতিতে free finesse-এর মাধ্যমে ◇ Q এ trick পাওয়ার আশা না করে A-তে trick-টি ধরবেন এবং ♠ AK খেলার পর ♣ A খেলে ♣ 10-টিকে finesse করবেন। কিন্তু ভালভাবে চিন্তা করলে দেখা যাবে contract পূর্ণ করার জন্য এই পরিকল্পনাও ঠিক নয়। কারণ ♣ 10-এর সার্থক finesse-এর ফলে ♣ K-এর সাহায্যে Q-টি ধরা সম্ভব হ'লেও ( suit-টি 3—2 ভাবে বিভক্ত হ'লে ) ◇ দুটি পাশান সম্ভব হবে না যেহেতু প্রতিপক্ষ চতুর্থ ♣ trick-টি ruff করে ( বা ♣ K-টিকে ruff করে ) ◇ K-এ trick তুলে নেবেন।

সুতরাং এই হাতে contract পূর্ণ করতে হ'লে একজন দক্ষ South-কে কিছু favourable assumption করতে হবে। প্রথমতঃ ♠-suit-টি 3—2 ভাবে বিভক্ত হওয়া দরকার ; দ্বিতীয়ত. West-এর হাতে 4 তাসে ♣ Q-টি হ'তে হবে এবং তৃতীয়তঃ তাঁর হাতে তিনতাস trump (♠) না হ'লে দুটি ◇ looser পাশান সম্ভব হবে না, কারণ East-এর হাতে তিনতাস ♠ এবং West-এর হাতে ♣ Qxxx হ'লে East দ্বিতীয় ♣ trick-টি ruff করে ◇ খেলতে সক্ষম হবেন।

এই assumption অনুসারে South-এর সঠিক খেলা হ'ল ◇ A-তে trick ধরে প্রথমেই ♣ 10-টিকে finesse করা ( East এর হাতে একতাসে ♣ Q-এর কথা চিন্তা না করে )। সার্থক finesse-এর পর ♠ AK খেলে নিয়ে ♣ A-তে নিজের হাতে আসতে হবে ( East-এর পক্ষে ruff করা সম্ভব হবে না

কারণ তাঁর হাতে দুতাস trump ধরে নেওয়া হচ্ছে ) এবং ♣J-এর সার্থক finesse-এর পর ♣K-এর উপর একটি ◇ পাশান যাবে। West-এর হাতে 4-তাসে ♣Q-হওয়ার ফলে তাঁকে এই চতুর্থ ♣-trick-এ Q-টি দিতে হবে এবং dummy-র শেষ ♣-টির উপর শেষ ◇ looser-টি পাশানর পর West ইচ্ছা করলে ruff করতে পারেন, কিন্তু contract পূর্ণ করতে কোন অসুবিধা হবে না। সম্পূর্ণ deal-টি নিম্নরূপ :

8.

| West | | East |
|---|---|---|
| | ♠AK2<br>♡K3<br>◇Q54<br>♣KJ1065 | |
| ♠Q93<br>♡QJ105<br>◇K2<br>♣Q874 | N<br>W E<br>S | ♠J4<br>♡A9872<br>◇109876<br>♣9 |
| | ♠108765<br>♡64<br>◇AJ3<br>♣A32 | |

এ-রকম assumption করা defender-দের ক্ষেত্রেও সমানভাবে প্রযোজ্য। প্রত্যেক defender-কে সব সময় মনে মনে প্রশ্ন করতে হবে, partner-এর হাতে কোন বিশেষ suit-এর একটি বিশেষ তাস বা trump suit-এর একটি trick বা কোন একটি বিশেষ suit-এর বিশেষ বিন্যাস না হ'লে contract পরাস্ত করা সম্ভব কিনা। অর্থাৎ partner-এর হাতের high card বা বিন্যাস সম্বন্ধে সব-সময় কিছু না কিছু assumption করা দরকার। Contract পরাস্ত করার সামান্যতম সম্ভাবনা থাকলেও partner-এর হাতে সঠিক তাস ধরে নিয়ে defence করা উচিৎ। অবশ্য এই assumption করার সময় কোন খেলোয়াড়েরই উচিৎ নয় আকাশ-কুসুম কিছু কল্পনা করা। নূন্যতম যতটুকু ধরলে চলতে পারে ঠিক ততটুকুই ধরা উচিৎ। যেমন :

♠1064
♡Q95
◇AQJ1098
♣2

9. ? (West) — N / W E / S — East: ♠Q82 ♡K1043 ◇K4 ♣A987

South: ?

| South | West | North | East |
|---|---|---|---|
| 1♣ | Pass | 1◇ | Pass |
| 1NT | Pass | 2NT | Pass |
| 3NT | Pass | Pass | Pass |

Opening lead : ♠3

South তৃতীয় ♠ trick-টি A-তে ধরে ◇Q-টি finesse করার পর K-এ trick নিয়ে East কী খেলবেন ? তিনি লক্ষ্য করলেন hold-up-এর ফলে South-এর হাতে ♠-suit-এ A ছাড়া কোন high card নেই ; dummy এবং নিজের হাত দেখে সহজেই বোঝা যাচ্ছে ◇-suit-এ তাঁর কোন high card থাকা সম্ভব নয়। সুতরাং 1♣ opening bid-টির যৌক্তিকতা থাকতে হ'লে তাঁর হাতে ♡A এবং ♣KQ নিশ্চই আছে। এমত অবস্থায় West-এর হাতে ♠KJxx-এর সাথে ♣ বা ♡-suit-এ একটি 'J' এর বেশি আশা করা যায় না। অর্থাৎ ♠-suit-এ শেষ trick-টি নেওয়ার মত entry পাওয়া তাঁর পক্ষে সম্ভব নয়। তাহ'লে contract পরাস্ত করার কোন পথ আছে কি ?

ধরা যাক South-এর হাতে ♡AJx এবং ♣KQxx রয়েছে। সেক্ষেত্রে ♡ বা ♣ lead-এ তাঁর পক্ষে contract পূর্ণ করতে কোন অসুবিধা হবে না। কিন্তু West-এর হাতে ♡Jxx থাকলে ( South-এর হাতে সেক্ষেত্রে ♡Axx এবং ♣KQJ থাকবে ) contract পূর্ণ করা সম্ভব নয় যদি East ♡K( ! )-টি lead করেন। কারণ trick-টি duck করা সম্ভব নয় ( ♣A-র trick-এ contract পরাস্ত হবে ) এবং ♡A-তে trick ধরলে entry-র অভাবে ♣-suit-এ একটিও trick সংগ্রহ করা সম্ভব হবে না ( East প্রথম ♣-trick-টি A-তে ধরবেন )। অর্থাৎ ♡K lead-এর পরএমত অবস্থায় South-এর

পক্ষে একটি ♠, দুটি ♡ এবং 5-টি ◇ ছাড়া আর কোনও trick সংগ্রহ করা সম্ভব হবে না। সুতরাং চতুর্থ trick-টি ◇K-এ ধরে West-এর হাতে ♡Jxx থাকার favourable assumption করে East-কে ♡K খেলতে হবে। Contract পরাস্ত হওয়ার এই একমাত্র পথ। সম্পূর্ণ deal-টি সেক্ষেত্রে নিম্নরূপ হবে :

| | North | |
|---|---|---|
| | ♠1064<br>♡Q95<br>◇AQJ1098<br>♣2 | |
| 9 ♠KJ93<br>♡J76<br>◇32<br>♣10543 | N<br>W E<br>S | ♠Q82<br>♡K1043<br>◇K4<br>♣A987 |
| | ♠A75<br>♡A82<br>◇765<br>♣KQJ6 | |

এই deal-গুলিতে declarer বা defender প্রতিপক্ষের বা partner-এর হাতে নিজের সুবিধামত তাস ধরে নিয়ে খেলেছেন। অনেক সময় নিজের অসুবিধামত তাস ধরেও খেলার দরকার হ'তে পারে, যাকে বলে unfavourable assumption. এই বক্তব্যটি আমরা আমাদের পরবর্তী আলোচ্য বিষয় "Second degree Assumption"-এর মধ্যে আলোচনা করব।

**Second-degree-Assumption :**

কোন একটি বিশেষ suit-এ প্রয়োজনীয় assumption করার প্রভাব অন্য suit-এর উপর পড়তে বাধ্য। একটি suit-এ assumption-এর ফলে অন্য suit সম্বন্ধে খবর সংগ্রহ করার চেষ্টাকে second degree assumption বলে। দুটি উদাহরণের মাধ্যমে বক্তব্যটি ব্যাখ্যা করা হচ্ছে :

♠AJ653
♡AJ2
◇32
♣543

10. ?  ?

♠Q42
♡Q53
◇54
♣AKQJ10

| West | North | East | South |
|---|---|---|---|
| Pass | Pass | Pass | 1♣ |
| Pass | 1♠ | Pass | 3♣ (?) |
| Pass | 3♡ | Pass | 4♣ (?) |
| Pass | 5♣ | Pass | Pass |
| Pass. | | | |

Opening lead : ◇A

North-এর no-trump prob 3♡ bid-এর পর South-এর 3♠ bid-এর পরিবর্তে 4♣ bid-টি কতটা যুক্তিযুক্ত সে আলোচনায় না ঢুকে দেখা যাক 5♣ contract-টি পূর্ণ করা সম্ভব কি না।

◇A এবং ◇K-এ দুটি tricks নিয়ে West ♣10 খেললেন। Dummy থেকে South A-টি খেললেন। East-কে বিমর্ষচিত্তে K-টি খেলতে দেখা গেল। ফলে একটি ♠-ruff এবং সার্থক ♡ finesse-এর মাধ্যমে 5♣ contract-টি তিনি পূর্ণ করলেন।

Finesse না করে ♠A খেলা হ'ল কোন যুক্তিতে? South কি East-এর হাত দেখতে পেয়েছিলেন? সন্দেহ হওয়া অস্বাভাবিক নয়। কিন্তু একটু চিন্তা করলে দেখা যাবে 5♣ contract পূর্ণ করতে হ'লে ♠A খেলা ছাড়া অন্য কোন পথ নেই। সন্দেহাতীতভাবে বলা যায়, তিনি একজন ভাগ্যবান ব্যক্তি; কারণ একতাসে ♠K-টি ধরা না পড়লে

contract পূর্ণ করা সম্ভব ছিল না ; কিন্তু তাঁর দক্ষতাকে স্বীকার করতেই হবে। লক্ষ্যকরা যাক তাঁর চিন্তাধারা।

তিনি চিন্তা করলেন ♠-suit-এ finesse সার্থক হ'লেও ♡K-টি West-এর হাতে না থাকলে contract পূর্ণ হবে না। সুতরাং তিনি প্রথম Favourable assumption করলেন যে তাঁর হাতে ♡K-টি রয়েছে। পরবর্তী চিন্তা হ'ল, West-এর হাতে ♡K-টি হ'লে তাঁর হাতে ♠K-টিও থাকা সম্ভব কি না। এ ক্ষেত্রে bidding পর্য্যালোচনা করে দেখা যাচ্ছে ◇AK, ♡Kx এবং ♠K10x থাকলে তিনি নিশ্চই pass করতেন না। সুতরাং তাঁর হাতে ♠K থাকা সম্ভব নয় যদি ♡K টিকে থাকতে হয়। ফলে East-এর হাতে একতাসে ♠K ধরে A খেলা ছাড়া South-এর অন্য কোন পথ আছে কি ?

প্রশ্ন হ'তে পারে, East-এর হাতে একতাসে ♡K এবং West-এর হাতে ♠K109 হ'লে dummy থেকে ছোট ♠ খেলা উচিৎ ছিল। তাহলে ♡Kটি একতাসের পরিবর্তে ♠K-টি একতাসে ধরার যৌক্তিকতা কোথায় ? এ প্রশ্নের উত্তর হ'ল, East-এর হাতে ♡Kটি একতাসে হওয়ার অর্থ West এর হাতে ♡1098764 থাকা এবং এমত অবস্থায় তিনি প্রথমে pass করতেন কিনা সন্দেহ। প্রথমে pass করলেও South-এর 1♣ bid-এর পর নিশ্চই 1♡ over call করা হ'ত। আর একটি ঘটনা লক্ষ্য করলেও একই সিদ্ধান্তে পৌঁছান সম্ভব—West-কি ♠K10 থেকে 10-টি lead করতে পারেন ? সম্পূর্ণ deal-টি নিম্নরূপ ছিল :

♠10987
♡K97
◇AK109
♣97




♠K
♡10864
◇QJ876
♣862

West-এর হাতে ♡K থাকার favourable assumption-এর উপর নির্ভর করে ♠-suit সম্বন্ধে তথ্য খুঁজে পাওয়ার এই পদ্ধতিকেই আমরা Second degree assumption হিসাবে অবিহিত করছি।

কোন একটি বিশেষ suit-এ Unfavourable assumption-এর ফলেও অন্য suit-এর তথ্য পাওয়া সম্ভব। যেমন:

11.

North: ♠Q1072 ♡K8 ◇AK72 ♣AQ4

West: ♠K ♡J9765 ◇Q93 ♣9872

East: ♠53 ♡AQ104 ◇J10865 ♣K3

South: ♠AJ9864 ♡32 ◇4 ♣J1065

| East | South | West | North |
|---|---|---|---|
| Pass | Pass | Pass | 1NT |
| Pass | 4♠ | Pass | Pass |
| Pass. | | | |

Opening lead : ♡6

♡AQ-তে দুটি tricks নিয়ে East ◇J খেললেন। A-তে trick-টি ধরে ♠Q-টি খেলা হ'ল, East 3 দিলেন। South-এর কি finesse করা উচিৎ? "The finesse" পরিচ্ছেদে আমরা দেখেছি অন্য কোন তথ্য না থাকলে 10-তাসে K-এর বিরুদ্ধে finesse করা বেশি যুক্তিযুক্ত। কিন্তু এক্ষেত্রে finesse করলে contract পূর্ণ হওয়া সম্ভব হবে না। 52-তাস দেখে ♠A-টি খেলা খুব সহজ, কিন্তু কার্য্যক্ষেত্রে South-এর পক্ষে বেশি শতাংশ সার্থক হওয়ার finesse-কে বর্জন করে ♠A-টি খেলা সম্ভব কি?

সম্ভব! সবকটি suit-কে পর্য্যবেক্ষণ ক'রে তিনি দেখলেন ♣K-টি West-এর হাতে থাকলে contract পূর্ণ করতে কোন অসুবিধা নেই (♠-suit-কে যে ভাবেই খেলা হোক না কেন)। সুতরাং তিনি একটি Unfavourable assumption করলেন যে ♣K-টি East-এর হাতে রয়েছে। East-এর হাতে ♣K-থাকার assumption করার ফলে পরিস্থিতি কী রকম হচ্ছে? ♡AQ, ♣K এবং ◇J10 সহ তাঁর হাতে ♠Kx থাকলে

তিনি নিশ্চই pass করতেন না। অর্থাৎ ♠K এবং ♣K তাঁর হাতে থাকা সম্ভব নয়। সুতরাং ♠Q-এর উপর তাঁর ♠3 খেলার পর South A-টি খেললেন এবং contract পূর্ণ হ'ল।

♠K-টি ধরা না পড়লে contract পূর্ণ করার জন্য ♣-suit-এ সার্থক finesse দরকার হ'ত। লক্ষ্য করার বিষয় West-এর হাতে ♠Kx এবং East এর হাতে ♣Kx থাকলে contract পূর্ণ করা সম্ভব নয়।

**Mathematical probability :**

কোন তথ্য না থাকলে কোন বিশেষ suit-এর তাসের সংখ্যার উপর নির্ভর করে প্রতিপক্ষের হাতে সম্ভাব্য বিন্যাস কীরকম ধরা উচিৎ তা আমরা finesse পরিচ্ছেদে দেখেছি। খেলা শুরুতে তালিকা প্রদর্শিত সম্ভাবনাগুলি ভাল পথনির্দেশ করতে সক্ষম হ'লেও একথা মনে রাখা দরকার যে খেলা যতই অগ্রসর হ'তে থাকে এই সম্ভাবনা ত-ই পরিবর্তীত হ'তে পারে ( না ও পারে )। কারণ অন্যান্য suit-এর স্বাভাবিক বা অস্বাভাবিক বিন্যাস কোন একটি বিশেষ suit-এর স্বাভাবিক বিন্যাসকে বেশিরভাগ সময় বিঘ্নিত ক'রে থাকে। একটি উদাহরণের মাধ্যমে বলা যাক : ধরা যাক ♣AK নিয়ে এই suit-এ নিজেদের মোট 6-তাস রয়েছে এবং দুবার ♣-খেলার সময় দেখা গেল একজন defender অন্য একটি তাস পাশালেন ( দ্বিতীয় ♣-trick-এ )। এই ঘটনার থেকে বোঝা গেল প্রতিপক্ষের মোট 7-তাস ♣, 6—1 ভাবে বিভক্ত হ'য়েছে, যদিও 4-3 বিন্যাসের সম্ভাবনা স্বাভাবিক ছিল। এমত অবস্থায় ধরা যাক trump-suit-এ মোট আট তাস রয়েছে। প্রতিপক্ষের 5-টি trump-এর স্বাভাবিক বেশি সম্ভাবনাময় বিন্যাস 3—2 ভাবে হওয়া উচিৎ হ'লেও ♣ suit-এর অস্বাভাবিক বিন্যাসের কথা স্মরণ করে যে কোন খেলোয়াড়ের সন্দেহ হওয়া উচিৎ – হয়ত trump-suit-টি 3—2 ভাবে বিভক্ত হয় নি। খেলা চলাকালীন সম্ভাব্যতার এই পরিবর্তন সম্বন্ধে ধারণা থাকলে অনেক সময় অনেক জটিল সমস্যার সমাধান করা সম্ভব। যেমন :

♠105
♡K102
◇A32
♣A10872

12.

♠K432
♡Q5
◇KJ76
♣Q95

N / W / E / S

♠9876
♡93
◇Q1098
♣J64

♠AQJ
♡AJ7643
◇54
♣K3

6♡ contract-এ West-এর ◇6 lead-কে A-তে ধরে ♡A এবং ♡K খেলে প্রতিপক্ষের 2-2 ♡-কে ধরার পর ♣K এবং ♣A খেলা হ'ল। South-এর কাছে এমত অবস্থায় contract পূর্ণ করার দুটি পথ আছে। একটি পথ হ'ল ♠-suit-এ দুবার finesse করা ( 50% সম্ভাব্যতা ) এবং অপরটি ♣-suit-এর 3-3 বিন্যাস ধরে ( 36% সম্ভাব্যতা ) একটি ♣-ruff করা। তালিকানির্দেশিত পথে খেলতে হ'লে তাঁর 50% সম্ভাব্যতা অনুসারে ♠-Suit-এ finesse করা উচিৎ। কিন্তু এ হাতে finesse করলে contract পরাস্ত হবে। অপরপক্ষে 36% সম্ভাব্যতা অনুসারে একটি ♣-ruff করলে ♡10-এ entry-র সাহায্যে দুটি তৈরী ♣-tricks-এ একটি ♠ ও একটি ◇-পাশিয়ে over tricks-এর চেষ্টায় ♠Q-টি finesse করা যেতে পারে। প্রশ্ন হ'ল, 50 শতাংশ সার্থক হওয়ার খেলাকে বর্জন করে ( ♠ finesse ) 36 শতাংশ সার্থক হওয়ার সম্ভাবনাকে ( ♣-suit-এ 3-3 বিন্যাস ) যাচাই করার চেষ্টা হওয়া উচিৎ কি না ?

♡-suit এ 2-2 বিন্যাসের সম্ভাব্যতা ছিল 40 শতাংশ ( 3-1 বিন্যাস 50 শতাংশ )। অর্থাৎ এই suit-এ কম সম্ভাবনাময় বিন্যাসের বাস্তব রূপায়ন হয়েছে। এর অর্থ এই নয় যে, একটি suit-এ কম শতাংশ থাকার ফলে অন্য suit-এও কম শতাংশ দেখা যাবে। একথা বলার উদ্দেশ্য হ'ল, South একটু আশাবাদী হ'তে পারেন যে ♣-suit-এ সম্ভবতঃ 3-3 বিন্যাস হ'য়েছে। এরপর লক্ষ্য করতে হবে ♣K এবং ♣A-র trick-এ দুজন defender-ই ছোট তাস দিয়েছেন ( West যথাক্রমে 5 এবং 9, East 4 এবং 6 )। 4-2 বিন্যাস হ'লে

১ঃ প্রথম ♣-trick-এ 9 বা 6 এবং দ্বিতীয় ♣-trick-এ Q বা J

পড়তে পারত। এর দ্বারা ধরে নেওয়া যায় suit-টির 3—3 বিন্যাস হওয়ার সম্ভাবনা এখন আর 36% নেই, বিশেষতঃ 6—0 বিন্যাসের 1% এবং 5—1 বিন্যাসের 15%-কে চিন্তা থেকে বাদ দেওয়া যেতে পারে। অর্থাৎ মোট 100%-কে এখন মাত্র দুটি বিন্যাসের মধ্যে ( 4—2 এবং 3—3 ) ভাগ করলে দেখা যাবে 3—3 বিন্যাসের সম্ভাবনা 52% হয়ে যাবে। হিসাবটা হয়ত ঠিক এরকম সঠিক হবে না, কিন্তু একথা নিঃসন্দেহে বলা যায় finesse এবং 3—3 বিন্যাসের মধ্যে শেষোক্ত পরিস্থিতির সম্ভাবনা তুলনামূলকভাবে বেশি।

এই আলোচনায় বলা হয়েছে ♣K এবং A-র trick-এ West যথাক্রমে 5 এবং 9 খেলেছেন। প্রশ্ন হ'তে পারে তিনি কি প্রথমে 9 খেলে পরে 5 দিতে পারেন না? বিশেষ কোন কারণ না থাকলে ( deception-এর স্বার্থে ) প্রথমে 9 খেলা একটু কষ্টকর! আশ্চর্য্য মনে হ'তে পারে, কিন্তু কথাটি সত্যি। মনস্তাত্ত্বিক বিশ্লেষণে দেখা গেছে, কোন নির্দিষ্ট কারণ ছাড়া দুটি বস্তুর মধ্যে পার্থক্য তৈরী করা মানুষের স্বভাব বিরুদ্ধ ( যখন পার্থক্য করার মত হ'লেও ফলাফল সমান হ'য়ে থাকে )। উচুস্তরের খেলার এই সূক্ষ্ম ঘটনাটিকে সনামধন্য লেখক ও খেলোয়াড় Terence Reese সর্ব প্রথম "Rule of restricted choice" নামে ব্যাখ্যা করেছেন। ব্যাপারটিকে একটি উদাহরণের মাধ্যমে বলা যাক : কোন এক বন্ধুর দুহাতে দুটি বল আছে, দুটি বল-ই লাল কিংবা একটি লাল অপরটি সাদা হ'তে পারে। তাঁকে একটি বল দেখাতে বলার পর দেখা গেল তিনি ডানহাত খুলে একটি লাল বল দেখালেন। এখন যদি প্রশ্ন করা হয় বন্ধুর বাঁহাতের বলটি কী রঙের? স্বাভাবিক উত্তর হওয়া উচিৎ "লাল"। কেন? বন্ধুর কাছে একটি লাল এবং অপরটি সাদা বল হ'লে তাঁকে নিজের পছন্দকে ( choice ) প্রয়োগ করতে হ'ত এবং মনস্তত্ত্ব অনুসারে লাল বলটি দেখানর আশা কম। লাল বলটি দেখানর জন্য তাঁর দুহাতেই লাল বল ছিল ধরা যায়। অর্থাৎ দেখানর সময় তাঁর কোন পছন্দ ছিল না।

এইভাবে প্রতিপক্ষের কোন একটি তাস খেলা থেকে বলা যায় তাঁর হাতে হয়ত অন্য একটি তাস নেই। যেমন :

13. (i) North
♠AQ105
South
♠K72

(ii) North
♠AQ95
South
♠K72

A এবং K খেলার সময় (i) নং হাতে দেখা গেল দুজন defender-ই দুটি ছোট তাস খেললেন। এমত অবস্থায় Mathematical probability 10টি finesse করা থেকে 3-3 বিন্যাস হওয়ার পক্ষে বেশি এবং পরবর্তী trick-এ Q-টি খেলা উচিৎ। কিন্তু (ii) নং হাতে A খেলার পর দেখা গেল K-এর উপর East 10 খেললেন। এক্ষেত্রে 9-টি finesse-এর পক্ষে সম্ভাব্যতা 3-3 বিন্যাস হওয়ার থেকে বেশি। কারণ (i) নং হাতে East-এর কাছে Jxx থাকলে দ্বিতীয় trick-এ তাঁকে ছোট ♠ খেলতেই হবে, অর্থাৎ তাঁর পছন্দ সম্পূর্ণরূপে সীমাবদ্ধ বা restricted. কিন্তু (ii) নং হাতে তাঁর কাছে J10x থাকলে দ্বিতীয় trick-এ তাঁর পছন্দ মোটেই restricted নয়; অর্থাৎ তিনি J বা 10 যে কোন একটি তাস খেলতে পারেন। "Rule of restricted choice" অনুসারে ধরে নেওয়া হয় কোন খেলোয়াড়ই ইচ্ছাকৃতভাবে তাঁর পছন্দকে সীমাবদ্ধ করেন না। সুতরাং (ii) নং হাতে East-এর 10 খেলা থেকে ( দ্বিতীয় trick-এ ) তাঁর উপর এই নিয়ম প্রয়োগ করলে বলা যায় হয়ত তার হাতে J-টি নেই।

ঠিক একইভাবে নিচের হাত দুটি লক্ষ্য করা যাক :

| 14. (i) | North | (ii) | North |
|---|---|---|---|
| | ♠A10765 | | ♠Q97653 |
| | South | | South |
| | ♠K432 | | ♠A2 |

(i) নং হাতে K-এর উপর East Q বা J খেললে পরবর্তী trick-এ 10টি finesse করা উচিৎ। কারণ তাঁর হাতে Q বা J একতাসে হ'তে পারে ( দুটি সম্ভাবনা ) কিন্তু QJ দুতাসে মাত্র একটি সম্ভাবনা, যাঁর থেকে তাঁকে ইচ্ছাকৃতভাবে পছন্দ প্রয়োগ করতে হবে।

(ii) নং হাতে A-র উপর East 10-টি খেললেন। K10 তাঁর হাতে ধরে পরবর্তী trick-এ 9টি finesse করা যুক্তিযুক্ত কারণ J10 দুতাসে হ'লে তাঁর পছন্দর উপর কোন বাধ্যবাধকতা নেই।

**Opening lead থেকে সিদ্ধান্ত :**

Opening leader সব সময় চেষ্টা করেন সবচেয়ে ভাল এবং অর্থবহ lead করতে। Declarer এবং leader-এর partner-এর উচিৎ এই lead থেকে যথাসম্ভব খবর সংগ্রহ করে যথাযথ ব্যবস্থা অবলম্বন করা। যেমন নিচের deal-টিতে East-এর defence লক্ষ্য করা যাক :

♠764
♡10873
◇KJ65
♣K4

15. ? [N W E S] ♠J105 ♡AQ95 ◇Q102 ♣J106

?

3NT contract-এ West-এর ♠2 lead এ East 10 খেললেন। K-এ trick ধরে South ◇A এবং একটি ছোট ◇ খেললেন। West এই trick-এ ♣5 পাশানর পর dummy থেকে J খেলা হ'ল। Q-এ trick-ধরে East কী খেলবেন ?

স্বাভাবিক নিয়মে partner-এর lead করা suit-এ ♠J-টি খেললে একটি overtrick-সহ contract পূর্ণ করতে কোন অসুবিধা হবে না। অপরপক্ষে ♡A এবং ♡5 খেললে সহজেই contract পরাস্ত হবে কারণ South-এবং West-এর হাত নিম্নরূপ রয়েছে :

15. ♠Q832 ♡J642 ◇7 ♣9875 [N W E S]

♠AK9
♡K
◇A9843
♣AQ32

প্রশ্ন হ'ল ♡A খেলা সম্ভব কিনা ? South-এর একতাসে ♡K সম্বন্ধে ধারণা করা সম্ভব কি ?

প্রথমতঃ high-card points সম্বন্ধে ধারনা অর্জনের চেষ্টা করা যাক। Dummy-তে মাত্র 7-টি points থাকা সত্ত্বেও 3NT contract করার জন্য South-এর হাতে কমপক্ষে 19—20 points থাকা দরকার। সুতরাং তাঁর হাতে ♠AK (K-টি খেলা হ'য়ে গেছে)। ♡K, ◇A (খেলা হ'য়েছে) এবং ♣AQ থাকতে হবে। এই তাসগুলির যে কোন একটির অবর্তমানে 3NT contract করা কষ্টকর হ'ত। এমন কি ♡J-টিও থাকা অসম্ভব

নয়। এই ধরণের points হ'লে contract পূর্ণ করতে কোন অসুবিধা নেই কারণ তুটি ♠, চারটি ◇ এবং কমপক্ষে তিনটি ♣ tricks হ'লেই contract পূর্ণ হচ্ছে ( ♡-suit-এর কোন tricks ছাড়া)। সেক্ষেত্রে contract পরাস্ত হওয়ার একমাত্র আশা ♡K-টি একতাসে না হ'লে করা যায় না। ♡K-টি একতাসে হওয়া সম্ভব কি ?

Opening lead-টিকে পর্যালোচনা করা যাক। West-এর হাতে 4-তাস ♠-হ'তে বাধা, না হ'লে 2 চতুর্থ তাস lead হওয়া সম্ভব নয়। দ্বিতীয় ◇ trick-এ তিনি ♣5 পাশিয়েছেন। সুতরাং ♡ এবং ♣-suit মিলিয়ে তাঁর হাতে আট তাস থাকতে হবে। এই আটটি তাস নিশ্চই 4—4 ভাবে বিভক্ত হয়েছে কারণ 5—3 ভাবে বিভক্ত হ'লে ( 5-তাস ♣ এবং তিনতাস ♡ ; 5-তাস ♡ এবং তিন তাস ♣ হওয়া সম্ভব নয়, কারণ সেক্ষেত্রে South-এর হাতে ♡-suit-এ void হয়ে যাচ্ছে এবং void ♡ নিয়ে তিনি নিশ্চই 3NT bid করতেন না ) নিশ্চই 5-তাসের suit বাদ দিয়ে 4-তাসের ♠-suit থেকে opening lead করা হ'ত না। অর্থাৎ ♠2 lead-টিকে পর্যালোচনা করে তিনি সিদ্ধান্ত করলেন West-এর সম্পূর্ণ বিন্যাস 4-4-4-1 ( একতাসটি ◇ )।

এই সিদ্ধান্ত অনুসারে South-এর হাতে একতাস ♡ হচ্ছে ( dummy এবং নিজের হাতে মোট আট তাস ♡ দেখা যাচ্ছে ) এবং ♡A খেলতে East-এর পক্ষে কোন অসুবিধা হ'ল না। এখানে চতুর্থ তাস lead-এর উপর নির্ভর ক'রে আর একটি defence আলোচনা করা হচ্ছে :

| | | North | |
|---|---|---|---|
| | | ♠42<br>♡J964<br>◇Q64<br>♣AK53 | |
| 16. | West<br>♠A8<br>♡K75<br>◇10972<br>♣9874 | N<br>W E<br>S | East<br>♠109763<br>♡Q1082<br>◇A3<br>♣102 |
| | | ♠KQJ5<br>♡A3<br>◇KJ85<br>♣QJ6 | |

| South | West | North | East |
|---|---|---|---|
| 1NT | pass | 2♣ | pass |
| 2♠ | pass | 3NT | pass |
| pass | pass. | | |

Opening lead : ♢2

♢A-তে trick ধরে East কী খেলবেন ? সব কটি হাত দেখে খুব সহজেই বলা সম্ভব ♡2 খেললে contract পরাস্ত হবে। কিন্তু dummy-তে J9xx দেখেও ♡2 খেলা সম্ভব কি ?

Opening lead পর্য্যবেক্ষণ করলে লক্ষ্য করা যায় West-এর হাতে 4-তাস ♢ রয়েছে যার অর্থ South-এর হাতেও 4-তাস ♢ থাকা। Stayman-এর উত্তরে 2♠ rebid-এর জন্য তাঁর হাতে 4-তাস ♠ থাকতে হবে। সুতরাং ♡ এবং ♣-suit-এ তাঁর হাতে মোট 5-টি তাস থাকতে বাধ্য। 1NT bid সাধারণতঃ কোন suit-এ একতাস থাকলে করা হয় না। ফলে ♡ এবং ♣-এর এই 5-টি তাস 3—2 ভাবে বিভক্ত হয়েছে। 3-তাস ♡ এবং দু-তাস ♣-হওয়া সম্ভব নয়, কারণ সেক্ষেত্রে West-এর হাতে 5-তাস ♣-হয়ে যাচ্ছে এবং 5-তাসের ♣-suit থেকে lead না করে তিনি নিশ্চই 4-তাসের ♢-suit থেকে lead করতেন না। অর্থাৎ South-এর হাতের সম্পূর্ণ বিন্যাস 4—2—4—3 ( যথাক্রমে ♠, ♡, ♢ এবং ♣ suit-এ ) হ'তে বাধ্য এবং ♢A-তে trick ধরে ♡2 খেলতে East-এর বিশেষ অসুবিধা হ'ল না।

চতুর্থ তাস lead থেকে বিন্যাস সম্বন্ধে খুব ভাল ধারণা পাওয়া সম্ভব ; কিন্তু lead বিভিন্ন ধরনের হ'তে পারে। ভালভাবে পর্য্যালোচনা করলে প্রায় প্রতিটি ধরনের lead থেকে কিছু সিদ্ধান্ত করা যায়। যেমন :

- NT-contract-এ top of nothing lead হ'লে leader-এর হাতে কোন লম্বা suit নেই বা থাকলেও কোন entry নেই বা একমাত্র লম্বা suit-টি declarer-এর bid করা suit হ'তে পারে। অর্থাৎ declarer সিদ্ধান্ত করতে পারেন হয়ত বিভিন্ন suit-এ কোন অস্বাভাবিক বিন্যাস হয়নি এবং নিজের bid করা suit ( যদি কিছু থাকে )-এর trick তৈরীর ক্ষমতা সম্পর্কে সন্দিহান হওয়া উচিৎ।

- Suit-contract-এ opening lead-টি ছোট ছোট তিনতাস থেকে করা হয়েছে প্রমাণিত হ'লে সহজেই সিদ্ধান্ত করা যায় leader-এর হাতে

কোন একতাস বা দুতাসের suit নেই। অর্থাৎ তাঁর হাতটি সম্ভবতঃ balanced হবে।

- Partner-এর bid করা suit-এ lead করা না হ'লে leader-এর হাতে সেই suit-এর Ace-টি থাকার সম্ভাবনা বেশি। কারণ 'A' lead-করে তিনি declarer-কে কোন ফালতু trick দিতে চাইছেন না ধরা যায়।

- Trump lead হ'লে অনুমান করা যায় অন্য suit থেকে leader-এর খেলতে কিছু অসুবিধা আছে। অর্থাৎ বিভিন্ন suit-এ finesse-এর দরকার হ'লে হয়ত সেই finesse সার্থক হবে না; বা অন্য কোন ভাল suit-এর সম্ভবতঃ স্বাভাবিক বিন্যাস হয় নি ইত্যাদি।

সংক্ষেপে বলা যায়, প্রতিটি opening lead-এর কিছু যুক্তি থাকে এবং declarer-কে সব সময় চেষ্টা করতে হবে সেই যুক্তিকে অনুধাবন করা। এর ফলে বেশির ভাগ সময় সবকটি হাত সম্পর্কে ভাল ধারণা ( অনেক সময় সঠিক ) করা সম্ভব।

### Bidding থেকে সিদ্ধান্ত :

যে কোন bid ( pass সহ ) সব সময় bidder-এর হাতের points এবং বিন্যাস সম্বন্ধে ভাল তথ্য সরবরাহ করে। এই তথ্য কখন শতকরা 100 ভাগ সঠিক, কখন কম সঠিক হ'তে পারে, কিন্তু কোন্ তথ্য পাওয়া গেল সে সম্পর্কে declarer এবং defender-কে সব সময় সতর্ক থাকতে হবে। যেমন নিচের deal-টিতে South-এর পক্ষে প্রতিপক্ষের হাত সম্পর্কে প্রায় 100 ভাগ খবর সঠিক ভাবে ধরা সম্ভব হ'য়েছে :

17.

| | North | |
|---|---|---|
| | ♠K52<br>♡1098<br>◇A432<br>♣KJ9 | |
| **West**<br>♠J10973<br>♡4<br>◇987<br>♣10754 | N / W E / S | **East**<br>♠AQ8<br>♡K32<br>◇KQ106<br>♣Q86 |
| | ♠64<br>♡AQJ765<br>◇J5<br>♣A32 | |
| | South | |

| East | South | West | North |
|---|---|---|---|
| 1NT | 2♡ | Pass | 3♡ |
| Pass | 4♡ | Pass | Pass |
| Pass. | | | |

Opening lead : ♠J

♠J lead-এর সাথে সাথে dummy দেখে South-এর বুঝতে কোন অসুবিধা হওয়া উচিৎ নয় যে West-এর হাতে আর কোন honors তাস নেই, কারণ East-এর strong 1NT bid-এর জন্য তাঁর হাতে কমপক্ষে 16 high-card points থাকতে হবে ( N—S-এর মোট 23-টি high card points রয়েছে )। সুতরাং ♡K-এর বিরুদ্ধে সার্থকভাবে finesse করা সম্ভব হবে কিন্তু ♣Q এর বিরুদ্ধে J-এর finesse-টি সার্থক হওয়ার কোন সম্ভাবনা নেই, অথচ এই suit-এ তিনটি tricks না হ'লে contract পূর্ণ হওয়া সম্ভব নয়। ♣Q-টি East-এর হাতে থাকা সত্ত্বেও এই suit-এ তিনটি tricks পাওয়া সম্ভব কি ? একমাত্র Backward finesse সার্থক হ'লে ( West-এর হাতে ♣10-টি থাকলে ) সম্ভব।

সুতরাং তৃতীয় ♠-trick টি Q-দিয়ে ruff করে ◇A-তে dummy-তে ঢুকে ♡10, ♡9 খেলে K-এর বিরুদ্ধে সার্থক finesse করা হ'ল। East ♡K না দেওয়ার ফলে ( দিলেও কোন অসুবিধা নেই, ♡8-এ পরবর্তী entry হবে ) খেলা dummy-তে রয়েছে। এমত অবস্থায় ♣J খেলা হ'ল। East Q খেলতে বাধ্য ( Q না খেলা হ'লে South থেকে ছোট তাস দেওয়া হবে )। A-তে trickটি ধরে ♣9-এর সার্থক finesse-এর মাধ্যমে South-এর পক্ষে contract পূর্ণ করা সম্ভব হ'ল।

East-এর 1NT bid-টি না হ'লে এইভাবে finesse করা নিশ্চই সম্ভব হ'ত না এবং contract পরাস্ত হ'ত কারণ ♣Q সম্বন্ধে এরকম সঠিক ধারণা না থাকলে South-কে স্বাভাবিক নিয়মে ♣A-টি খেলার পর ♣J-টি finesse করতে হ'ত।

প্রতিপক্ষের bid থেকে কতটা সঠিক খবর পাওয়া সম্ভব তাঁর প্রকৃষ্ট উদাহরণ এই deal-টি। সবসময় অবশ্য এরকম সঠিক খবর পাওয়া সম্ভব হয় না এবং declarer ( বা defender )-কে bid-এর যৌক্তিকতা অনুসারে high-card বা বিন্যাস সম্বন্ধে assumption করতে হয়। যেমন :

18.

| | North | |
|---|---|---|
| | ♠K986<br>♡J<br>◇K1095<br>♣Q1064 | |
| **West**<br>♠2<br>♡KQ10986<br>◇43<br>♣AK93 | N / W E / S | **East**<br>♠Q543<br>♡7543<br>◇872<br>♣87 |
| | ♠AJ107<br>♡A2<br>◇AQJ6<br>♣J52 | |

| South | West | North | East |
|---|---|---|---|
| 1◇ (?) | 1♡ | 2◇ | pass |
| 2♠ | 3♡ | 4♠ | All pass |

Opening lead : ♣A

♣AK-এ দুটি tricks নিয়ে West তৃতীয় একটি ♣ খেললেন। East 3 দিয়ে ruff করে ♡3 খেললেন। A-তে trick ধরে South দেখলেন প্রতিপক্ষের হাতের অবশিষ্ট 4-টি ♠, 2—2 ভাবে বিভক্ত হ'লে contract পূর্ণ করাতে কোন অসুবিধা নেই, কারণ ♠A এবং K-খেললে Q ধরা পড়বে। কিন্তু ♠K খেলার পর দ্বিতীয় ♠-trick-এ East একটি ছোট ♠ দেওয়ার পর একটু চিন্তা করে তিনি 10-টি finesse করলেন এবং contract পূর্ণ হ'ল। সহজেই বোঝা যাচ্ছে ♠10-টি finesse না করলে contract পরাস্ত হ'ত।

South-এর চিন্তাধারা কীরকম ছিল? তৃতীয় ♣-trick-টি East-এর ruff করার ফলে West-এর হাতের 4-তাস ♣ সম্বন্ধে ধারণা করা মোটেই কঠিন নয়। ♡A এবং J না থাকা সত্ত্বেও তিনি তিনের level পর্য্যন্ত partner-এর সহযোগিতা ছাড়া প্রতিযোগীতা করেছেন। ফলে তাঁর হাতে কমপক্ষে 6-তাস ♡-থাকতেই হবে। অর্থাৎ ♠ এবং ◇-suit মিলিয়ে মোট তিনটির বেশি তাস তাঁর হাতে থাকা সম্ভব নয়। অপরপক্ষে East-এর হাতে এই দুটি suit-এ কমপক্ষে 7-তাস হচ্ছে (দুটি ♣ এবং 4-তাস ♡-ধরে অর্থাৎ

West-এর হাতে ন্যূনতম 6-তাস ♡ ধরে )। এমত অবস্থায় ♠Q-টি East-এর হাতে থাকার সম্ভাবনা অনেক বেশি।

একথা স্বিকার করতেই হবে যে West-এর হাতে একতাস ◇ এবং দুতাসে ♠Q থাকা সম্ভব। কিন্তু probability হচ্ছে "probability"; percentage হচ্ছে "percentage". E—W এর দু'হাত মিলিয়ে মোট 10-টি অজানা তাসের মধ্যে সম্ভাব্যতা অনুসারে East-এর হাতে 7-বার এবং West-এর হাতে 3-বার ♠Q থাকবে। অর্থাৎ East-এর হাতে ♠Q থাকার সম্ভাবনা শতকরা 70 ভাগ। সুতরাং South-এর উপরোক্ত খেলা সম্পূর্ণ যুক্তিযুক্ত।

যে কোন pre-emptive bid সাধারণতঃ প্রতিপক্ষের অসুবিধা করে থাকে। কিন্তু অনেক সময় এই bid সুবিধার কারণ হ'য়ে দাড়ায়। যেমন :

North
♠A10542

19. South
♠KQ83

এই suit-টিতে 5-টি tricks পেতে হ'লে South-এর স্বাভাবিক খেলা হ'ল Kটি। East অন্য তাস পাশালে West-এর 4-তাসে J-টি ধরা পড়বে। নিচের deal-টিতে আমরা এই নিয়মের ব্যতিক্রম লক্ষ্য করছি কারণ West একটি pre-emptive bid করেছেন। West-এর bid-টি না হ'লে সম্ভবতঃ South তাঁর 7♡ contract-টি পূর্ণ করতে পারতেন না :

North:
♠K3
♡865
◇543
♣A10542

20.

West:
♠876
♡973
◇AQJ10972
♣—

East:
♠J10954
♡2
◇K86
♣J976

South:
♠AQ2
♡AKQJ104
◇—
♣KQ83

| South | West | North | East |
|---|---|---|---|
| 2♣ | 5◇ | 6♣ | pass |
| 7♡ | pass | pass | pass |

Opening lead : ◇A

Ruff করে তিনবার ♡ খেলে South লক্ষ্য করলেন West তিনবারই ♡-দিয়েছেন। ♠A-টি খেলা হ'ল ; West একটি ♠ দেওয়ারপর তিনি চিন্তা করলেন ♣ suit-টি 2—2 বা 3—1 ভাবে বিভক্ত হ'লে কোন সমস্যা নেই, কিন্তু 4—0 হ'লে কোন হাতে 4-তাস রয়েছে অনুমান করতে না পারলে contract পরাস্ত হ'বে। স্বাভাবিক নিয়মে ♣K-টি খেললে এই হাতে contract পূর্ণ করতে কোন অসুবিধা হ'ত না যদি West-এর হাতে 4-তাস ♣ থাকত। তাঁর হাতে 4-তাস ♣থাকা সম্ভব কি ?

Bidding এবং প্রথম 5-টি tricks খেলা থেকে একথা নিঃসন্দেহে বলা যায় West-এরহাতে 4-তাস ♣-থাকা সম্ভব নয়। কারণ তিনি তিনটি ♡ এবং একটি ♠ খেলেছেন এবং 4-তাস ♣-হ'লে তাঁর হাতে মাত্র 5-তাস ◇ থাকবে। 5-তাস ◇ নিয়ে 5◇ pre-emptive bid করা সম্ভব কি ? নিশ্চই নয়। সুতরাং কমপক্ষে 6-তাস ◇ থাকলেও তাঁর হাতে 4-তাস ♣ থাকা অসম্ভব।

এই পর্য্যালোচনা অনুসারে ষষ্ঠ trick-এ South ♣3 খেললেন এবং West একটি ◇ পাশানর ফলে A-তে trick ধরে ♣10-টি খেলা হ'ল। East J-টি খেলুন বা না খেলুন, contract পূর্ণ করতে কোন অসুবিধা হ'ল না কারণ ♠K-এ আর একটি entry রয়েছে।

Take-out-double থেকেও বিশেষ খবর পাওয়া যায়। যেমন :

21.

North: ♠K109 ♡87 ◇J1065 ♣AQ65

West: ♠2 ♡KJ95 ◇AKQ7 ♣J1098

East: ♠7543 ♡106432 ◇98 ♣32

South: ♠AQJ86 ♡AQ ◇432 ♣K74

| South | West | North | East |
| --- | --- | --- | --- |
| 1♠ | double | Redouble | 2♡ |
| 2♠ | pass | 4♠ | All pass. |

Opening lead : ◇A

তিনটি ◇ tricks নিয়ে West চতুর্থ ◇ খেললেন। East 3-দিয়ে ruff করার পর South 6-দিয়ে over-ruff করে তুবার ♠ খেললেন, West একটি ♡ পাশালেন। এমত অবস্থায় contract পূর্ণ করার তুটি পথ হ'ল, ♣ suit-এর 3-3 বিন্যাস বা ♡ Q-এর সার্থক finesse. South-এর পক্ষে কোন পথ অবলম্বন করা উচিৎ ?

Take-out-double-এর জন্য West-এর হাতে কমপক্ষে 12 points থাকা স্বাভাবিক এবং ♡ K-টি তাঁর হাতে থাকার সম্ভাবনা বেশি। সুতরাং East-এর 2 ♡ bid শুনে South যদি ♡ Q-এর finesse করেন তাহ'লে contract পরাস্ত হবে। তিনি কী করবেন ?

♠ A-টি খেলাতে West আর একটি ♡ পাশালেন এবং নিম্নরূপ অবস্থা হ'ল :

North: ♠ — ♡ 87 ◇ — ♣ AQ65

West: ♠ — ♡ KJ ◇ — ♣ J1098

East: ♠ — ♡ 10643 ◇ — ♣ 32

South: ♠ Q ♡ AQ ◇ — ♣ K74

♠Q খেলা হ'ল। West ♡J পাশাতে বাধ্য, কারণ একটি ♣ পাশালে dummy-তে চারটি ♣ tricks হবে। এবার ♣A, K এবং Q খেলা হ'ল, East একটি ♡ পাশালেন অর্থাৎ এই suit-এর 3—3 সম্ভাবনা সার্থক হ'ল না। Dummy-থেকে ♡8 খেলা হ'ল, East 6 দিলেন। West-এর হাতে এই অবস্থায় একটি ♡ এবং একটি ♣ রয়েছে এবং পূর্ববর্তী পর্য্যালোচনা

অনুসারে এই ♡-টি 'K' হ'তে হবে। সুতরাং South A-খেললেন এবং contract পূর্ণ হ'ল। West-এর take-out-double না হ'লে contract পূর্ণ করা সম্ভব হ'ত কি? মনে হয় না, কারণ ♣-suit-টির 3—3 বিন্যাস না হওয়ার জন্য হয়ত ♡Q-টিকে finesse করা হ'ত।

Bid করার ফলে contract পূর্ণ করতে declarer-এর সুবিধা হয় ভেবে কোন খেলোয়াড় যদি মনে করেন bid করা উচিৎ নয় তাহ'লে তিনি ভুল করবেন। ব্রীজ হচ্ছে bid-এর খেলা। পৃথিবী বিখ্যাত খেলোয়াড় Late Sidney Silodor-এর ভাষায় বলতে হয় "Silence may be an excellent virtue in a woman, but it is highly debatable accomplishment in bridge player. If you sit quitly by, with your thirteen cards clutched tightly in your hot little hands, be resigned to having the opposition bid arround you, over you and through you. In short, silence breeds defeat. You haven't a ghost of chance! The modern day players bid much too well for you to grow fat on their errors."

Silodor-এর এই কথার পরও যদি কেউ bid করা অনুচিৎ মনে করেন তাহ'লে এ সম্বন্ধে নিচের শেষ deal-টির মাধ্যমে তিনি বুঝতে পারবেন bid না করলেও declarer-এর পক্ষে কিছু সংবাদ সংগ্রহ করা সম্ভব হয়, অর্থাৎ pass-কে ও একটি bid হিসাবে ধরা যায়। বেশিরভাগ খেলোয়াড় প্রতিপক্ষের bid থেকে তথ্য সংগ্রহ করে নিজের সুবিধামত কাজে লাগাতে পারেন, কিন্তু অনেক খেলোয়াড় ভুল করেন যে pass করলেও গুরুত্বপূর্ণ তথ্য পাওয়া সম্ভব। কারণ bid করার মত points থাকলে কোন খেলোয়াড়ই pass করেন না। সুতরাং pass করা থেকে বলা যায় সেই খেলোয়াড়ের হাতে bid করার মত points নেই। নিচের deal-টিতে এই গুরুত্বপূর্ণ ঘটনাটি দেখা যাচ্ছে:

**BV**
**Dealer- West**

♠K1074
♡QJ6
◇A98
♣843

22




♠QJ986
♡AK2
◇KJ4
♣76

| West | North | East | South |
|---|---|---|---|
| 1♣ | pass | pass | 1♠ |
| pass | 2♠ | pass | 4♠ |
| pass | pass | pass | |

Opening lead : ♣A

South-এর পাশে বসে deal-টি দেখছিলাম। ♣A এবং K-এর trick নিয়ে West ♣Q খেললেন। East একটি ♡ পাশানর পর South 6 দিয়ে ruff করে ♠Q খেললেন। East A-তে trick-টি ধরে একটি ♡ খেললেন। A-তে trick নিয়ে South দুবার ♠ খেললেন, West দুটি ♣ পাশালেন। এই অবস্থায় ◇A খেলে J-টি finesse করা হ'ল এবং West Q-এর trick-এ contract পরাস্ত করলেন। তাঁকে বলতে শোনা গেল "Bad-luck partner, East-এর হাতে ◇Q-টি থাকলে contract পূর্ণ করা যেত। West-এর হাতে ◇Q থাকলে আমার কী করার আছে বল?"

প্রশ্ন হ'ল, সত্যিই কি কিছু করার ছিল না? সত্যিই কি bad luck? ◇Jটি finesse করা আদৌ যুক্তিযুক্ত কি না?

◇J-টি finesse করা যুক্তিযুক্ত, তবে এইভাবে না করে backward finesse করা উচিৎ ছিল। অর্থাৎ West-এর হাতে ◇Q এবং East-এর হাতে ◇10 ধরে প্রথমেই J-টি খেললে contract পূর্ণকরা সম্ভব ছিল কারণ সম্পূর্ণ deal-টি ছিল নিম্নরূপ:

♠K1074
♡QJ6
◇A98
♣843

| West | | East |
|---|---|---|
| ♠2 | N | ♠A53 |
| ♡754 | W E | ♡10983 |
| ◇Q76 | | ◇10532 |
| ♣AKQJ109 | S | ♣52 |

♠QJ986
♡AK2
◇KJ4
♣76

Backward finesse-এর সিদ্ধান্ত কীভাবে করা সম্ভব? Bidding এবং খেলা লক্ষ্য করলে দেখা যায় East ♠A থাকা সত্বেও West এর 1♣ opening bid-কে pass করেছেন। ♠A-র সাথে ◇Q থাকলে (6 points) তাঁর পক্ষে pass করা সম্ভব ছিল কি? নিশ্চই নয়। সুতরাং ◇Q-টি West-এর হাতে থাকতে বাধ্য, অর্থাৎ ◇J-এর উপরোক্ত finesse সার্থক হওয়া সম্ভব নয়। এমত অবস্থায় East-এর হাতে ◇10-টি ধরে backward finesse করা ছাড়া পথ কোথায়?

**Signalling থেকে সিদ্ধান্ত:**

Defence-কে সঠিক পথে পরিচালিত করার জন্য defender-রা নিজেদের মধ্যে signalling-এর মাধ্যমে খবর আদান-প্রদান করে থাকেন এ খবর আমরা জানি। Declarer অনেক সময় প্রতিপক্ষের signal-এর অর্থ বুঝে তাঁর contract পূর্ণ করতে সক্ষম হন—যে contract-টি signal না করা হ'লে স্বাভাবিক নিয়মে খেলতে গিয়ে হয়ত পরাস্ত হ'ত। ঘটনাটি ঠিক টেলিফোনে আড়িপাতার মত, তবে একটু তফাৎ আছে। আঁড়িপাতার সময় একপক্ষ বুঝতে পারেন না যে তাঁদের কথাবার্তা অন্য একজন শুনছেন, কিন্তু ব্রীজ টেবিলে signal করার সময় defender-দের মনে রাখা দরকার declarer এই signal-এর অর্থ বুঝে নিজের সুবিধামত ব্যবহার করতে পারেন (Deception ধরা হচ্ছে না)। এই কারণে কোন অপ্রয়োজনীয় signal করা উচিৎ নয়। Defence-এর স্বার্থে ঠিক যতটুকু খবর সরবরাহ করা দরকার তাঁর বেশি খবর থাকলেও signal করা উচিৎ নয়! এখানে এরকমই একটি deal-এর আলোচনা হচ্ছে যেখানে West-এর অপ্রয়োজনীয় signal-টি না

করা হলে South তাঁর contract পূর্ণ করতে পারতেন কি না সে বিষয়ে যথেষ্ট বিতর্ক হ'তে পারে :




| South | West | North | East |
|---|---|---|---|
| 1♡ | pass | 2♡ | 3◇ |
| 4♡ | pass | pass | pass |

Opening lead : ◇5

East-এর দ্বিতীয় এবং তৃতীয় ◇-trick-এ West যথাক্রমে ♠9 এবং ♠2 পাশানর মাধ্যমে partner-কে ♠-suit খেলার জন্য suit preference signal করলেন। Signal না করলেও East-এর ♠-ছাড়া অন্য কিছু যুক্তিযুক্তখেলা ছিল না, কিন্তু West নিজের হাতের ♠K টি partner-কে বোঝাতে চাইলেন ; E-♠J খেললেন। Signal না করা হ'লে South হয়ত East-এর হাতে ♠K-টি ধরে স্বাভাবিক নিয়মে Q-টি finesse করতেন ( তাঁর 3◇ over-call-টি লক্ষ্য করার বিষয় ) এবং contract পরাস্ত হত। কিন্তু signal করার ফলে তিনি দেখলেন finesse সার্থক হবে না এবং ♠ A-তে trick ধরে 4-বার ♡ খেলার পর নিম্নরূপ অবস্থা হ'ল :

♠5
♡—
◇—
♣KQ53

| West | | East |
|---|---|---|
| ♠K<br>♡—<br>◇—<br>♣J1076 | N<br>W E<br>S | ♠1087<br>♡—<br>◇—<br>♣98 |

♠Q6
♡10
◇—
♣A2

♡10-টি খেলা হ'ল। West কী পাশাবেন? তিনি যা খুশি খেলুন না কেন contract পূর্ণ হ'তে বাধ্য।

এখানে একটি কথা বলা দরকার যে, West-এর suit preference signal-কে deception হিসাবে ধরা হয় নি। ♠K-টি না থাকলেও তিনি যদি এই ধরণের signal করতেন তা'হলে উপরোক্ত নিয়মে খেললে contract পরাস্ত হ'ত। অর্থাৎ signal-কে সৎ ধরে খেলা কতটা যুক্তিযুক্ত তা নির্ভর করে declarer প্রতিপক্ষের দক্ষতাকে কতখানি গুরুত্ব দেবেন তাঁর উপর। South যদি মনে করেন (এই উদাহরণে) এরকম deception করার মত দক্ষতা West-এর নেই তা'হলে উপরোক্ত খেলা সম্ভব হ'তে পারে; না হ'লে কী হ'ত আমরা সে আলোচনায় ইচ্ছুক নই।

—: ♠ : ♡ : ◇ : ♣ :·

## বিংশ পরিচ্ছেদ

## End Play

আমরা জানি tenace combination-এর কোন suit-এ ( ভাঙা ভাঙা honors সহ suit-এ ) প্রতিপক্ষকে দিয়ে খেলাতে বাধ্য করতে পারলে বিশেষ সুবিধা পাওয়া যায়। যেমন :

North
◇ 32
1. South
◇ AQ

South নিজের চেষ্টায় এই suit-টিতে দুটি tricks পেতে পারেন যদি Q-এর সার্থক finesse হয়, অর্থাৎ যদি East-এর হাতে K-টি থাকে। কিন্তু West-কে দিয়ে suit-টি খেলতে বাধ্য করতে পারলে K যে কোন হাতে থাকুক না কেন তিনি দুটি tricks পাবেন।

North
♡ Q65

2. West ♡ J87 East ♡ K943

South
♡ A102

দুটি tricks-এর দরকার হ'লে South-কে suit-টি যে কোন defender-কে দিয়ে খেলতে বাধ্য করতে হবে। নিজের চেষ্টায় তাঁর পক্ষে দুটি tricks সংগ্রহ করা সম্ভব নয়। কিন্তু East বা West-কে দিয়ে একটি ♡ খেলাতে পারলে K এবং J যে কোন হাতে থাকুক না কেন সহজেই দুটি tricks হবে।

North

♠A105

3. South

♠KJ6

তিনটি tricks পেতে হ'লে Q-টি কোন্ হাতে রয়েছে সে সম্বন্ধে ধারণা করা দরকার। Q-এর সঠিক অবস্থান সম্বন্ধে ধারণা করতে না পারলে 10 বা J-এর finesse সম্পূর্ণ আন্দাজের উপর নির্ভরশীল হয়ে পড়বে এবং আন্দাজের খেলা সম্পর্কে কখনই নিশ্চিন্ত হওয়া যায় না। কিন্তু যে কোন defender-কে দিয়ে একটি ♠ lead করতে বাধ্য করা গেলে যে কোন হাতে Qটি থাকুক না কেন, তিনটি tricks পেতে কোন অসুবিধা হবে না।

Finesse সার্থক হওয়ার আশা শতকরা 50 ভাগ। কিন্তু সঠিক defender-কে suit-টিতে lead করতে বাধ্য করা গেলে খেলা সার্থক হওয়ার আশা শতকরা 100 ভাগ হ'য়ে যায়। সুতরাং যে কোন finesse করার মত অবস্থায় declarer-এর চেষ্টা হওয়া উচিৎ কী ভাবে প্রতিপক্ষকে দিয়ে suit-টি খেলান যায় তাঁর পথ খুঁজে বের করা অর্থাৎ কোন defender-কে end-play করার জন্য সচেষ্ট হওয়া।

কী ভাবে এই উদ্দেশ্য পূরণ হ'তে পারে? একটি উদাহরণ লক্ষ্য করা যাক:

4.




ধরা যাক খেলা এখন South-এর হাতে। এই পরিস্থিতি সম্পর্কে কোন ধারণা করতে না পেরে আন্দাজের উপর নির্ভর করে ♠10-টি finesse করা

হ'লে defender-রা দুটি tricks পাবেন। কিন্তু একজন ভাল declarer পূর্ববর্তী tricks-গুলি খেলার সময় counting এবং card reading-এর সাহায্যে সহজেই বুঝতে পারবেন finesse না করে ♣2-টি খেললে East A-তে (বা West) trick ধরে end played হ'য়ে একটি ♠ খেলতে বাধ্য হবেন।

এই উদাহরণটিকে আমরা একটু অন্যভাবে আলোচনা করতে চাই :




এই অবস্থায় ♣2 খেলে East-কে A-তে end played-এর চেষ্টা করলে তিনি ◇3 খেলবেন এবং South-এর উদ্দেশ্য সফল হবে না।' কিন্তু প্রথমে ◇K-টি খেলে নিয়ে ♣7-টি খেলা হ'লে অবস্থা ঠিক (4) নং-এর মত হবে। এই আলোচনা থেকে আমরা একটি গুরুত্বপুর্ণ সিদ্ধান্তে উপনীত হ'তে পারি যে, end-play সার্থক করার জন্য প্রতিপক্ষের হাতে lead তুলে দেওয়ার সময় তাঁদের হাতে বিশেষ suit-টি ছাড়া অন্য suit-এ কোন তাস থাকবে না। অর্থাৎ তাঁরা বিশেষ suit-টি খেলতে বাধ্য হবেন। সুতরাং end-play-র প্রস্তুতি-পর্বে declarer-কে এমনভাবে পরিকল্পনা করতে হবে যাঁতে lead তুলে দেওয়ার পূর্বে অন্য suit-এর সব তাস তুলে নেওয়া হয়। এই প্রস্তুতিপর্বকে **Strip Play বলে।**

মনে হওয়া খুবই স্বাভাবিক যে খেলার শুরুতেই এরকম একটি অবস্থার কথা চিন্তা করা কঠিন। কিন্তু একটু চিন্তা করলে দেখা যাবে ঘটনাটি মোটেই কঠিন নয়। কারণ কোন tenace suit প্রতিপক্ষকে দিয়ে খেলাতে পারলে সুবিধা পাওয়া যায় এ কথা বুঝতে নিশ্চই কোন অসুবিধার কারণ নেই। ফলে কল্পনা এবং গণনার মাধ্যমে সার্থক end-play-র দিকে খেলাকে শুরু থেকে

পরিচালিত করা খুব একটা কঠিন কাজ বলে মনে হয় না। নিচের উদাহরণগুলি এই ধারণাকে পরিষ্কার করবে আশা করা যায়ঃ




6NT contract-এ West-এর ♣J-lead A-তে ধরে South লক্ষ্য করলেন contract পূর্ণ করার তিনটি পথ আছে যথাঃ ◇-suit-টির 3—3 বিন্যাস; ♣-suit-টির 3—2 বিন্যাস বা ♠Q-এর সার্থক finesse. Deal-টিতে এই তিনটি শর্তের একটিও পূরণ হচ্ছে না। তাহ'লেও contract পূর্ণ করতে কোন অসুবিধা হবে না কারণ West-কে end-play ক'রে ♠-খেলতে বাধ্য করা সম্ভব।

সুতরাং South ♣KQ এবং ◇AKQ খেলে দেখলেন প্রথম দুটি সম্ভাবনা পূরণ হ'ল না কারণ দ্বিতীয় ♣ trick-এ East একটি ♠ এবং তৃতীয় ◇-trick-এ West একটি ♠ পাশিয়েছেন। এমত অবস্থায় একজন সাধারণ South হয়ত ♠Q-টি finesse করবেন কিন্তু একজন দক্ষ declarer লক্ষ্য করবেন West-এর হাতে 5-তাস ♡ না হ'লে contract পূর্ণ করতে কোন অসুবিধা নেই কারণ চারবার ♡ খেলার পর সেক্ষেত্রে নিম্নরূপ অবস্থা হ'তে বাধ্য ঃ




এই অবস্থায় ♣8 খেলা হ'লে West J-এ trick পেয়ে একটি ♠ খেলতে বাধ্য হবেন এবং contract পূর্ণ হবে।

West-এর হাতে 5-তাস ♡ এবং দুতাস ♠ হ'লে পরিস্থিতি একটু জটিল হ'তে পারে যদি সম্ভাব্য end play-র কথা চিন্তা করে তিনি একটি ♠ পাশান ( তৃতীয় ♢-trick-এ )। সেক্ষেত্রে ♢AKQ, ♣KQ এবং 4-বার ♡ খেলার পর তাঁর হাত সম্বন্ধে পরিষ্কার ধারণা করা South-এর পক্ষে সম্ভব নয় কারণ তাঁর নিচের যে কোন একটি হাত হ'তে পারে :






6.2 হাতটি হ'লে ♠Q-এর finesse এবং 6.3 হাত হ'লে ♠A খেললে contract পূর্ণ হবে, কিন্তু কোন ক্ষেত্রেই ♣8 খেলে West-কে end-play করা সম্ভব নয় কারণ ♡10-এর trick-এ contract পরাস্ত হ'বে। অর্থাৎ তিনি যা খুশি করুন না কেন তাঁকে আন্দাজের উপব নির্ভর করে ♠Q-এর finesse বা ♠A খেলতে হবে এবং একথা পরিস্কার বোঝা যাচ্ছে—6.2 হাতে ♠A এবং 6.3 হাতে ♠Q-finesse করা হ'লে অবস্থা কী হবে। প্রথম ক্ষেত্রে contract একটি trick-এ পরাস্ত হবে এবং দ্বিতীয় ক্ষেত্রে তিনটি tricks-ই West পাবেন।

যাই হোক, West-এর হাতে 5-টি ♡-না থাকার ফলে এই deal-টিতে নিশ্চিৎ end play-র মাধ্যমে South তাঁর contract পূর্ণ করতে সক্ষম হয়েছেন। কিন্তু সবসময় এরকম নিশ্চিৎ end-play নাও হ'তে পারে। তবে সেক্ষেত্রেও finesse করার চেয়ে end-play-র পরিকল্পনা বেশি ফলপ্রসূ হওয়ার আশা করা যেতে পারে। যেমন :



| West | North | East | South |
|---|---|---|---|
| 1 ♠ | double | 2 ◇ | 2NT |
| pass | 3NT | pass | pass |
| pass. | | | |

Opening lead : ♠K

প্রথম 6-টি tricks-এ নিম্নরূপভাবে বিভিন্ন খেলোয়াড় তাস দিলেন :

| Trick | West | North | East | South |
|---|---|---|---|---|
| 1. | ♠K | ♠2 | ♠9 | ♠3 |
| 2. | ♠Q | ♠4 | ♡3 | ♠A |
| 3. | — | — | — | ♣9 |
| | ♣3 | ♣4 | ♣8 | |
| 4. | — | — | — | ♣Q |
| | ♣5 | ♣10 | ♣7 | |
| 5. | — | — | – | ♣2 |
| | ♣6 | ♣J | ♡2 | |
| 6. | — | ♣A | ◇2 | ♠5 |
| | ♣K | | | |

একজন সাধারণ South এই অবস্থায় ◇K-টি East-এর হাতে ধরে ◇Q-টি direct finesse করবেন। East-এর হাতে ◇K থাকলে contract পূর্ণ হবে এ সম্বন্ধে কোন সন্দেহ নেই কিন্তু একজন দক্ষ South ◇Q-টি finesse করার পূর্বে চিন্তা করবেন East-এর হাতে ◇K-টি থাকার সম্ভাবনা কতটা!

উপরোক্ত 6-টি tricks খেলা থেকে South সহজেই West-এর 9-টি তাসের খবর পেয়ে গেছেন। অর্থাৎ West এর হাতটি নিম্নরূপ হ'তে পারে :

| (1) | (2) | (3) | (4) |
|---|---|---|---|
| ♠KQJ108 | ♠KQJ108 | ♠KQJ108 | ♠KQJ108 |
| ♡— | ♡x(বা Q) | ♡xx(বাQx) | ♡Qxx |
| ◇Kxxx | ◇Kxx | ◇Kx | ◇K |
| ♣K653 | ♣K653 | ♣K653 | ♣K653 |

এই চারটি হাত ছাড়া অন্য কোন রকম হাতে, অর্থাৎ ◇K-টি না থাকলে V-অবস্থায় তাঁর পক্ষে কোন 'A' ছাড়া হাতে 1♠ opening bid করা সম্ভব ছিল কি ?

সুতরাং ◇Q-টি finesse করা কোনমতেই যুক্তিযুক্ত নয়। এই পর্য্যালোচনার ভিত্তিতে তিনি ◇Q-টি finesse না করে ♡AK খেলে নিয়ে ♠6-টি খেললেন এবং contract পূর্ণ হ'ল কারণ সম্পূর্ণ deal-টি ছিল নিম্নরূপ :

| West | North / South | East |
|---|---|---|
| | ♠642<br>♡AK10<br>◇QJ10<br>♣AJ104 | |
| ♠KQJ108<br>♡97<br>◇K3<br>♣K653 | N<br>W E<br>S | ♠9<br>♡Q8532<br>◇98742<br>♣87 |
| | ♠A753<br>♡J64<br>◇A65<br>♣Q92 | |

এমত অবস্থায় ♠-suit-এর tricks নেওয়ার পর West-এর ◇-ছাড়া আর কিছু খেলার নেই। একথা সত্যি, তাঁর উপরোক্ত (4) নং হাত হ'লে contract পরাস্ত হবে। কিন্তু সেক্ষেত্রে ◇Q-এর finesse করলেও contract পরাস্ত হ'ত ( একতালে K ধরে ◇A খেলা নিশ্চই যুক্তিযুক্ত নয় )।

এই deal-টি সম্বন্ধে আর একটি কথা বলা দরকার। West-এর হাতে ◇-suit এ void হ'য়ে ♡Qxxx থাকলে ♡10 বা ◇Q এর direct finesse-এর মাধ্যমে contract পূর্ণ হ'ত কিন্তু উপরোক্ত end play-র পরিকল্পনায় contract পূর্ণ করা সম্ভব হ'ত না। সুতরাং এই end-play-র পরিকল্পনায় South শতকরা 100 ভাগ নিশ্চিৎ ছিলেন না। তথাপি ◇-suit-এর এরকম বিন্যাস না ধরে ( West-এর void এবং East-এর 7-তাস ◇ ) end-play-র পরিকল্পনাকে বেশি আশাপ্রদ ধরা সম্পূর্ণ যুক্তিযুক্ত।

প্রতিপক্ষের bidding অনেক সময় end-play-র পরিকল্পনায় সাহায্য করে। যেমন :

**BV**
**Dealer-South**

♠Q82
♡K9
◇K752
♣J632

8. ♠AJ973
♡105
◇J108
♣AK4




♠64
♡J64
◇Q964
♣Q1087

♠K105
♡AQ8732
◇A3
♣95

| South | West | North | East |
|---|---|---|---|
| 1♡ | 1♠ | 1NT | pass |
| 2♡ | pass | 3♡ | pass |
| 4♡ | pass | pass | pass |

Opening lead : ♣A

♣AK এ দুটি tricks নিয়ে West তৃতীয় ♣-টি খেললেন এবং ruff করে South চিন্তা করলেন ♠-suit-এ একটির বেশি tricks দেওয়া চলবে না। East-এর হাতে ♠J ধরে 10-টি finesse করা তাঁর ঠিক পছন্দ হ'ল না কারণ West-এর V অবস্থায় 1♠ overcall-টিকে যথোপযুক্ত মর্য্যাদা দিতে হ'লে ♠AJxxx তাঁর হাতে থাকা দরকার। সুতরাং ♠-suit-টি West-কে দিয়ে খেলতে বাধ্য করার পরিকল্পনায় তাঁকে end-play করা দরকার। ♣Q-টি নিশ্চই East-র হাতে আছে (West-এর হাতে থাকলে তিনি তৃতীয় trick-এ ♣4 খেলতেন না) অর্থাৎ West-এর মাত্র তিনতাস ♣ থাকতে বাধ্য। এমত অবস্থায় ♡ এবং ◇-suit-এ তাঁর মোট 5-তাস হ'লে ( ♡J-টি চারতাসে বা 4-তাস ◇ নয়, অর্থাৎ 3—2 বিন্যাস হ'লে ), অর্থাৎ 5-তাসে ♠AJ হ'লে, নিশ্চিৎভাবে তাঁকে end-play করা সম্ভব।

এই পরিকল্পনায় তিনি তিনবার ♡ খেলে লক্ষ্য করলেন তৃতীয় ♡-trick-এ West একটি ♠ পাশিয়েছেন। এবার ◇A, ◇K এবং একটি ◇-ruff করা হ'ল, West তিনবারই ◇ দিলেন। তাঁর 1♠ over-call-টি 5-তাসে ♠AJ-সহ হ'লে এমত অবস্থায় ♠K খেলার পর A-তে trick

ধরে তিনি কী খেলবেন ? ছোট ♠ খেললে 10-এ trick হবে এবং ♠J খেলা হ'লে Q-এ ধরার পর ♠10-এ আর একটি trick হবে।

এক হাতে ruff করে অন্য হাত থেকে কোন looser পাশানর সুবিধাজনক ঘটনাটি ( Ruff and discard ) প্রতিটি ব্রীজ্ খেলোয়াড়ের কাছে সুপরিচিত। আমরা এতক্ষণ যে deal-গুলি আলোচনা করলাম তাতে defender-দের দিয়ে কোন একটি বিশেষ suit খেলতে বাধ্য করা হয়েছে। স্বভাবতঃই এই ধরণের খেলায় defender-টির হাতে সেই বিশেষ suit ছাড়া অন্য তাস না থাকার শর্তটির দরকার ছিল। এই ধরণের end-play-কে **Throw-in-play** বলে। এখন আমরা আর এক ধরণের end-play আলোচনা করব যাঁতে defender-টির হাতে বিশেষ suit-টি ছাড়া অন্য যে কোন suit-এ তাস থাকতে পারে, ( trump ছাড়া ) কিন্তু তিনি যে কোন suit-ই খেলুন না কোন declarer, ruff এবং discard-এর সুবিধা পাবেন। এইধরণের end-play-কে **Elimination play** বলে। স্বভাবতঃই NT-contract-এ elimination-play সম্ভব নয়। এই খেলাকে সার্থকভাবে খেলতে হ'লে dummy এবং declarer-এর হাতে কমপক্ষে একটি করে trump তাস অবশিষ্ট থাকতে হবে এবং বিশেষ suit ও trump ছাড়া অন্য কোন suit-এ কোন তাস থাকবে না। এমত অবস্থায় প্রতিপক্ষের যে কোন হাতে খেলা তুলে দিলে তাঁরা যে কোন suit-ই খেলুন না কেন, এক হাতে ruff এবং অপর হাত থেকে বিশেষ suit-টির looser পাশিয়ে throw-in-play-র মত সমান ফল পাওয়া যাবে। কয়েকটি উদাহরণের মাধ্যমে এই পদ্ধতিকে লক্ষ্য করা যাক :

**BV**
**Dealer-South**

| | North | |
|---|---|---|
| | ♠Q64<br>♡AQ105<br>◇642<br>♣K54 | |
| **9.** West<br>♠1098<br>♡7<br>◇KJ7<br>♣AQJ987 | N / W E / S | East<br>♠J753<br>♡3<br>◇10983<br>♣10632 |
| | ♠AK2<br>♡KJ98642<br>◇AQ5<br>♣— | |
| | South | |

| South | West | North | East |
|---|---|---|---|
| 1♡ | 2♣ | 3♡ | pass |
| 4◇ | pass | 4♡ | pass |
| 6♡ | pass | pass | pass |

Opening lead : ♡7

3♡ response করার মত points না থাকলেও West-এর 2♣ bid এর পর North-এর আর কোন যুক্তিযুক্ত response ছিল না। 4◇ asking bid-এর উত্তরে ◇-suit-এ কোন control না থাকার জন্য North-এর 4♡ sign-off bid-এর পর 6♡ bid ছাড়া South অন্য কী bid করতে পারেন ?

♣A-টি opening lead হ'লে contract পূর্ণ করতে কোন অসুবিধা 'হত না কারণ ruff করে ♣K-এর উপর একটি ◇ পাশিয়ে একটি overtrick-এর আশায় ◇Q-টি finesse করা সম্ভব ছিল। কিন্তু ♡7 lead এবং 2♣ overcall-এর জন্য South চিন্তা করলেন ◇K-টি নিশ্চই West-এর হাতে রয়েছে এবং ◇Q-টি finesse করলে এই suit-এ দুটি looser হয়ে যাবে। সুতরাং তাঁকে end-play করার পরিকল্পনায় ♡10-এ trick ধরে একটি ছোট ♣ নিজের হাতে ruff করে ♡Q-এ dummy-তে ঢুকে দ্বিতীয় ছোট ♣-টি ruff করলেন। এবার ♠AK এবং Q খেলার পর ♣K-টি খেলে ◇5 পাশান হ'ল। A-তে trick ধরে West কী খেলবেন ? ♠ ( যদি থাকে ) বা ♣ খেললে dummy-তে ruff করে ◇Q পাশান হবে এবং ◇ খেললে সহজেই Q-এর trick-এ contract পূর্ণ হ'তে বাধ্য।

West-এর 2♣-overcall এক্ষেত্রে end-play-কে নিশ্চিৎ করেছে কারণ ♣A-টি তাঁর হাতে ধরে পরিকল্পনা করতে South-এর কোন অসুবিধা হয় নি। কিন্তু 2♣ overcall-টি না হ'লেও একজন দক্ষ South ঠিক একই পদ্ধতি অবলম্বন করতেন ( কখনই ◇Q-এর finesse-কে প্রথম চেষ্টা হিসাবে ধরতেন না ) অর্থাৎ দুটি ♣-ruff-এর পর তিনবার ♠-খেলে ♣K খেলা হ'ত। East ♣A-দিলে ruff-করতেন এবং trump-suit-এ dummy-তে ঢুকে ◇Q-এর finesse-কে শেষ অবলম্বন হিসাবে চেষ্টা করতেন। কিন্তু East ♣K-এর উপর ছোট তাস খেললে ◇5 পাশিয়ে তিনি ঠিক একই পরিস্থিতি তৈরী করতে সক্ষম হ'তেন।

প্রতিপক্ষের bid-এর ফলে অস্বাভাবিক পথ অবলম্বনের দৃষ্টান্ত আমরা দেখেছি। নিচের deal-টি এরকম আর একটি উদাহরণ :

**EWV**
**Dealer-North**

10.

| | North | |
|---|---|---|
| | ♠AJ5<br>♡AJ62<br>◇AQ5<br>♣Q87 | |
| **West**<br>♠10832<br>♡87<br>◇J10983<br>♣32 | N<br>W E<br>S | **East**<br>♠974<br>♡93<br>◇K7<br>♣AKJ1094 |
| | ♠KQ6<br>♡KQ1054<br>◇642<br>♣65 | |

| North | East | South | West |
|---|---|---|---|
| 1NT | 2♣ | 3♡ | pass |
| (16-18) | | | |
| 4♡ | pass | pass | pass |

Opening lead : ♣3

তৃতীয় ♣-trick-টি 10 দিয়ে ruff করে ( West ◇3 পাশালেন ) South চিন্তা করলেন V-অবস্থায় East-এর 2♣ overcall ( 1NT bid-এর পর বিশেষতঃ )-এর ফলে ◇K-টি নিশ্চই তাঁর হাতে রয়েছে, অর্থাৎ এই-suit-এ দুটি looser হবে। এমত অবস্থায় কীভাবে contract পূর্ণ করা সম্ভব ?

দুবার ♡ খেলার পর তিনবার ♠-খেলা হ'ল এবং দেখা গেল East-দুটি ♡ এবং তিনটি ♠-দিলেন। এ অবস্থায় তিনি গণনা করে দেখলেন তৃতীয় ♣-trick-এ West-এর একটি ◇ পাশানর ফলে East-এর হাতে 6-তাস ♣-থাকতে বাধ্য এবং তাঁর হাতে ◇-suit এ দুতাসের বেশি থাকা সম্ভব নয়।

East-এর হাতে দুতাসে ◇K ধরে এবার ◇A-টি খেলা হ'ল। Trump-suit-এ নিজের হাতে এসে তিনি এবার ◇6 টি খেললেন। West-এর J-কে Q-দিয়ে cover করার পর East K-এ trick-টি ধরতে বাধ্য হ'য়ে কী খেলবেন ? একটি ♣-খেলার পর dummy তে ruff করে ( বা নিজের

হাতে ) নিজের হাত থেকে ◇ পাশিয়ে সহজেই contract পূর্ণ হ'ল। 2♣-overcall-টি না হ'লে এভাবে contract পূর্ণ করা হয়ত তাঁর পক্ষে সম্ভব হ'ত না কারণ West হয়ত ◇J opening lead করতেন এবং ঠিক মত তাস assumption না ক'রে Q-টি finesse করলে contract পরাস্ত হওয়ার সম্ভাবনা ছিল।

পূর্বে আমরা দেখেছি, বেশি সংখ্যক অজানা তাসের হাতে বিশেষ একটি honors ধরে finesse সার্থক হওয়ার mathematical probability বেশি ( যদি অন্ত কোন তথ্য না থাকে )। কিন্তু কোনরকম তথ্য থাকলে সবসময় চিন্তা করা উচিৎ এই probability-র উপর নির্ভর করে খেলা উচিৎ কিনা। আমাদের নিচের deal-টিতে South এই কথাটি ভুলে যাওয়ার জন্ত সুন্দর 6♡ contract-টি পূর্ণ করতে সক্ষম হন নি :

NSV
Dealer-East

♠K2
♡Q10974
◇AKJ
♣A32

11. ?  ?



♠AQ
♡AKJ865
◇97
♣J65

| East | South | West | North |
|---|---|---|---|
| 3♣ | 3♡ | pass | 4NT |
| pass | 5♡ | pass | 6♡ |
| pass | pass | pass. | |

Opening lead : ♠10

♠Q-এ trick ধরে দুবার trump খেলার পর ( East দুটি ♣ পাশালেন ) ◇A খেলে ♠A-তে নিজের হাতে এসে South ◇J-টি finesse করলেন এবং contract পরাস্ত হ'ল কারণ East Q-এ trick নিয়ে ♣K খেললেন।

♢K-এর উপর একটি ♣ পাশান সম্ভব হ'লেও East ♣Q-এ আর একটি trick পেলেন।

এ ধরণের খেলার নেপথ্যে South-এর নিম্নরূপ যুক্তি ছিল। East-এর 3♣ bid-এর জন্য তাঁর হাতে 7-তাস ♣ হবে (বিশেষতঃ West ♣ lead করেন নি); দুবার ♡ খেলার সময় তিনি দুটি ♣ পাশিয়েছেন। সুতরাং ♠ এবং ♢ suit-এ তাঁর হাতে মোট 6-টি অজানা তাস থাকতে বাধ্য। অপর পক্ষে West-এর হাতে ♠ এবং ♢-suit-এ মোট 11-টি অজানা তাস থাকবে এবং ♢Q-টি বেশি অজানা তাসের হাতে (অর্থাৎ West-এর হাতে) থাকার সম্ভাবনা East-এর হাতে থাকার সম্ভাবনা থেকে বেশি। ফলে ♢J-এর finesse যুক্তিযুক্ত।

অঙ্কশাস্ত্র অনুসারে South-এর এই যুক্তি হয়ত ঠিক কিন্তু একটু চিন্তা করলে তিনি বুঝতে পারতেন এই deal-এ অন্য তথ্য পাওয়া যাচ্ছে এবং ♢J-এর finesse করার পরিকল্পনা সঠিক পথ হ'তে পারে না। বস্তুতঃ বিশ্লেষণ করলে তিনি বুঝতে পরেতেন ♢Q-টি কোন হাতে রয়েছে তা জানার আদৌ দরকার নেই।

East-এর pre-emptive bid এবং West-এর ♠10 lead থেকে সহজেই বলা সম্ভব East-এর হাতে 7-তাস ♣ রয়েছে। শুধু এই তথ্যের উপর ভিত্তি করে South-এর উচিৎ ছিল ♠Q-এ trick ধরে দুবার ♡ খেলার পর ♠A এবং ♢AK খেলে J-টিকে নিজের হাতে ruff করা, অর্থাৎ ♠ এবং ♢-suit-কে দুহাত থেকে তুলে নেওয়া (eliminate করা)। এবার একটি trump-এ dummy-তে ঢুকে ছোট ♣-খেললে East কী করতেন? K বা Q-এ trick ধরতে হবে এবং হয় ♠ বা ♢ (যদি থাকে) খেলে ruff and discard দিতে হবে না হয় ♣ খেলে South-কে দুটি ♣-tricks পেতে সাহায্য করতে হবে। যা খুশি করুন না কেন contract পূর্ণ হতে কোন অসুবিধা হ'ত না কারণ সম্পূর্ণ deal-টি ছিল নিম্নরূপ:

♠10 9 8 7 6 5
♡3 2
♢10 6 4 3 2
♣—




♠J 4 3
♡—
♢Q 8 5
♣K Q 10 9 8 7 4

আমাদের 12 নং deal-টিতে আমরা গণনা, percentage এবং end-play সম্বন্ধে ধারণার সমন্বয় লক্ষ্য করছি :

**NSV**
**Dealer-South**

♠A875432
♡Q2
◇8
♣K42

12.

♠—
♡10983
◇KJ9
♣J109876




♠J
♡KJ765
◇Q76432
♣Q

♠KQ1096
♡A4
◇A105
♣A53

| South | West | North | East |
|---|---|---|---|
| 1♠ | pass | 3♠ | pass |
| 4◇ | pass | 5♠ | pass |
| 6♠ | pass | pass | pass |

Opening lead : ♣J

Dummy-তে ♣K-এ trick ধরার সময় দেখা গেল East Q খেললেন। একমাত্র end-play ছাড়া ♣-suit-এর একটি looser পাশান সম্ভব নয় চিন্তা করে South ♠K-এর সাহায্যে East-এর একমাত্র trump-টি তুলে নিয়ে ◇A খেলার পর একটি ◇-ruff করলেন। ♣A-তে নিজের হাতে এসে তৃতীয় ◇-টিও ruff করা হ'ল এবং লক্ষ্য করা গেল East দ্বিতীয় ♣-trick-এ একটি ◇-পাশিয়েছেন। অর্থাৎ তাঁর হাতে ♡ এবং ◇-suit-এ মোট 11-টি তাস এবং West-এর হাতে এই দুটি suit-এ মোট 7-টি তাস থাকতে বাধ্য। সম্ভাব্যতা অনুসারে ♡K-টি East-এর হাতে থাকার সম্ভাবনা বেশি এবং তাঁর হাতে ♡K না থাকলে contract পূর্ণ করার কোন পথ নেই। সুতরাং সপ্তম trick-এ South ♡A-টি খেললেন। এবার দ্বিতীয় ♡-টি খেলা হ'ল এবং ♡K-এ trick ধরে East যা খুশি খেলুন না কেন ruff এবং discard-এর মাধ্যমে সহজেই contract পূর্ণ হ'ল।

অনেক সময় এ ধরনের end-play-র স্বার্থে হয়ত একটি trick ছেড়ে দিতে হতে পারে যে trick-টি কোন looser নয়। যেমন :

BV
Dealer-South

♠A432
♡K54
◇432
♣AQ5

13. ♠9 ♡AQJ1032 ◇KJ9 ♣K98




♠10 ♡9876 ◇10875 ♣7632

♠KQJ8765
♡—
◇AQ6
♣J104

| South | West | North | East |
|---|---|---|---|
| 1♠ | 2♡ | 3♠ | pass |
| 4♣ | pass | 4NT | pass |
| 6♠ | pass | pass | pass |

Opening lead : ♠9

South লক্ষ্য করলেন ◇Q-এর সার্থক finesse হ'লে ও ♣-suit-এর সার্থক finesse না হ'লে contract পূর্ণ করা সম্ভব নয়। সুতরাং তিনি প্রথম favourable assumption করলেন "West-এর হাতে ♣K-টি রয়েছে।" ◇Q-এর finesse সার্থক না হ'লে (যেমন দেখা যাচ্ছে) এই suit-এ দুটি looser হ'তে বাধ্য। এই বিপদ থেকে রক্ষা পেতে হ'লে West-কে end-play করা দরকার কারণ 2♡ overcall-টির জন্য ◇K-টি তাঁর হাতে থাকা খুবই স্বাভাবিক।

এই পরিকল্পনায় ♠A-তে trick ধরে ♡4-টি ruff করার পর ♣J-টিকে সার্থকভাবে finesse করা হ'ল। পরবর্তী trick-এ ♣Q-এর সার্থক finesse করে ♡5-টি ruff করা হ'ল। এবার ♣A-তে ঢুকে ♡K খেলে ◇6 পাশানর পর West হয় ruff and discard দেবেন না হয় ◇ খেলতে বাধ্য হবেন এবং contract পূর্ণ হবে।

এ ধরনের আর একটি deal নিম্নরূপ, যদিও (13) নং-এর মত সহজ নাও হ'তে পারে :

**BV**
**Dealer-West**

♠ 432
♡ QJ105
◇ K32
♣ 987

14. ?  ?



♠ 5
♡ AK98764
◇ A4
♣ A32

| West | North | East | South |
|---|---|---|---|
| pass | pass | 3♠ | 4♡ |
| 4♠ | 5♡ | pass | pass |
| pass. | | | |

Opening lead : ♠A

West-এর দ্বিতীয় ♠ lead-টি ruff করে South চিন্তা করলেন একমাত্র ruff and discard ছাড়া ♣-suit-এর দুটি looser-কে একটি looser-এ পরিণত করা সম্ভব নয়। একমাত্র ♠-suit-এ East-কে end-play করা সম্ভব যদি তাঁর কাছে 7-তাস ♠ এবং একতাস ♣-থাকে। সুতরাং তিনি একটি favourable assumption করলেন যে East-এর হাতে 7-তাস ♠ এবং একতাস ♣ রয়েছে।

এই পরিকল্পনায় একবার trump খেলে প্রতিপক্ষের trump দুটি তুলে নিয়ে ♣A, ◇A, ◇K এবং dummy-র তৃতীয় ◇-টি খেলে ruff করার পর ♡Q-এ dummy-তে ঢুকে ♠4-টি খেলে ♣3 পাশান হ'ল। East এই trick-টি ধরে একটি ♠ বা ◇-যা খুশি খেলুন না কেন শেষ ♣-টি পাশিয়ে dummy-তে ruff করা যাবে এবং contract পূর্ণ হতে কোন অসুবিধা হবে না, কারণ E—W-এর হাত ছিল নিম্নরূপ :

♠A6<br>♡2<br>◇J1085<br>♣KJ10654



♠KQJ10987<br>♡3<br>◇Q976<br>♣Q

ইউরোপের championship-এ বেলজিয়াম এবং সুইজারল্যাণ্ডের খেলায় নিচের deal-টিতে দু-ঘড়েই 6♠ contract হয়েছিল এবং দু'ঘড়েই বোঝা গিয়েছিল West-এর হাতে বেশিরভাগ points রয়েছে :

North: ♠A107653 ♡KJ96 ◇— ♣A95

15

West: ♠— ♡A10742 ◇KJ64 ♣K1064

N W E S

East: ♠— ♡Q53 ◇A1087532 ♣J87

South: ♠KQJ9842 ♡8 ◇Q9 ♣Q32

এক ঘড়ে declarer ছিলেন South এবং West-এর ◇4 lead-কে ruff করে ♠K-এর entryতে ♡8 খেলা হ'ল। West 4 দিলেন (A-দিলে সহজেই contract পূর্ণ হবে কারণ K-এর উপর একটি ♣ পাশিয়ে তৃতীয় ♡ ruff করলে East-এর Q ধরা পড়বে এবং J-এর উপর আর একটি ♣ পাশান যাবে)। K-এ trick ধরে দুটি ♡-ruff (♠-suit-এ entry নিয়ে) এবং South-এর শেষ ◇-টি ruff করে ♡J খেলা হ'ল। East একটি ◇ পাশানর পর South থেকে ♣2 পাশিয়ে West-কে end-play করা হ'ল এবং তিনি যা খুশি খেলুন না কেন contract পূর্ণ হবে।

অন্য ঘড়ে declarer ছিলেন North এবং East ◇A opening lead করেছিলেন। Ruff করে ♠K-এ South-এ ঢুকে ♡8 খেলার পর West প্রথামত ছোট ♡ খেললেন। K-এ trick ধরে অবশিষ্ট ♡-তিনটি ruff করা হ'ল (trump-suit-এ entry নিয়ে) এবং ◇Q খেলার পর West K দিলেন। তাঁকে end-play করার জন্য North নিজের হাত থেকে একটি ♣-

পাশালেন এবং ঠিক পূর্বের মত contract পূর্ণ হ'ল। সুতরাং দেখা যাচ্ছে দুই ঘড়েই West-কে end-play করা হয়েছিল কিন্তু ভিন্ন suit-এ।

End-play-সম্বন্ধে যে ধারণা হ'ল তাকে নিচের deal-টির মাধ্যমে যাচাই করা যেতে পারে :

**EWV**
**Dealer-South**

♠K62
♡J865
◇A53
♣A76

16. ?  ?



♠AQ7
♡AK972
◇K94
♣K2

| South | West | North | East |
|---|---|---|---|
| 1♡ | pass | 3♡ | pass |
| 4NT | pass | 5♡ | pass |
| 6♡ | pass | pass | pass |

Opening lead : ◇Q

◇K-এ trick-ধরে ♡AK খেলার পর দেখা গেল West দ্বিতীয় ♡-trick-এ একটি ◇ পাশালেন, অর্থাৎ trump-suit-এ East একটি নিশ্চিৎ trick পাবেন। এক্ষেত্রে ◇-suit-এ কী ভাবে কোন trick না দিয়ে খেলা সম্ভব ?

Contract পূর্ণ করার জন্য South-কে একটি favourable assumption করতে হবে যে "East-এর হাতে দুতাস ◇ এবং কমপক্ষে দুতাস ♣ ও তিনতাস ♠ থাকা দরকার।" এই assumption সার্থক হ'লে তাঁকে end-play করা সম্ভব। সুতরাং ♣K, ♣A এবং dummy-র তৃতীয় ♣-ruff করার পর ◇A, এবং ♠AKQ খেলা হ'ল। এবার একটি ♡ খেলে East-এর হাতে খেলা তুলে দিলে তিনি কী খেলবেন ? ◇-suit-এ কোন

তাস না থাকার ফলে (assumption অনুসারে) তিনি ♠ বা ♣ খেলতে বাধ্য হবেন এবং contract পূর্ণ হবে। E—W-এর হাত ছিল নিম্নরূপ:

♠J103
♡3
◇QJ1062
♣J843




♠9854
♡Q104
◇87
♣Q1095

**End-play-র বিরুদ্ধে defence:**

উপরের উদাহরণগুলির মাধ্যমে আমরা দেখলাম সুপরিকল্পিতভাবে কোন defender-কে end-play করা সম্ভব হ'লে declarer-এর পরিকল্পনামত কোন বিশেষ suit খেলা ছাড়া সেই defender-এর আর কিছু করার থাকে না এবং contract পূর্ণ হওয়ার মত না হ'লেও (আপাতদৃষ্টিতে) পূর্ণ হয়ে যায়। কোন defender-এর পক্ষে সব সময় end-played হওয়া থেকে অব্যাহতি পাওয়া সম্ভব হয় না কিন্তু অনেক সময় গণনা এবং বিশ্লেষণের মাধ্যমে declarer-এর পরিকল্পনা বুঝে সার্থক defence-এর মাধ্যমে end-played হওয়া থেকে অব্যাহতি লাভ করা সম্ভব।

যে কোন defence-এর মূল মন্ত্র হ'ল declarer কী চাইছেন বোঝার চেষ্টা করে তাঁর পরিকল্পনার বাস্তব রূপায়নে যথাসাধ্য বাঁধা সৃষ্টি করা। Defender-কে সবসময় মনে মনে প্রশ্ন করতে হবে, declarer-এর পরিকল্পনা কোন পথে অগ্রসর হচ্ছে? অবশ্য একথা স্বিকার করতেই হবে, তাঁর পরিকল্পনা বুঝতে পারলেও কিছু কৌশল জানা না থাকলে সার্থক defence করা সম্ভব হয় না। End-play-র বিরুদ্ধে defence-এর কৌশল কী রকম হ'তে পারে?

প্রথমতঃ declarer কে নিশ্চই অন্য সব suit-কে eliminate করতে হ'বে। সুতরাং defender-দের প্রথম কৌশল হবে এমনভাবে defence করা যাতে elimination-এর সুবিধা না হয়। দ্বিতীয়তঃ একটি বিশেষ তাসে খেলা তুলে দিতে না পারলে end-play হয় না। সুতরাং defender-দের উচিৎ সেই বিশেষ তাসটি হয় পাশিয়ে দেওয়া না হয় elimination-এর পূর্বেই খেলে নেওয়া বা unblock করা। কয়েকটি উদাহরণের মাধ্যমে এই কৌশলগুলি আলোচনা করা হচ্ছে:




4♠ contract-এ West ♡A এবং ♡K খেললেন। Ruff করে ♠Q-এ dummy-তে ঢুকে একটি ◇-খেলা হ'ল। East-এর ছোট ◇ খেলার পর K-এ trick-নিয়ে ♠J-এ dummy-তে ঢুকে পুনরায় একটি ◇-খেলা হ'ল। East A-তে trick নিয়ে অগত্যা একটি ◇-খেললেন এবং Q-এ ধরে ♠9-এ dummy-তে ঢুকে শেষ ♡-টি ruff করার পর নিম্নরূপ অবস্থা হ'ল :




♣K-এবং Q-কে দু-হাতে ধরে South এমত অবস্থায় ♣A এবং একটি ছোট ♣ খেলবেন ( West-এর হাতে KQ ধরা হ'লে South-এর উচিৎ একটি ছোট ♣-খেলা )। East ♣K-এ trick ধরে ruff and discard দিতে বাধ্য এবং contract পূর্ণ হবে ( তাঁর পক্ষে K-টি unblock করা সম্ভব নয়, কারণ সেক্ষেত্রে J-এ সহজেই trick হবে )।

Contract-টি পূর্ণ করা South-এর পক্ষে সম্ভব ছিল কি ? দ্বিতীয় trick-এ ♡K-টি না খেলা হ'লে suit-টি দুহাত থেকে তুলে নেওয়ার জন্য dummy-তে দুটি entry, এবং ◇-suit-এ দুটি tricks তৈরী করার জন্য আরও দুটি entry-র নিশ্চই দরকার হ'ত। অর্থাৎ মোট চারটি entry-র দরকার ছিল এবং এই চারটি entry ♠-suit-এ হওয়া সম্ভব হ'লেও end-play-র একটি গুরুত্বপূর্ণ শর্ত পূরণ হ'ত না। অর্থাৎ ♣K-এ East-কে end-play করলেও কোন লাভ হ'ত না কারণ দু-হাতেই ন্যূনতম একটি করে trump তাস থাকায় প্রয়োজনীয় শর্তের অবর্তমানে তিনি সহজেই ♡J বা ◇J খেলতে সক্ষম হ'তেন এবং contract পরাস্ত হ'ত। সুতরাং দ্বিতীয় trick-এ ♡K-না খেলে West ♠3-টি খেললে South এর পক্ষে contract পূর্ণ করা সম্ভব ছিল না।

তিনি কীভাবে বুঝবেন এরকম ঘটনা ঘটতে চলেছে এবং ♠3-টি খেলা উচিৎ ? ঠিক এরকম পরিস্থিতি আন্দাজ করা সম্ভব না হ'লেও তাঁর বোঝা উচিৎ ছিল ♡K-এর trick-টি পাওয়ার মত হ'লে পরেও পাওয়া যাবে, কারণ কোন হাত থেকে পাশাবার মত অবস্থা নেই। সুতরাং ♡A-র trick-এ South-এর হাত থেকে Q-টি পড়ার সাথে সাথে তাঁর চিন্তা করা উচিৎ ছিল ♡K খেললে declarer-এর elimination-এ সুবিধা হ'তে পারে এবং প্রথমেই বলা হয়েছে defender-রা কখনই declarer-এর সুবিধা করবেন না। এই ভাবে চিন্তা করে তাঁর পক্ষে দ্বিতীয় trick-এ ♠3 (একমাত্র নিশ্চিন্ত lead) lead করা কঠিন ছিল না।

সময় মত unblock করলেও অনেক সময় end-play থেকে অব্যাহতি পাওয়া যায়। যেমন :

18.

North: ♠Q105 ♡KQ2 ◇432 ♣10542

West: ♠74 ♡J10954 ◇K987 ♣K6

East: ♠32 ♡A876 ◇QJ10 ♣QJ97

South: ♠AKJ986 ♡3 ◇A65 ♣A83

N / W E / S

South-এর 4♠ contract-এ প্রথম আটটি trick-এ নিম্নরূপ তাস খেলা হ'ল :

| Trick | West | North | East | South |
|---|---|---|---|---|
| 1 | ♡J | ♡K | ♡A | ♡3 |
| 2 | —<br>◇9 | —<br>◇2 | ◇Q | ◇5 |
| 3 | —<br>◇8 | —<br>◇3 | ◇J | ◇A |
| 4 | —<br>♠4 | —<br>♠10 | —<br>♠2 | ♠6 |
| 5 | —<br>♡4 | ♡Q | ♡6 | ◇6 |
| 6 | —<br>♡5 | ♡2 | ♡7 | ♠J |
| 7 | —<br>♠7 | -<br>♠Q | —<br>♠3 | ♠8 |
| 8 | —<br>◇7 | ◇4 | ◇10 | ♠9 |

এমত অবস্থায় সব হাতের অবশিষ্ট 5-টি তাস নিম্নরূপ :

North:
♠5
♡—
◇—
♣10542

West:
♠—
♡109
◇K
♣K6

East:
♠—
♡8
◇—
♣QJ97

South:
♠AK
♡—
◇—
♣A83

South-এর পরিকল্পনা হ'ল ♣A খেলে West-এর হাতে ♣K-এ খেলা তুলে দেওয়া এবং তিনি যা খুশি খেলুন ruff and discard-এর মাধ্যমে

contract পূর্ণ করা। West-কে এই পরিস্থিতির জন্য সাবধান হ'তে হবে এবং ♣A-র উপর K-টি unblock করতে হ'বে।

♣K-টি unblock করা তাঁর পক্ষে কঠিন কাজ হওয়া উচিৎ নয় কারণ ♣K-এ end-played হওয়ার সম্ভাবনা খুব ভাল ভাবেই বোঝা যাচ্ছে। বিশেষতঃ ♣Q-টি নিশ্চই South-এর হাতে নেই (থাকলে সম্ভবতঃ ♣A না খেলে finesse করা হ'ত)। সুতরাং East-এর হাতে ♣Q-ধরে contract পরাস্ত করার শেষ আশা হিসাবে ♣K-টি unblock করা ছাড়া তাঁর আর কোন পথ নেই।

নিচের deal-এ South-এর 6♠ contract-টি একটু আশাবাদী হ'লেও একমাত্র খুব ভাল defence-না হলে পরাস্ত করা সম্ভব নয়:

|  | West | North | East |
|---|---|---|---|
|  |  | ♠Q1095<br>♡AQ6<br>◇432<br>♣KQ4 |  |
| 19. | ♠86<br>♡KJ8<br>◇K1097<br>♣J1098 | N / W E / S | ♠42<br>♡10975<br>◇J865<br>♣732 |
|  |  | ♠AKJ73<br>♡432<br>◇AQ<br>♣A65 |  |

West-এর ♣J-lead A-তে ধরে ♠AK খেলার পর ♡2 খেলা হ'ল। অসাবধানতাবশতঃ West ♡8 খেললে Q-এর সার্থক finesse-এর পর ♡A, ♣KQ খেলে ♡6 খেলা হ'বে এবং তিনি J (বা K)-এ trick ধরে end-played হবেন। কিন্তু তিনি চিন্তা করলেন contract পরাস্ত করতে হ'লে ♡ এবং ◇-suit-এ tricks পাওয়া দরকার (♠ এবং ♣-suit-এ কোন trick পাওয়া সম্ভব নয়) এবং ♡8 খেললে তিনি end-played হয়ে যাচ্ছেন। সুতরাং তিনি ♡2-এর উপর J-টি খেললেন। Q-এ trick ধরে ♣KQ খেলার পর ♡A খেলা হ'ল এবং তিনি তাঁর পরিকল্পনামত K-টি unblock করলেন। এমত অবস্থায় ♡6-খেলা হ'লে East 10-এ trick ধরে ◇ খেলবেন এবং contract পরাস্ত

হবে। একথা সত্যি South-এর হাতে ♡10xx থাকলে contract পর্যন্ত করা সম্ভব ছিল না কারণ ♡K এবং J-টি unblock-এর ফলে ♡10-এ একটি trick হ'ত। East-এর হাতে ♡10-টি ধরে এই defence ছাড়া অন্য কোন পথ আছে কি?

End-play-র defence কতটা দূরদর্শী হ'তে পারে তাঁর একটি প্রকৃষ্ট উদাহরণ নিচের deal-টি। একজন দক্ষ south-এর সূক্ষ্ম পরিকল্পনাকে East-এ বসে Mr. Waldemar von Zedtwitz যে ভাবে বানচাল করেছিলেন লক্ষ্য করলে সত্যিই অবাক হ'তে হয়:

20.

| West | | East |
|---|---|---|
| | **North**<br>♠Q10653<br>♡A76<br>◇A<br>♣8543 | |
| ♠—<br>♡Q10985<br>◇Q9864<br>♣1097 | N / W E / S | ♠J987<br>♡J43<br>◇1053<br>♣QJ2 |
| | **South**<br>♠AK42<br>♡K2<br>◇KJ72<br>♣AK6 | |

| South | West | North | East |
|---|---|---|---|
| 1♠ | pass | 3♠ | pass |
| 4NT | pass | 5♡ | pass |
| 6♠ | pass | pass | pass. |

Opening lead : ♡10

♡K-এ trick ধরে ♠A খেলাতে West একটি ◇ পাশানর ফলে South বুঝতে পারলেন East-কে trump-suit-এ একটি trick দিতেই হবে। সেক্ষেত্রে ♣ suit-এর একটি looser থেকে কীভাবে অব্যাহতি পাওয়া সম্ভব?

দক্ষ South চিন্তা করে East-এর হাতে 4-3-3-3 বিন্যাস এবং ♣QJx থাকলে contract পূর্ণ করার একটি সূক্ষ্ম ও সুন্দর পরিকল্পনা করলেন। তৃতীয় trick-এ ◇A-তে ঢুকে ♣3 খেলা হ'ল। End

played হওয়ার আশংকায় East ♣ Q-টি unblock করলেন এবং K-এ trick ধরে ◇ 7-টি 5 দিয়ে ruff করার পর ♡ A খেলে শেষ ♡-টি 2 দিয়ে ruff করা হ'ল। এবার ◇ K খেলাতে নিম্নরূপ অবস্থা হ'তে বাধ্য ( East-এর হাতে 4-3-3-3 বিন্যাস সহ ♣ Q Jx হ'লে ):




এই অবস্থায় ◇ J খেলে Q দিয়ে ruff করা হ'ল। East কী পাশাবেন? ♣ 2 বা ♣ J পাশান হ'লে South ♣A এবং ♣ 6 খেলবেন। Ruff করতে বাধ্য হয়ে তাঁর ♠ J 9 থেকে একটি ♠ খেলতে বাধ্য হওয়ার জন্য contract পূর্ণ করতে কোন অসুবিধা হবে না। পরিস্থিতি সম্পর্কে সম্পূর্ণ সচেতন থাকার জন্য Mr. Waldemar Q দিয়ে ruff করার পর 8 দিয়ে under-ruff করলেন। এবার ♣5 খেলা হ'লে তিনি ♣ J-টি ও unblock করলেন। A-তে, trick-টি ধরার পর নিম্নরূপ অবস্থা হ'ল:



South এমত অবস্থায় যা খুশি খেলুন না কেন contract পরাস্ত হতে বাধ্য। সময়মত ♣Q এবং ♣J-এর unblocking সহ under-ruff-এর সাহায্যে East যে ভাবে South-এর পরিকল্পনাকে নষ্ট করলেন তা উপভোগ করার জিনিষ নয় কি ? অবশ্য ♣Q-টি unblock করার সময় West ♣10-টি পাশিয়ে ♣9-এর অবস্থান জানিয়ে East-এর পরবর্তী unblocking-এ নিশ্চই সাহায্য করেছেন, একথা স্বিকার করতেই হবে। ♣10-টি East-এর হাতে থাকলে কিছুই করার ছিল না। সেক্ষেত্রে contract পূর্ণ হ'ত।

সার্থক defence করার ফলে এই deal গুলিতে declarer-এর পক্ষে end-play করা সম্ভব হয় নি। অনেক সময় সার্থক defence করার মত অবস্থা না হলেও declarer-কে পরিস্থিতি সম্পর্কে আন্দাজ করতে বাধ্য করা যায় এবং আন্দাজ ভুল হ'লে contract পরাস্ত হ'বে। আমাদের (20) নং deal-টি এই তথ্য প্রমাণ করছে :

21.

| West | North / South | East |
|---|---|---|
| | ♠K432<br>♡976<br>◇AQ<br>♣KQ32 | |
| ♠J976<br>♡K854<br>◇2<br>♣J1098 | N<br>W E<br>S | ♠108<br>♡J102<br>◇1098765<br>♣74 |
| | ♠AQ5<br>♡AQ3<br>◇KJ43<br>♣A65 | |

| South | West | North | East |
|---|---|---|---|
| 1◇ | Pass | 1♠ | Pass |
| 3NT | Pass | 6NT | All Pass |

Opening lead : ♣J

11-টি সহজ tricks রয়েছে ( তিনটি ♠, একটি ♡, চারটি ◇ এবং তিনটি ♣, )। Contract পূর্ণ করার জন্য প্রয়োজনীয় বাড়তি একটি trick তিনভাবে হওয়া সম্ভব যথা: (1) ♠-suit-এর 3-3 বিন্যাস (2) ♣-suit-এর 3-3 বিন্যাস বা (3) ♡Q-এর সার্থক finesse অর্থাৎ

East-এর হাতে ♡K থাকলে। (3) নং সম্ভাবনাকে একটু পরেও যাচাই করা সম্ভব। সুতরাং ♣K-এ প্রথম trick-টি ধরে ♠A এবং Q খেলার পর ♠K-এ dummy-তে ঢোকার সময় দেখা গেল East একটি ◇ পাশালেন, অর্থাৎ প্রথম সম্ভাবনা সার্থক হওয়ার আশা শূন্যে মিলিয়ে গেল। এর পর ◇AQ খেলে নিয়ে ♣A-তে South-এ এসে ◇KJ খেলা হ'ল। West তিনটি তাস কী পাশাবেন? দ্বিতীয় ও তৃতীয় ◇-trick-এ তিনি ♡ পাশিয়েছেন এবং তৃতীয় ◇-trick-এ dummy থেকে ♠4(?) পাশান হয়েছে (♠4-পাশান উচিৎ নয়)। চতুর্থ ◇ trick-এ (◇J-এ) তিনি ইচ্ছা করলে ♠J পাশাতে পারেন (dummy থেকে ♠4 পাশিয়ে দেওয়া হয়েছে) কিন্তু সেক্ষেত্রে ♣Q খেলার পর তাঁকে ♣-suit-এ end-play করা হবে এবং ♡-খেলতে বাধ্য হওয়ার জন্য contract পূর্ণ হবে।

পরিস্থিতি বুঝতে পেরে West চতুর্থ ◇-trick-এ ♠J না পাশিয়ে আর একটি ♡-পাশালেন অর্থাৎ ♡K টি একতাসে করলেন। এবার ♣Q-খেলার পর নিম্নরূপ অবস্থা হ'ল:




খেলা dummy-তে, South বুঝতে পারছেন West-এর তিনটি তাস হ'ল ♠J, ♣8 এবং একটি ♡, কিন্তু এই একটি ♡ যে K এ সম্বন্ধে কোন ধারণা করা সম্ভব নয়। সবচেয়ে বড় কথা ♣3 খেলে তাঁকে end-play করা আদৌ সম্ভব নয় কারণ ♠J-এর trick-এ contract পরাস্ত হবে। অর্থাৎ তাঁর তাস পাশানোর ফলে ♡K-এর অবস্থান সম্পর্কে South-কে সম্পূর্ণ আন্দাজ করে খেলতে হবে। কার্য্যক্ষেত্রে দেখা গেল তিনি ♡Q-টি finesse করলেন এবং contract দুটি trick-এ পরাস্ত হ'ল।

এই deal-টি দেখে অনেকে হয়ত বলবেন squeeze-এর মাধ্যমে সহজেই contract পূর্ণ করা সম্ভব ছিল। আমাদের পরবর্তী পরিচ্ছেদে squeeze আলোচনার সময় এই deal-টিকে আমরা পুনরায় আলোচনা করব। এখানে ধরে নেওয়া হচ্ছে squeeze সম্বন্ধে কোন ধারণা হয় নি।

যে suit-এ defender-দের হাতে খেলা তুলে দিয়ে end-play করা হয় defender-রা সেই suit-এর প্রাপ্য tricks, elimination-এর পূর্বে তুলে নিতে পারলে end-play সম্ভব হয় না। যেমন :

22.

| West | North / South | East |
|---|---|---|
| | ♠2<br>♡A1075<br>♢76<br>♣1087654 | |
| ♠KJ73<br>♡Q63<br>♢A954<br>♣Q3 | N / W E / S | ♠Q1098<br>♡J84<br>♢KJ1032<br>♣9 |
| | ♠A654<br>♡K92<br>♢Q8<br>♣AKJ2 | |

5♣-contract পূর্ণ করা South-এর পক্ষে সম্ভব নয় যদি West ♢A opening lead করেন, কারণ East-এর encouraging signal-এর পর ♢K-এ trick নিয়ে তিনি একটি ♠ বা ♣9 খেললে ♡-suit-এ একটি trick তাঁরা পেতে বাধ্য।

কিন্তু ধরা যাক West ♠3 lead করলেন। সেক্ষেত্রে ♠A, ♠6-ruff, ♣A, ♠5-ruff, ♣K, ♠4-ruff-এর পর South ♢ খেলবেন। E-W দুটি ♢-tricks নিতে পারেন, কিন্তু তাঁর পর যে কোন একজন end-played হ'য়ে contract পূর্ণ করতে বাধ্য হবেন, কারণ দুটি ♢ tricks নেওয়ার পর অবস্থা নিম্নরূপ হবে :




East বা West-এর হাতে ◇A বা K এ খেলা থাকবে এবং ruff and discard থেকে অব্যাহতি পেতে হ'লে তুজনকেই ♡ খেলতে হবে। ধরা যাক East ♡4 খেললেন। South থেকে 2 খেলার পর West-এর Q-কে A-তে ধরে 9-এর সার্থক finesse-এ contract পূর্ণ হবে। অপরপক্ষে West-এর হাতে খেলা থাকলে তাঁর ♡3 lead-এর পর East-এর J-কে K-এ ধরে 10-এর সার্থক finesse হবে।

একজন দক্ষ-East বা West সম্ভবতঃ এই অবস্থায় honors-টি খেলবেন। Honors-টি খেললে declarer মনে করতে পারেন QJx থেকে Q বা J খেলা হয়েছে। যেমন এক্ষেত্রে West ♡ Q খেললে South বিভ্রান্ত হ'য়ে K-এ trick ধরে 10-টি finesse-এর চেষ্টা করলে তাঁর Q lead-এর উদ্দেশ্য সার্থক হবে। একইভাবে J খেলার পর East-এর হাতে QJx ধরে A-তে trick ধরলে contract পরাস্ত হবে। কিন্তু একজন দক্ষ declarer সেক্ষেত্রেও সঠিক পথ অবলম্বন করতে পারেন যদি তিনি জানেন যে প্রতিপক্ষ ও দক্ষ খেলোয়াড় কারন উচ্চস্তরের খেলায় নিয়ম হ'ল Q Jx থেকে বাধ্য হয়ে lead করতে হ'লে ছোট তাসটি খেলা, অপর পক্ষে Qxx বা Jxx থেকে honors-তাসটি খেলা হয়ে থাকে।

এই deal-এ opening lead ♠ হ'লে ◇-suit-এ end-play করা সম্ভব, কিন্তু ◇-suit-এর tricks তুটি প্রথমেই তুলে নেওয়া হ'লে কী হবে তা প্রথমেই বলা হ'য়েছে।

একজন defender-কে end-played হওয়া থেকে বাঁচতে হ'লে কী ভাবে defence-এর চিন্তা করতে হয় তা আমরা এই উদাহরণগুলিতে লক্ষ্য করলাম। অনেক সময় partner-কে end-played হওয়া থেকে রক্ষা করার দরকার হ'তে পারে। ব্রীজ্ partnership-এর খেলা। Partner কথার যথার্থতা বজায় রাখতে হ'লে একজনের বিপদে অন্যজনের সাহায্য করা দরকার। তা না হ'লে একজন খেলোয়াড়কে end-played হ'য়ে বলতে শোনা যেতে পারে "partner, আমার এই বিপদে তোমার যথেষ্ট সাহায্য করার মত অবস্থা থাকা সত্ত্বেও করলে না। সুতরাং আজ থেকে তোমাকে আমি partner-এর মর্য্যাদা দিতে ইচ্ছুক নই।" নিচের deal-টি দেখলে এই ঘটনা বোঝা যাবে :

23.

| | North | |
|---|---|---|
| | ♠KJ64<br>♡432<br>◇K982<br>♣K6 | |
| **West**<br>♠85<br>♡AK1098<br>◇Q64<br>♣432 | N<br>W E<br>S | **East**<br>♠32<br>♡QJ76<br>◇AJ10<br>♣J1098 |
| | ♠AQ1097<br>♡5<br>◇753<br>♣AQ75 | |

South-এর 4♠ contract-এ West-এর ♡ A lead-এর পর প্রথম 9-টি tricks নিম্নরূপভাবে খেলা হ'ল :

| Trick | West | North | East | South |
|---|---|---|---|---|
| 1 | ♡A | ♡2 | ♡7 | ♡5 |
| 2 | ♡K | ♡3 | ♡6 | ♠7 |
| 3 | —<br>♠5 | —<br>♠4 | —<br>♠2 | ♠A |
| 4 | —<br>♠8 | —<br>♠6 | —<br>♠3 | ♠Q |
| 5 | —<br>♣2 | —<br>♣K | —<br>♣8 | ♣5 |
| 6 | —<br>♣3 | ♣6 | ♣9 | ♣A |
| 7 | —<br>♣4 | —<br>◇2 | —<br>♣10 | ♣Q |
| 8 | —<br>♡10 | —<br>♠J | —<br>♣J | ♣7 |
| 9 | —<br>♡9 | ♡4 | ♡Q | ♠10 |

অবস্থা এখন নিম্নরূপ :




খেলা South-এর হাতে এবং ◇ 3 খেলা হ'ল। প্রথমত দ্বিতীয় হাতে West ছোট তাস-খেললে dummy-থেকে 8 খেলার পর 10-এ trick

ধরে East সম্পূর্ণরূপে end-played হবেন এবং contract পূর্ণ হবে। পরিস্থিতিটি বুঝতে West-এর কোন অসুবিধা হওয়া উচিৎ নয় কারণ তিনি দেখতে পাচ্ছেন এই suit-এ তিনটি tricks না হ'লে contract পরাস্ত করা যাবে না এবং East-এর কাছে AJ10 না থাকলে তিনটি -tricks হওয়া সম্ভব নয়। সুতরাং South থেকে ♢3 খেলার সাথে সাথে তাঁকে চিন্তা করতে হবে ছোট তাস খেললে partner সম্পূর্ণরূপে end-played হ'য়ে যাচ্ছেন এবং এই বিপদ থেকে রক্ষা করার জন্য তাঁকে Q-টি খেলতে হবে। দ্বিতীয় হাতে ছোট তাস দেওয়ার নিয়মটি এই বিশেষ ক্ষেত্রে প্রযোজ্য নয়।

—: ♠ : ♡ : ♢ : ♣ :—

# একবিংশ পরিচ্ছেদ

## Squeeze

ব্রীজের সবচেয়ে চমকপ্রদ এবং উত্তেজনাপূর্ণ খেলা বোধহয় Squeeze. অনেক সময় কোন deal-এর শেষের দিকে ( সাধারনতঃ ) দেখা যায় একজন বা উভয় defender যে তাসই পাশান না কেন, declarer-এর সুবিধা হ'য়ে যায়। অর্থাৎ হয় কোন বড় তাস পাশানর ফলে declarer-এর ছোট তাসে trick হয় বা এমন কোন তাস পাশাতে বাধ্য হন যাতে কোন বড় তাস অরক্ষিত হয়ে যায়। Defender দের এই অবস্থাকে বলা হয় Squeezed.

সাধারণ খেলায় অনেক কম দক্ষতার খেলোয়াড, স্বাভাবিক ভাবে contract পূর্ণ হওয়ার মত মনে না হ'লে, হাতের কোন লম্বা suit ( বেশিরভাগ ক্ষেত্রে trump suit ) খেলতে থাকেন, এই আশায় যে প্রতিপক্ষের পাশাতে অসুবিধা হওয়ার ফলে squeeze-এর মাধ্যমে contract পূর্ণ হবে। একথা সত্যি, এই ভাবে খেলে অনেক সময় তাঁরা প্রতিপক্ষকে squeeze করতে পারেন, কিন্তু squeeze-এর সঠিক বিস্তারিত নিয়ম না জানার জন্য তাঁদের পক্ষে অনেক squeeze খেলা সম্ভব হয় না এবং যে squeeze-টি তিনি খেলেন তাও তাঁর আন্দাজ-পস্থুত আনাড়ী খেলা হয়ে থাকে। বস্তুতঃ তিনি জানেন না কোন খেলোয়াড় কখন কীভাবে squeezed হচ্ছেন এবং squeeze করতে হ'লে কী কী জিনিষ চিন্তা করা দরকার।

Squeeze-এর পরিস্থিতিকে নিশ্চিৎভাবে বুঝে নিয়মমাফিক, ভুলভ্রান্তিহীন এবং নিখুঁতভাবে খেলতে কোন সাধারণ খেলোয়াড়কে দেখা যায় না। আজকের দিনে উন্নতমানের ব্রীজ্‌ খেলায় যখনই কোন contract সরাসরি পদ্ধতিতে পূর্ণ করা সম্ভব হবে না বলে মনে হয়, একজন ভাল খেলোয়াড় squeeze-এর কথা চিন্তা করেন। যদিও, সবচেয়ে ভাল খেলোয়াড়ও কঠিন squeeze সবসময় সঠিকভাবে খেলতে সক্ষম নাও হ'তে পারেন, তথাপি squeeze হচ্ছে একমাত্র খেলা যার সাহায্যে আপাতদৃষ্টিতে কোন contract পূর্ণ করার মত না হ'লেও পূর্ণ করার চেষ্টা হওয়া উচিৎ। অর্থাৎ আপাত দৃষ্টিতে প্রতিপক্ষের নিশ্চিৎ tricks-কে ছিনিয়ে নিয়ে contract পূর্ণ করার একমাত্র পথ হ'ল squeeze.

এই পরিচ্ছেদে আমরা বিভিন্ন ধরনের squeeze সম্পর্কে বিস্তারিত আলোচনা করব। Squeeze play-কে যে সমস্ত খেলোয়াড় এ যাবৎ খুব কঠিন ভেবে এসেছেন, এই পরিচ্ছেদের শেষে আশা করা যায় তাঁদের সেই মনোভাবের কিছুটা পরিবর্তন হবে।

**Simple এবং Automatic Squeeze :**

একটি সহজ squeeze-কে খেলতে হ'লেও সঠিক মানসিক প্রস্তুতি এবং কিছু কৌশলের দরকার, যেমন নিচের (1) নং deal-টি :

1.

| | North | |
|---|---|---|
| | ♠964<br>♡Q32<br>◇AJ4<br>♣KQ32 | |
| **West**<br>♠KJ82<br>♡KJ7<br>◇105<br>♣J1065 | N / W E / S | **East**<br>♠A75<br>♡1098<br>◇9876<br>♣987 |
| | ♠Q103<br>♡A654<br>◇KQ32<br>♣A4 | |

South-এর 3NT contract-এ E-W প্রথমেই চারটি ♠-tricks নিয়ে West ◇10-টি খেলে দিলেন। South-এর আটটি নিশ্চিৎ tricks আছে ( একটি ♡, চারটি ◇ এবং তিনটি ♣ )। প্রয়োজনীয় বাড়তি একটি trick কী ভাবে হওয়া সম্ভব? চতুর্থ ♣ বা ♡Q-টি হচ্ছে ভরসাস্থল। সুতরাং তিনি ◇AJ খেলার পর ♡A-তে এসে ◇K খেললেন এবং নিম্নরূপ অবস্থা হ'ল :




◇Q-টি খেললে West কী পাশাবেন ? ♡K পাশালে dummy থেকে ♣2 এবং ♣5-পাশালে dummy-র ♡Q টি পাশিয়ে পাঁচটি tricks-ই South সংগ্রহ করতে পারবেন।

West-এর এমত অবস্থায় কিছুই করার নেই, অর্থাৎ তিনি সম্পূর্ণ squeezed হ'য়ে গেছেন। খুব সহজ মনে হ'লেও squeeze সম্বন্ধে একজন অনভিজ্ঞ খেলোয়াড় হয়ত ♣-suit-এ প্রথমে tricks গুলি তুলতে গিয়ে খেলাটিকে নষ্ট করবেন। ♣-suit-এর tricks তিনটি নিয়ে ◇-suit খেলা হ'লে West কে squeeze করা সম্ভব হবে না এবং contract পরাস্ত হবে। সুতরাং, যত সহজই হোক না কেন squeeze কে সঠিকভাবে খেলতে হ'লে কিছু পদ্ধতি বা কৌশল জানা দরকার। এই কৌশল গুলি বুঝতে হ'লে কয়েকটি "কথা" ( term ) সম্বন্ধে পরিষ্কার ধারণা করতে হবে। যে কোন squeeze খেলার সময় এই কথা-গুলির সঠিক ব্যবহার অপরিহার্য্য। সুতরাং বিভিন্ন squeeze-এর বিস্তারিত আলোচনায় পূর্বে, কোন বহুতল বাড়ির ভিতের মত, squeeze-এর ভিত হিসাবে এই "কথা" গুলিকে আলোচনা করা দরকার। এই 'কথা" গুলি হ'ল (1) Squeeze Card (2) Minace বা Threat cards এবং (3 Rectification of Count ( R. O. C. ).

**Squeeze Card :**

যে কোন squeeze কার্য্যকরী করার জন্য declarer-কে এমন একটি তাস খেলতে হ'বে যে suit-এর তাস squeezed defender-এর হাতে থাকবে না ( তাঁর partner-এর কাছে থাকলেও সাধারণতঃ ছোট তাস থাকবে )। অর্থাৎ যে খেলোয়াড়কে squeeze করা হবে তাঁকে অন্য একটি তাস এমনভাবে

পাশাতে হবে যাতে declarer-এর সুবিধা হয়। Declarer-এর এই তাসটিকে "Squeeze Card" বলে, যেমন উপরের 1.1 চিত্রে South-এর ◇Q তাসটি।

**Minace বা Threat Cards :**

Declarer-এর হাতের ( বা dummy-র ) যে কোন একটি ছোট তাসকে minace বা threat card বলে যখন সেই তাস থেকে বড় তাস defender-দের হাতে থাকে। অর্থাৎ winner নয় এমন যে কোন তাসকে minace বলে। এই minace থাকার ফলে অন্ততঃ একজন defender-কে বড় তাস রাখতে হবে, যেমন 1.1 চিত্রে West-কে ♡K রাখতে হ'বে dummy-র ♡Q-minace-টিকে control করার জন্য। কোন squeeze কার্যাকরী হয় তখনই, যখন একজন defender-কে দুটি minace ( কমপক্ষে ) control করতে হয়, কিন্তু squeeze card-টি খেলার সময় তাঁর পক্ষে দুটি বড় তাস ধরে রাখা সম্ভব হয় না। যেমন :

2.




North-এর ♡2 হ'ল minace, অর্থাৎ West-কে ♡K ধরে রাখতে হবে। একটি মাত্র ছোট তাসের সাহায্যে যে minace তৈরী হয় তাঁকে **Single minace** বলে (♡2)। এই single minace-টি dummy বা declarer যে কোন হাতে থাকতে পারে।

North-এর ◇2-টি আর একটি minace, অর্থাৎ West-এর পক্ষে কোন ◇ পাশান সম্ভব নয়। ◇A2-কে বলা হয় **two-card-minace**, বা একটি winner এবং অপরটি looser. এই ভাবে দু-তাসের বেশি নিয়েও **Extended-minace** তৈরী হ'তে পারে যাঁতে একাধিক winner সহ একটি

looser থাকে, যেমন 1.1 চিত্রে ♣KQ32. যে কোন সাধারণ squeeze-এ একটি two-card (বা extended) minace থাকতে হবে এবং squeeze card-টি এই minace-এর উল্টো হাতে থাকা দরকার। অর্থাৎ squeeze card এবং two-card minace একহাতে থাকলে Squeeze কার্য্যকরী হবে না, কিন্তু single minace-টি squeeze card বা two-card-minace-এর হাতে থাকতে পারে।

সুতরাং এই উদাহরণে squeeze card ♠5-টি খেলা হ'লে West-এর কিছুই করার থাকবে না, অর্থাৎ তিনি squeezed হবেন এবং তিনটি tricksই South পাবেন। Two-card-minace (◇A2)-টি squeeze card (♠5) এর উল্টো হাতে না থাকলে কী হ'ত ?




♡2 এবং ◇2 ঠিক পূর্বের মত minace রয়েছে, কিন্তু ♠5 খেললে West ♡K ফাশিয়ে দেবেন এবং ♡2-এ trick নেওয়ার জন্য entry নেই। অর্থাৎ squeeze কার্য্যকরী হ'তে হ'লে squeeze card-এর উল্টো হাতে একটি entry থাকা দরকার এবং two-card-minace এই অবশ্য প্রয়োজনীয় entry-পেতে সাহায্য করে।

পূর্বেই বলা হয়েছে single minace-টি যে কোন হাতে থাকতে পারে, যেমন (2) নং উদাহরণটিকে একটু পরিবর্তন করলে কী হয় লক্ষ্য করা যাক :




Single minace (♡2) এবং squeeze card (♠5) এক হাতে রয়েছে (2-নং চিত্রে উল্টোহাতে ছিল) কিন্তু ♠5 খেলার পর West ঠিক (2) নং-এর মত squeezed হচ্ছেন।

এই উদাহরণ থেকে মনে হ'তে পারে single minace-টি কোন হাতে রয়েছে তা জানার বা বোঝার কোন দরকার নেই। কিন্তু এ ধারণা ঠিক নয়, কারণ লক্ষ্য করার বিষয় (2) নং উদাহরণে West-এর হাতটি East পেলে তাঁকে squeeze করা সম্ভব ছিল না; যেমন:




♠5 খেললে dummy-থেকে পাশানর পর East সুবিধামত পাশাতে পারবেন এবং তাঁকে squeeze করা সম্ভব নয়। কিন্তু (4) নং উদাহরণের

West এবং East-এর হাত পাল্টাপাল্টি করলে ♠5 খেলার পর squeeze সমানভাবে East-এর উপরও প্রযোজ্য হবে। যেমন :

6.




এক্ষেত্রে ♠5 খেললে ঠিক (4) নং-এ West-এর মত East সম্পূর্ণরূপে squeezed হচ্ছেন।

এই আলোচনার ভিত্তিতে আমরা এখন Simple এবং Automatic Squeeze কী এবং কোন শর্তে হওয়া সম্ভব, আলোচনা করতে পারি :

- Single এবং two-card minace একসাথে Squeeze card-এর উল্টোহাতে থাকলে squeeze card-এর বাঁদিকের defender-কে squeeze করা সম্ভব, যদি minace দুটির control তাঁর হাতে থাকে। কিন্তু এমত অবস্থায় squeeze card-এর ডানদিকের defender-কে squeeze করা সম্ভব নয় ( Minace দুটির control তাঁর হাতে থাকলেও )। এই ধরনের squeeze-কে **Simple Squeeze** বলে।

- Single-minace এবং squeeze card একসাথে two-card minace-এর উল্টোহাতে থাকলে যে কোন defender-কে squeeze করা সম্ভব যদি minace দুটির control একহাতে থাকে। এই ধরণের squeeze-কে **Automatic Squeeze** বলে। স্বভাবতঃই এই Squeeze-এর কার্যাকরী ক্ষমতা simple squeeze থেকে বেশি।

Minace দুটির control দুজন defender-এর হাতে বিভক্ত হ'লে এ Squeeze-টি করা যায় না।

Minace সম্বন্ধে আর একটি কথা বলা দরকার। অনেক সময় two-card minace-টি একহাতে না হ'য়ে দু-হাত মিলিয়ে তৈরী হ'তে পারে। এই ধরনের minace-কে **Devided Minace** বলে। যেমন :




North-এর ♣J5-টি two-card minace নয় কারণ ◇Q খেলার পর squeezed হয়ে West একটি ♣ পাশালে ♣J-দিয়ে তাঁর 10 টিকে ধরা গেলেও ♣5-এ কোন trick-হবে না, যেহেতু East-এর হাতে ♣5-থেকে বড় তাস রয়েছে। কিন্তু দুহাত মিলিয়ে এই suit-টি two-card minace-এর কাজ করছে এবং ◇Q খেলার পর ♡9-কে control করার জন্য West-এর একটি ♣ পাশানর পর ♣J-এর সাহায্যে 10-টিকে ধরে নিয়ে South-এর ♣9-এর trick-এ East-এর 8-টি ধরা পড়বে ( স্বাভাবিকভাবেই West-এর একটি ♣-পাশানর পর North থেকে ♡9 পাশান হবে )। Devided minace-এর উপর নির্ভরশীল Squeeze সবসময় Simple হবে, কখনই Automatic হবে না।

**Rectification of Count ( R. O. C. ) :**

আমরা দেখলাম Squeeze card-টি না খেললে উদ্দেশ্য সফল হয় না। কিন্তু কখন এই তাসটি খেলতে হবে ? যে কোন trick-এ খেললে squeeze হওয়ার মত defender-দের হাতে তাস থাকলেও squeeze সার্থক হয় না ( সাধারণতঃ।

Count ছাড়া squeeze-কে **Squeeze without the count** বলে। এ সম্বন্ধে পরে আলোচিত হবে)। যেমন:




Squeeze card ♠ 6-খেলে ♡ 4 পাশিয়ে East কে squeeze করা সম্ভব নয় কারণ তিনি ♣ 4 পাশাবেন এবং South-এর পক্ষে তিনটি tricks সংগ্রহ করা কোন মতেই সম্ভব হবে না। ধরা যাক 6 ♠ contract-এ প্রথম নয়টি tricks নেওয়ার পর উপরোক্ত অবস্থা হয়েছিল। কিন্তু ♣-suit-এ প্রথমে একটি trick ছেড়ে দিয়ে নয়টি tricks নেওয়ার পর এই হাতে নিম্নরূপ অবস্থা হ'ত:




এবার ♠ 6 খেললে East squeezed-হচ্ছেন। অর্থাৎ এই উদাহরণটিতে squeeze card খেলার সঠিক সময় হ'ল 11নং trick. 11নং trick-এর পূর্বে

খেলা হ'লে defender-দের হাতে হাতকে ক্ষতিগ্রস্ত না করে পাশাবার মত ফালতু তাস থেকে যাবে ( ♣4-টি )। এই ফালতু তাসটিকে **Idle card** বলে। সুতরাং এই উদাহরণ থেকে সিদ্ধান্ত হ'ল, Squeeze card খেলার সময় defender-দের হাতে কোন idle card থাকা উচিৎ নয়। Culbertson-এর ভাষায় বলতে গেলে বলতে হয় "All of the defender's card must be busy when the squeeze card is played." খেলার শুরুতেই এই পরিস্থিতি সবসময় থাকে না এবং সার্থকভাবে squeeze খেলতে হ'লে প্রস্তুতি পর্বে defender-দের হাত থেকে প্রথমে এই ফালতু তাস বা idle card-কে তুলে নেওয়া দরকার। **এই প্রস্তুতি পর্বকেই Rectification of count বলে।**

**কীভাবে এই count করা সম্ভব?** উপরোক্ত ৪-নং চিত্র পর্য্যালোচনা করলে দেখা যাবে declarer-এর মোট 11-টি সহজ tricks ছিল ( 6♠-contract-এ )। Contract পূর্ণ করার জন্য একটি বাড়তি trick একমাত্র squeeze ছাড়া হওয়া সম্ভব নয় সিদ্ধান্ত করার পর South তাঁর সহজ tricks-গুলি নিতে শুরু করলে কী হবে তা ঐ উদাহরণে লক্ষ্য করা গেছে। এখানে একটি গুরুত্বপূর্ণ কথা মনে রাখা দরকার যে, **যে কোন Squeeze-এর ( Progressive squeeze ছাড়া ) মাধ্যমে একটির বেশি বাড়তি tricks তৈরী করা সম্ভব নয়।** সুতরাং ঐ উদাহরণে South-এর পক্ষে 13-টি tricks পাওয়া কখনই সম্ভব ছিল না, অর্থাৎ defender-দের একটি trick-ছেড়ে দিতেই হবে। তাঁদের প্রাপ্য এই tricks-কে প্রথমেই ছেড়ে দিলে squeeze card খেলার সময় তাঁদের হাতে কোন idle card থাকা সম্ভব নয়। সুতরাং R. O. C করার নিয়ম হ'ল, নিজের সহজ tricks নেওয়ার পূর্বে সুবিধাজনকভাবে defender-দের প্রাপ্য tricks ছেড়ে দিতে হবে।

**কয়টি tricks ছেড়ে দিলে rectification করা হয়?** এ প্রশ্নের উত্তর নির্ভর করে সহজ tricks-এর সংখ্যার উপর। যেহেতু squeeze-এর মাধ্যমে একটির বেশি বাড়তি tricks হওয়া সম্ভব নয়, সুতরাং সহজ tricks-এর সংখ্যা থেকে একটি বেশি tricks হাতে রেখে অবশিষ্ট tricks ছেড়ে দিতে হবে। যেমন ধরা যাক 3NT contract-এ declarer-এর সহজ tricks-এর সংখ্যা আটটি। এক্ষেত্রে 8+1=9-টি tricks নিজের জন্য রেখে অবশিষ্ট 13−9=4-টি tricks প্রথমেই ছেড়ে দিলে R. O. C সঠিক-ভাবে করা হবে।

**কোন suit-এ tricks ছেড়ে দেওয়া উচিৎ?** এক বা একাধিক suit-এ হ'তে পারে। শুধু লক্ষ্য রাখতে হবে হাতের control এবং minace-এর যেন কোন ক্ষতি না হয়।

**R. O. C কি চূড়ান্তভাবে প্রয়োজনীয়?** না; তবে এই count করে নিলে বেশির ভাগ ক্ষেত্রে অহেতুক জটিলতা থেকে রেহাই পাওয়া যায়। সুতরাং খেলার প্রস্তুতি পর্বে R. O. C করে নেওয়া উচিৎ, বিশেষতঃ suit contract-এ।

এবার কয়েকটি deal-এর মাধ্যমে উপরোক্ত বক্তব্য আলোচনা করা যাক। প্রথমেই আমরা পূর্ববর্তী end-play পরিচ্ছেদের 21-নং উদাহরণটি আলোচনা করব, যেখানে বলা হয়েছিল squeeze-এর মাধ্যমে contract পূর্ণ করা সম্ভব:

10.

| | North | |
|---|---|---|
| | ♠K432<br>♡976<br>◇AQ<br>♣KQ32 | |
| **West**<br>♠J976<br>♡K854<br>◇2<br>♣J1098 | N / W E / S | **East**<br>♠108<br>♡J102<br>◇1098765<br>♣74 |
| | ♠AQ5<br>♡AQ3<br>◇KJ43<br>♣A65 | |

South-এর 6NT contract-এ 11-টি সহজ tricks আছে। বাড়তি একটি trick ♠ বা ♣-suit-এর 3-3 বিন্যাস বা ♡Q-এর সার্থক finesse-এর মাধ্যমে হওয়া সম্ভব একথা বলা হয়েছিল। কিন্তু West-এর হাতে 4-তাস ♠ এবং 4-তাস ♣-হ'লেও ♡Q-এর finesse ছাড়া contract পূর্ণ করা যাবে কারণ তাঁকে squeeze করা সম্ভব। সুতরাং South-এর উচিৎ ছিল squeeze-এর পথ অবলম্বন করা।

কী ভাবে উপরোক্ত সিদ্ধান্ত নেওয়া সম্ভব যে West-এর হাতে এরকম তাস থাকলে squeeze করা সম্ভব? বাড়তি একটি trick ♠2, ♣2 বা ♡Q থেকে হ'তে হবে এ সম্বন্ধে কোন সন্দেহ নেই। সুতরাং West-এরহাতে 4 তাস

♠ এবং 4-তাস ♣ হ'লে dummy-র ♠2 এবং ♣2 তাঁর চতুর্থ ♠ এবং চতুর্থ ♣-এর বিরুদ্ধে minace-এর কাজ করতে বাধ্য কারণ ♣-suit-এ two-card minace বা entry হবে এবং ◇-suit-এ হবে squeeze card. এই অবস্থায় একমাত্র simple squeeze বা squeeze card-এর বাঁদিকের defender-কে squeeze করা সম্ভব, ডানদিকের খেলোয়াড় এই অবস্থায় squeezed হন না, এ ঘটনা আমরা দেখেছি। সুতরাং squeeze সার্থক হ'তে হ'লে West-এর হাতে 4-তাস ♠ এবং 4-তাস ♣ ধরে পরিকল্পনা করা যুক্তিযুক্ত। East-এর হাতে যে কোন একটি suit-এ 4-তাস হ'লে ( ♠AKQ খেলার সময় বোঝা যাবে ) ♡Q-এর finesse-কে শেষ চেষ্টা হিসাবে অবলম্বন করা ছাড়া কোন পথ থাকবে না।

সুতরাং opening lead ♣J-কে K-এ ধরে ♡9 খেলা হ'ল। East 10 খেললেন ( ছোট খেললে South থেকে ছোট তাস দেওয়া হবে! Trick পাওয়ার জন্য নয়, R. O. C-র জন্য এবং ♡9-এর উপর K-চলে গেলে আর কোন চিন্তা থাকবে না ), South থেকে 3-টি দিয়ে R. O. C সমাপ্ত করা হ'ল। ধরা যাক East এখন partner-এর lead-করা suit-এ একটি ♣-খেললেন ( ♡-খেললে A-তে trick-ধরার পর পরিস্থিতি সমান হবে )। এখন A-তে trick ধরে ◇AQ, ♠K, ♠AQ এবং ◇K খেলার পর নিম্নরূপ অবস্থা হ'ল :




◇J-টি খেললে West সম্পূর্ণরূপে squeezed হবেন এবং contract পূর্ণ হবে। লক্ষ্য করার বিষয়, West-এর হাতে ♡K-এর পরিবর্তে একটি ছোট

♡ হ'লে তিনি ◇J-এর উপর ছোট ♡-টি পাশাতে পারতেন, কিন্তু ♡A খেললে তাঁর অবস্থা একই রকম হ'ত অর্থাৎ তাঁর হাতে ♡K থাক বা না থাক 4-তাস ♠ এবং 4 তাস ♣-হ'লে squeeze-এর মাধ্যমে contract পূর্ণ করতে কোন অসুবিধা হ'ত না। End-play-র বিরুদ্ধে এই হাতে West যে defence করেছিলেন, squeeze-এর মাধ্যমে খেলার চেষ্টা হ'লে তাঁর পক্ষে কোন defence করা সম্ভব ছিল কি ?

স্বাভাবিকভাবেই squeeze-এর প্রস্তুতি পর্বে card-reading-এর মাধ্যমে প্রতিপক্ষের high card ও বিন্যাস সম্বন্ধে ধারণা এবং সঠিক assumption করা দরকার। আমাদের পরবর্তী 11-নং উদাহরণে West-এর একটি overcall-এর ফলে South তাঁর contract-টি squeeze-এর মাধ্যমে পূর্ণ করতে সক্ষম হ'য়েছেন। Bidding-নিয়ে আলোচনার দরকার নেই, শুধু দেখা গেল South-এর 6♠ contract-এ West ◇A-তে trick-নিয়ে ♡Q খেললেন এবং তিনি South-এর 1♠-opening-এর পর 2♡ overcall করেছিলেন। কীভাবে South তাঁর contract পূর্ণ করতে পারেন ?

11.

| | North | |
|---|---|---|
| | ♠QJ82<br>♡AK5<br>◇Q65<br>♣543 | |
| **West**<br>♠3<br>♡QJ10876<br>◇AKJ<br>♣J109 | N<br>W E<br>S | **East**<br>♠54<br>♡9<br>◇1098743<br>♣8762 |
| | ♠AK10976<br>♡432<br>◇2<br>♣AKQ | |

♠, দুটি ♡ এবং তিনটি ♣, মোট 11-টি সহজ tricks রয়েছে। প্রয়োজনীয় বাড়তি একটি trick ♡ বা ◇-suit ছাড়া হওয়ার আর কোন সম্ভাবনা নেই। কীভাবে ◇Q বা ♡5-এ trick হওয়া সম্ভব ?

West-এর হাতে ◇K এবং ♡-suit-এর control থাকার ফলে তাঁর উপর simple squeeze সার্থক হওয়ার জন্য ♡K5 two-card minace, ◇Q টি single minace এবং ♠-suit-এ squeeze card হবে। সুতরাং

♡A-তে দ্বিতীয় trick-টি ধরে 5-বার ♠ এবং ♣AKQ খেলার পর নিম্নরূপ অবস্থা হ'তে বাধ্য :




♠6 খেললে West-এর পক্ষে কোন তাস-ই পাশান সম্ভব নয় এবং contract পূর্ণ হবে কারণ তিনটি tricks-ই South পাবেন। লক্ষ্য করার বিষয়, opening lead ◇A না হ'য়ে ♡Q হ'লেও contract পূর্ণ হ'ত কিন্তু সেক্ষেত্রে ( R. O. C. )-র দরকার হ'ত না। অর্থাৎ ♡A-তে trick ধরে 5 বার ♠ এবং তিনটি ♣-খেলার পর নিম্নরূপ অবস্থা হ'ত :




R. O. C. করা হয় নি, অর্থাৎ 4-টি তাসের মধ্যে দু'টি looser রয়েছে ( অন্যভাবে বলা যায়, সহজ tricks থেকে দুটি বেশি তাস রয়েছে। R. O. C. করলে একটি বেশি তাস থাকার কথা )। কিন্তু ♠6 খেললে West-এর

কিছুই করার নেই কারণ ♡-পাশান সম্ভব নয় এবং একটি ◇ পাশালে dummy থেকে ♡5 পাশিয়ে ◇2 খেলা হবে। West trick-টি ধরে ♡ খেলতে বাধ্য হবেন এবং contract পূর্ণ হবে। R. O. C. ছাড়া এই ধরণের squeeze কে Squeeze without the count বলে।

প্রশ্ন হ'তে পারে, কী ভাবে বোঝা গেল R. O. C. করার দরকার নেই? লক্ষ্য করলে দেখা যাবে R. O C করতে হ'লে ♡A-তে trick ধরে ( ♡Q lead-এর পর ) trump suit-এ ( বা ♣-suit-এ ) নিজের হাতে এসে South-কে একটি ◇ খেলতে হবে ( অন্য কোন suit-এ trick ছেড়ে দেওয়া সম্ভব নয় কারণ ♡-suit-এ two-card minace হ'তে হবে ) এবং A-তে trick ধরে West নিশ্চই ♡J খেলবেন। সেক্ষেত্রে dummy-র two-card minace-টি নষ্ট হয়ে যাবে। অর্থাৎ 5-টি ♠, দুটি ♡, একটি ◇ এবং তিনটি ♣-tricks খেলার পর ( E-W ◇A-র trick-টি পেয়েছেন ) নিম্নরূপ অবস্থা হ'ত :




♠6 খেললে West-এর পক্ষে ◇K পাশাতে কোন অসুবিধা নেই কারণ dummy-র two-card minace-টি নষ্ট হওয়ার ফলে ◇Q-এ trick নেওয়ার জন্য entry থাকবে না। সুতরাং ♡Q opening lead হ'লে South-কে আশা করতে হবে, R. O. C. ছাড়া squeeze সার্থক হ'তে চলেছে।

অনেকের ধারণা আছে squeeze card-টি লম্বা suit-এ হয়ে থাকে। নিচের deal-টি দেখলে এই ধারণা বোধ হয় পাল্টাতে পারে :

| | ♠Q1052<br>♡Q64<br>◇K43<br>♣KQJ | |
|---|---|---|
| 12. ♠6<br>♡10975<br>◇109<br>♣A98765 | N<br>W E<br>S | ♠43<br>♡KJ83<br>◇QJ87<br>♣1043 |
| | ♠AKJ987<br>♡A2<br>◇A652<br>♣2 | |

6♠ contract-এ West ♣A-তে trick নিয়ে ♡10 খেললেন। Squeeze সম্বন্ধে একজন অনভিজ্ঞ South এ-অবস্থায় West-এর হাতে ♡K ধরে নিয়ে Q-টি খেলে trick পাওয়ার আশা করবেন। কিন্তু এ-ধরণের দুরাশা করা কোন মতেই উচিৎ নয় কারণ dummy-তে ♡Q টি দেখে 6♠ contract এ West-এর পক্ষে ♡K10 থেকে 10-টি খেলা সম্ভব কি ?

Squeeze সম্বন্ধে ধারণা থাকলে তিনি চিন্তা করবেন East-এর হাতে ♡K-টি নিশ্চই আছে এবং Q-টি খেলার কোন সার্থকতা নেই, বরঞ্চ তাঁর হাতে 4-তাস ◇ থাকলে তাঁকে squeeze করা সম্ভব। East-এর হাতে 4-তাস ◇ থাকা দরকার কেন ? কারণ West-এর হাতে সেক্ষেত্রে যে কোন দু-তাস ◇-হবে এবং ◇AK খেলে ঐ দু-তাসকে ধরা যাবে। সুতরাং ♡10 lead-কে A-তে ধরে ( dummy থেকে ♡4 খেলে ) তাঁর উচিৎ East-কে squeeze করার জন্য সচেষ্ট হওয়া।

এবার তাহ'লে দেখা যাক minace এবং squeeze card কোন কোন suit-এ হবে। ♡Q নিশ্চই single minace হবে। ♣এবং ♠-suit-এ two-card minace হবে না কারণ কোন looser নেই। সুতরাং ◇-suit-এ two-card minace হ'তে হবে—কিন্তু কোন হাতে ? আমরা জানি squeeze card এবং two-card minace-কে বিপরীত হাতে থাকতে হয়। "লম্বা suit-এ squeeze-card হয়" এই ধারণার উপর ভিত্তি করে ♠-suit-এ squeeze card ধরে নিলে North-এর হাতের ◇K4-টিকে two-card minace হিসাবে ধরতে হ'বে। ♣A-তে trick নেওয়ার ফলে R. O. C. হ'য়ে গেছে এবং সেক্ষেত্রে

♡A-তে trick ধরে ♠AQ, ♣KQ, ◇A এবং আরও 3-বার ♠-খেললে নিম্নরূপ অবস্থা হ'বে :




♠J খেলে East-কে squeeze করা সম্ভব কি ?

এক্ষেত্রে South-এর পরিকল্পনা সার্থক না হওয়ার কারণ হ'ল তিনি squeeze card টি ঠিকমত ধরতে পারেন নি। লক্ষ্য করলে দেখা যায় South-এর হাতে ◇A6-এ two-card minace নিয়ে ♣-suit-এ North-এর হাতে squeeze card-হলে 4-তাস ◇-সহ যে কোন হাতে ♡K থাকুক না কেন automatic squeeze-এর শর্ত পূরণ হবে এবং East ( বা West ) squeezed হবেন। অর্থাৎ South-এর উচিৎ ছিল ♡K-টি East-এর হাতে ধরার পর চিন্তা করা যে তাঁকে squeeze করতে হ'লে ♡-suit-এর single minace-টি (♡Q) নিজের হাতে থাকা দরকার ( ♠-suit-এ squeeze card ধরলে )। যেহেতু ♡Q-টি North-এর হাতে রয়েছে সুতরাং automatic squeeze-এর জন্য dummy-তে squeeze card ধরে south-এর হাতে two-card minace থাকতে হবে। এই পরিকল্পনায় ♡A-তে trick ধরে 6-বার ♠-খেলে ◇K-এ dummy-তে ঢুকে ♣K-খেলার পর নিম্নরূপ অবস্থা হ'ত :




এবার ♣Q-খেললে East squeezed-হচ্ছেন। এই ভাবে খেললে West-এর হাতে 4-তাসে ◇-সহ ♡K-থাকলেও contract পূর্ণ হ'ত। এই deal-টিতে শিক্ষণীয় বিষয় হ'ল "Squeeze card-টি লম্বা বা ছোট suit-এর উপর নির্ভরশীল নয়। দেখতে হ'বে single minace, two-card minace এবং squeeze card-এর মধ্যে পারস্পরিক সম্পর্ক কোনটি হওয়া দরকার।"

এই উদাহরণে North-এর ♡Q, এবং South-এর ♡A পরস্পর পাল্টাপাল্টি করলে ♠-suit-এ squeeze-card ধরে dummy-তে ◇K4-এ two-card minace ধরতে হ'ত এবং সেক্ষেত্রে ♣A-তে trick-নিয়ে West ♡10 খেললে A-তে trick নিয়ে দুটি ♣, ◇A এবং 5-বার ♠ খেললে নিম্নরূপ অবস্থা হ'ত ঃ



♠8-খেললে East squeezed-হচ্ছেন ( dummy থেকে ♡6 ফেলতে হবে )। West-এর হাতে East-এর তাস থাকলেও সমান ফল হ'ত কারণ automatic squeeze হচ্ছে।

Squeeze-এর প্রস্তুতি পর্বে **Vienna Coup** সম্বন্ধে ধারণা না থাকলে অনেক সময় সঠিকভাবে squeeze-এর পথে অগ্রসর হ'লেও বিপদ হ'তে পারে। Vienna Coup কথাটি একটু বড় এবং গালভরা নাম হ'লেও কাজটি ছোট কিন্তু গুরুত্ব অপরিসীম। একটি উদাহরণের সাহায্যে বলা যাক :




7◇-contract-এ West-এর ♣K lead A-তে ধরে South দেখলেন ♠-suit-টি প্রতিপক্ষের হাতে 3-3 ভাবে বিভক্ত হ'লে contract পূর্ণ করতে কোন অসুবিধা হবে না। সুতরাং তাঁকে চিন্তা করতে হবে 3—3 ভাবে suit-টি বিভক্ত না হ'লে contract পূর্ণ করা সম্ভব কিনা, অর্থাৎ তাঁকে এই unfavourable assumption অনুসারে পরিকল্পনা করতে হবে।

♠-suit-টি 3—3 না হ'লে ♡-suit-এ দুটি tricks হওয়া দরকার এবং একজন defender-এর হাতে ♡K-সহ তিনতাসের বেশি ♠-থাকলে automatic squeeze-এর মাধ্যমে ♡Q বা ♠2-তে trick হওয়া সম্ভব। কিন্তু South যদি ♡A-টি প্রথমে খেলে না নেন তাহ'লে 6-টি ◇ খেলার পর নিম্নরূপ অবস্থা হবে :




◇8-খেলে dummy-থেকে যা পাশান হবে, East-ও সেই suit-থেকে পাশাবেন এবং তিনি একটি trick পেতে বাধ্য। অর্থাৎ নিজের হাতে entry না থাকার জন্য ♡3 পাশানর পর ( East ♡J পাশাবেন ) ♡A-তে K-টি ধরা সম্ভব হ'লেও ♡Q-এ trick হবে না।

এই দুর্ঘটনা ঘটবে না যদি ♣A-তে trick-নিয়ে ♡A-খেলার পর 6-বার ◇-খেলা হয়, কারণ তখন নিম্নরূপ অবস্থা হ'বে :




এবার ◇8 খেলে ♡3 পাশালে East-এর কিছুই করার নেই এবং contract পূর্ণ হ'বে।

কীভাবে বোঝা যাবে এ ধরনের ঘটনা ঘটতে পারে এবং ♡A-টি খেলে নেওয়া উচিৎ? লক্ষ্য করার বিষয়, ◇8 squeeze card এবং ♠-suit-

এ extended minace রয়েছে। সেক্ষেত্রে ♡-suit-এ বাড়তি entry (♡A) থাকার কোন দরকার নেই বা এই entry-টি অপ্রয়োজনীয়। Squeeze card খেলার সময় এই ধরনের কোন অপ্রয়োজনীয় entry বা তাস ( Idle card ) থাকা উচিৎ নয়। আরও সূক্ষ্মভাবে বলতে গেলে বলতে হয়, ♡A-টি খেলে নেওয়ার ফলে ♡Q-টি single minace-এ পরিণত হয় বা প্রতিপক্ষের হাতে minace থেকে বড় তাস তৈরী করা হয়। Squeeze এর প্রস্তুতি পর্বে একটি বড় তাস খেলে নিয়ে প্রতিপক্ষের হাতে minace থেকে বড় তাস তৈরী করাকে Vienna Coup বলে।

স্বাভাবিকভাবে vienna coup বলতে এই ঘটনা বোঝায়। কিন্তু এর একটি জটিল দিক আছে। Oswald Jacoby, ( একজন বিখ্যাত খেলোয়াড়, যাঁর নামে Jacoby transfer bid বলা হয় ) vienna coup-এর এই সূক্ষ্ম এবং গুরুত্বপূর্ণ দিকটি পর্য্যালোচনা করেছেন। আমরা জানি simple এবং automatic squeeze সার্থক হওয়ার জন্য minace দুটির control একজন defender-এর হাতে থাকা দরকার। দু-জন defender আলাদাভাবে minace দুটিকে control করতে পারলে এই squeeze দুটি সার্থক হয় না। অনেক সময় card reading-এর মাধ্যমে বোঝা যায় পরিস্থিতি squeeze-এর পক্ষে অনুপযুক্ত কারণ দুজন defender আলাদাভাবে minace দুটিকে control করেন। একটি উদাহরণ নিম্নরূপ হ'তে পারে :

| | West | North / South | East |
|---|---|---|---|
| | | ♠AKQ2<br>♡A32<br>◇98765<br>♣2 | |
| 14. | ♠76<br>♡K984<br>◇—<br>♣KQJ10987 | N<br>W E<br>S | ♠J1098<br>♡J765<br>◇2<br>♣6543 |
| | | ♠543<br>♡Q10<br>◇AKQJ1043<br>♣A | |

V-অবস্থায় West-এর 4♣ pre-emptive bid-এর পর South 7◇ contract করলেন। ♣K opening lead-কে A-তে ধরে তিনি লক্ষ্য

করলেন ♠-suit-টির 3-3 বিন্যাস হ'লে contract পূর্ণ করতে কোন অসুবিধা নেই। সুতরাং তিনি এই-suit-এ 3-3-বিন্যাস না হওয়ার unfavourable assumption করলেন। ফলে ♡-suit-এ দুটি tricks না হ'লে contract পূর্ণ করা যাবে না ধরে নিয়ে ♡A-খেলা হ'ল ( সাধারণ vienna coup )। এবার 6-টি ◇-খেললে নিম্নরূপ অবস্থা হ'বে :




◇3 খেলে ♡3 পাশালে East কে squeeze করা যাবে না কারণ তিনি স্বচ্ছন্দে ♡J-টি পাশাতে পারবেন যেহেতু এই suit-টিকে West ধরে রেখেছেন। ♡A-টি খেলে নিয়ে প্রতিপক্ষের হাতে K-টি তৈরী করা সত্ত্বেও squeeze সার্থক হ'ল না।

এই deal-টি খেলার সময় South-কে একটু সতর্ক হ'তে হ'বে। West-এর V-অবস্থায় 4♣-bid-এর জন্য তাঁর হাতে ♡K-টি হওয়া খুবই স্বাভাবিক এবং ♠-suit-টি 4-তাস হওয়ার সম্ভাবনা East-এর হাতে বেশি। সেক্ষেত্রে minace দুটির control দুহাতে হয়ে যাচ্ছে এবং squeeze হবে না। অর্থাৎ squeeze সার্থক হ'তে হ'লে East-এর হাতে ♡-suit-এর control থাকতে হ'বে যেহেতু তার হাতে 4-তাস ♠ ধরে নেওয়া হচ্ছে।

কীভাবে East-এর হাতে ♡-suit-এ control তৈরী করা সম্ভব ( West-এর হাতে ♡K থাকা সত্ত্বেও )? ♣A-তে trick ধরে South-কে ♡Q খেলতে হ'বে। West-এর K-কে A-তে ধরে 6-টি ◇ খেললে নিম্নরূপ অবস্থা হবে :

♠AKQ2
♡3
◇—
♣—

| West | | East |
|---|---|---|
| ♠76 | N | ♠J1098 |
| ♡9 | W E | ♡J |
| ◇— | S | ◇— |
| ♣QJ | | ♣— |

♠543
♡10
◇3
♣—

এই অবস্থায় ◇3-খেলে ♡3 পাশালে East-এর কিছুই করার নেই। সুতরাং এই deal-এ ♡A খেলে vienna coup না করে minace-এর control এক হাত থেকে অন্য হাতে সরিয়ে নিয়ে vienna coup করা উচিৎ।

Squeeze সম্বন্ধে এ যাবৎ যে ধারণা হ'ল তাঁর উপর ভিত্তি করে নিচের deal টি সমাধান করতে আহ্বান করা হচ্ছে :

♠K42
♡K53
◇A65
♣AJ63

15. ? [N W E S] ?

♠A3
♡AQ42
◇K43
♣KQ74

West 3♠ pre-emptive bid করার পর South-এর 6NT contract-এ ♠Q opening lead হ'ল। A-তে trick-টি ধরে South তিনটি ♣-tricks তুললেন এবং লক্ষ্য করলেন West একটি ♠-পাশালেন। ♡-suit-টি 3-3 ভাবে বিভক্ত হ'লে contract পূর্ণ করতে কোন অসুবিধা হবে না কিন্তু

♡AKQ খেলে দেখা গেল West তৃতীয় ♡-trick-এ একটি ♠ পাশালেন। এবার East-কে squeeze করার আশায় ♠K এবং শেষ ♣-টি খেলা হ'ল। কিন্তু দুঃখের বিষয় তাঁকে squeeze করা সম্ভব হ'ল না কারণ শেষ ♣-টি খেলার সময়, ( অর্থাৎ 9নং trick-এ ) তিনি একটি ◇-পাশিয়ে ♡J এবং তিনটি ◇ রেখে দিলেন। Contract পরাস্ত হ'ল কারণ সম্পূর্ণ deal-টি ছিল নিম্নরূপ :




এবং দুটি ♠, তিনটি ♡ এবং তিনটি ♣-tricks নেওয়ার পর অবস্থা নিম্নরূপ হ'তে বাধ্য :




ফলে Squeeze card (♣7) এবং single minace (♡4) একহাতে থাকলেও automatic squeeze সার্থক হ'ল না।

কী ভুল হয়েছে? R. O. C. না করার ফলে 9-নং trick-এ ♣7 squeeze card-টি খেলার সময় East-এর হাতে idle card ◇7-টি থাকার জন্য squeeze সার্থক হয় নি। কিন্তু opening ♠Q lead-টি দুহাত থেকে duck করে ( West-কে প্রথম trick-টি ছেড়ে দিয়ে ) R. O. C. করার পর দুটি ♠, তিনটি ♡ এবং তিনটি ♣-tricks নেওয়া হ'লে 10নং trick খেলার পূর্বে নিম্নরূপ অবস্থা হ'ত :




এই অবস্থায় ♣7 খেললে East-এর কিছুই করার নেই এবং contract পূর্ণ হ'বে।

উপরোক্ত 15টি উদাহরণের মাধ্যমে যে বক্তব্য বলা হ'ল তা সংক্ষেপে নিম্নরূপ :

- Squeeze করতে হ'লে single minace, two-card বা extended minace, squeeze card এবং R. O. C.-র দরকার। R. O. C. ছাড়া squeeze হ'তে পারে, তবে সম্ভব হ'লে R. O. C. করে নেওয়া ভাল।
- Squeeze card এবং two-card বা extended minace সব সময় বিপরীত হাতে থাকবে।
- Minace দুটির control যে কোন একজন defender-এর হাতে থাকতে হ'বে এবং কোন defender-এর হাতে থাকলে squeeze সার্থক হবে তা নির্ভর করে single minace-টির অবস্থানের উপর। Single minace-টি two-card minace-এর হাতে থাকলে

squeeze card-এর বাঁ দিকের defender-কে squeeze করা সম্ভব, কিন্তু ডানদিকের defender-এর হাতে minace দুটির control থাকলে তাঁকে squeeze করা সম্ভব নয়। এই squeeze কে Simple squeeze বলে। কিন্তু Squeeze card-এর হাতে single minace-টি থাকলে minace দুটির control যে কোন defender-এর হাতে থাকুক না কেন, squeeze কার্য্যকরী হয়। এই squeeze কে Automatic Squeeze বলে।

- Squeeze-এর প্রস্তুতি পর্বে card reading এবং vienna coup সম্বন্ধে পরিষ্কার ধারণা থাকা দরকার।
- Simple এবং Automatic Squeeze-এর মাধ্যমে যে কোন একজন defender-কে squeeze করা সম্ভব। Minace দুটির control দুহাতে বিভক্ত হ'লে এই squeeze-দুটি সার্থক হবে না।

**Double Squeeze :**

Minace-দুটির control দু'জন defender-এর হাতে বিভক্ত থাকলে simple এবং automatic squeeze সম্ভব নয় কিন্তু double squeeze-এর মাধ্যমে দুজন defender-কেই squeeze করা সম্ভব। Minace এবং squeeze card-এর বিভিন্ন অবস্থান ও তাৎপর্য্যের উপর নির্ভর ক'রে double squeeze চারপ্রকার হ'তে পারে এবং চারটি double squeeze কে বুঝতে হ'লে আমাদের প্রথমে Classical Simulteneous Double Squeeze সম্বন্ধে আলোচনা করতে হবে।

**Classical Simulteneous Double Squeeze :**

একটি উদাহরণের সাহায্যে বলা যাক :



South থেকে ♣2 খেলা হ'লে North-এর ♠2-কে control করার জন্য West-কে একটি ◇-পাশাতে হবে। ♠2-এ trick হওয়ার কোন আশা না থাকার ফলে এই trick-এ তাসটি পাশান হবে। এবার East কী পাশাবেন? South-এর ♡2-টিকে control করার জন্য ♡Q পাশান সম্ভব নয়। সুতরাং তাঁকেও একটি ◇-পাশাতে হবে। ফলে ◇A5-এ শেষ দুটি tricks-ই South সংগ্রহ করতে সক্ষম হবেন।

East-এর হাতটিকে বাদ দিলে West-এর squeezed হওয়াকে আমরা simple squeeze-এর সময় দেখেছি এবং লক্ষ্য করার বিষয় Simple squeeze-এর সমস্ত শর্ত পূরণ হয়েছে [ Single এবং two-card minace (♠2, ◇A5) একসাথে squeeze card (♣2)-এর বিপরীত হাতে এবং squeeze card-এর বাঁদিকে minace দুটির control রয়েছে ]।

West-এর হাতটিকে বাদ দিলে East-এর squeezed হওয়াকে automatic squeeze-এ দেখা গেছে এবং লক্ষ্য করার বিষয় এই squeeze-এর সমস্ত শর্ত পূরণ হয়েছে; অর্থাৎ squeeze card-এর হাতে single minace ♡2-টি রয়েছে।

সুতরাং Classical Simulteneous Double Squeeze-কে ভাগ করলে আমরা একটি simple এবং একটি automatic squeeze পেতে পারি বা অন্যভাবে বলা যায় একটি simple এবং একটি automatic squeeze-কে মিশিয়ে একটি' Classical Simulteneous Double Squeeze-এর উৎপত্তি হয়।

এই খেলায় দু-জন defender-ই একই trick-এর উপর ভিন্ন ভিন্ন suit-এ squeezed হ'য়েছেন। সুতরাং এই squeeze-কে simulteneous বলা হ'য়েছে। Squeeze-এর সমস্ত শর্ত আদর্শভাবে ( যে হাতে যে তাস থাকার কথা, আছে ) পূরণ হওয়ার জন্য এই squeeze-কে classical বলা হ'য়ে থাকে। অর্থাৎ squeeze card-এর হাতে একটি single minace সহ two-card minace-এর হাতে আর একটি single minace থাকলে classical simulteneous double squeeze হবে যদি two-card minace-এর হাতের single minace-টি squeeze-card-এর বাঁদিকের defender এবং squeeze-card-এর হাতের single minace-টি তাঁর ডানদিকের defender pivot-suit ( two-card minace )-এর control সহ control করেন।

Double squeeze-এর উপরোক্ত আদর্শ শর্ত অনেক সময় পূরণ না হ'লেও

ভিন্ন ধরণের পরিপূরক ( compensation ) থাকলে এই squeeze হওয়া সম্ভব। যেমন :

**Automatic Simulteneous double squeeze :**




দুটি single minace-ই ( ◇2 এবং ♣2 ) Squeeze card-এর (♠2)-হাতে থাকার ফলে **classical simulteneous**-এর শর্ত যথাযথ পূরণ না হ'লেও double squeeze কার্য্যকরী হ'তে কোন অসুবিধা নেই কারণ পরিপূরক ( compensation ) হিসাবে squeeze card-এর উল্টোহাতে two-card minace-এর পরিবর্তে extended minace রয়েছে ( Pivot suit-এ )। সুতরাং ♠2 খেলার পর West এবং East-কে একটি ক'রে ♡ পাশাতে হবে ( North থেকে ♣5 পাশান হবে ) ; ফলে South সবকটি tricks-ই সংগ্রহ করতে সক্ষম হবেন।

এই উদাহরণ থেকে সিদ্ধান্ত হ'ল squeeze card-এর হাতে single minace দুটি থাকলে উল্টোহাতে সাধারণ two-card minace-এর পরিবর্তে extended minace থাকা দরকার। এই অবস্থায় minace দুটির control কোন হাতে কোনটি রয়েছে জানার দরকার হয় না কারণ যে কোন হাতে যে কোন control থাকুক না কেন double squeeze সমানভাবে কার্য্যকরী ( Pivot suit-এর control দুহাতে থাকার শর্তটি পূরণ হ'লে ) হবে, যেমন East এবং West-এর ♣Q এবং ◇Q-কে পাল্টাপাল্টি করে দেখা যেতে পারে ( classical simulteneous-এ East এবং West-এর ♡ এবং ♠Q-কে পাল্টাপাল্টি

করলে double squeeze হ'ত না)। এই কারণে এই squeeze-কে Automatic simulteneous double squeeze বলে।

Pivot suit এর হাতে single minace দুটি থাকলেও classical simulteneous-এর শর্ত পূরণ হয় না এবং সেক্ষেত্রে double squeeze কার্যাকরী হ'তে হ'লে একটু ভিন্ন ধরণের পরিপূরক ( compensation ) দরকার। যেমন :




Classical অনুসারে ♣2 single minace-টি South-এর হাতে থাকার কথা ছিল ( যেহেতু East এই minace-টিকে control করছেন ), কিন্তু North-এর হাতে থাকলেও double squeeze হ'তে কোন অসুবিধা নেই কারণ পরিপূরক হিসাবে pivot suit-এ squeeze card-এর হাতে extended minace রয়েছে ( উল্টোহাতে স্বাভাবিক two-card minace থাকা সত্ত্বেও )। সুতরাং ♠2 খেলার পর দুজন defender-কেই pivot suit থেকে একটি ক'রে তাস পাশাতে হবে। লক্ষ্য করার বিষয় pivot suit ◇-এ south-এর হাতে দুতাসে K বা ছোট ছোট তিনতাস থাকলে squeeze সার্থক হ'ত না। যেমন :



অথবা



দুটি ক্ষেত্রেই pivot suit থেকে defender-রা তাস পাশাতে বাধ্য হলেও South-এর পক্ষে চারটি tricks-ই সংগ্রহ করা সম্ভব নয়। অর্থাৎ এই উদাহরণ থেকে সিদ্ধান্ত হ'ল single minace দুটি squeeze card-এর উল্টোহাতে থাকলে double squeeze কার্য্যকরী হওয়ার জন্য squeeze card-এর হাতে pivot suit-এ extended minace থাকা দরকার ( উল্টোহাতে যথারীতি two-card minace থাকবে )।

এমন্ত অবস্থায়ও লক্ষ্য করা যেতে পারে, East এবং West-এর ♣K এবং ♡K-কে পাল্টাপাল্টি করলে double squeeze সমানভাবে কার্য্যকরী হচ্ছে।

কিন্তু এক্ষেত্রে ঠিক automatic squeeze-এর সুবিধা পাওয়া যায় না। Automatic double squeeze-এ squeeze card-টি খেলে অন্যহাত থেকে তাস পাশাতে কোন অসুবিধা হয় নি ( 17নং উদাহরণ ) কিন্তু এই উদাহরণে West-এর একটি ◇-পাশানর পর North থেকে কী পাশান উচিৎ ? সবকটি হাত দেখে বোঝা যাচ্ছে ♡2 ( West যে minace-টি control করছেন ) পাশান উচিৎ—অপর minace-টি পাশালে ( ভুল বা আন্দাজের ফলে ) এই squeeze-টি সার্থক হবে না। অর্থাৎ automatic squeeze-এর মূল বৈশিষ্ট ( কে কোন minace-টি control করছেন জানার অপ্রয়োজনীয়তা ) এক্ষেত্রে পাওয়া যায় না। সুতরাং এই squeeze-কে সার্থকভাবে খেলতে হ'লে প্রাথমিক পর্য্যায়ে card reading-এর মাধ্যমে কে কোন minace-টি control করছেন জানা দরকার। এই তৃতীয় প্রকার double squeeze-কে এই কারণে শর্তসাপেক্ষ বা **Conditional Automatic Simulteneous** নাম দিলে ভুল হবে কি ?

**Non-simulteneous double squeeze :**

উপরোক্ত 16, 17 এবং 18নং উদাহরণে দুজন defender-কে একই trick-এর উপর squeezed হ'তে লক্ষ্য করা গেছে। অনেক সময় ভিন্ন ভিন্ন trick-এ দু-জন defender আলাদা suit-এ squeezed হন। যেমন :




পরিস্থিতিটি squeeze-এর পক্ষে সম্পূর্ণ অনুপযুক্ত কারণ squeeze card ( ♠2 ) এবং pivot suit-এ two-card minace-টি ( ♣K3 ) এক হাতে রয়েছে ( ◇A3-কে pivot suit বলা যায় না কারণ এই suit-এর minace-টি

দু-জন defender-কে control করতে হচ্ছে না ); উপরন্তু East-এর হাতে ♡J থাকার ফলে single minace ♡10-টি South-এর হাতে থাকার কথা। তথাপি অন্য একটি suit-এ squeeze card-এর উল্টোহাতে two-card minace থাকার ফলে ( single minace-এর পরিবর্তে ) দু-জন defender-ই squeezed হবেন, যদিও একই trick এর উপর নয়। অর্থাৎ ♠2 খেললে West-এর পক্ষে ◇ পাশান সম্ভব নয় এবং তাঁকে একটি ♣-পাশাতে হবে। North থেকে ◇3 পাশানর পর East নিশ্চিন্তভাবে একটি ♣-পাশাতে পারেন কিন্তু পরবর্তী ◇A-র trick-এ তিনি কী পাশাবেন ? ♡J পাশান সম্ভব না হওয়ায় ফলে তাঁকে আরও একটি ♣-পাশাতে হবে এবং ♣K3-এ tricks পেতে কোন অসুবিধা হবে না।

দুজন defender-ই squeezed হ'লেন কিন্তু একই trick এ নয়। West ♠-trick এ এবং East ◇-trick-এ। এই জন্য এই double squeeze-কে Non-simulteneous বলা হয়।

Double squeeze এর এই চারটি বিভিন্নধর্মী পরিস্থিতিকে এবার কয়েকটি উদাহরণের মাধ্যমে লক্ষ্য করা যাক :

North:
♠AK2
♡K32
◇A985
♣QJ2

20.

West: ?　　　N / W E / S　　　East: ?

South:
♠J65
♡A4
◇K2
♣AK10987

7♣-contract-এ West-এর ♠9 lead-এর পর double squeeze সম্বন্ধে অনভিজ্ঞ একজন South খেলোয়াড় dummy থেকে 2-টি খেলে আশা করবেন West-এর হাতে ♠Q রয়েছে এবং ♠J-এর trick নিয়ে contract পূর্ণ হবে। Grand slam contract-এ ♠Q-হাতে নিয়ে ♠9 lead করা

কতটা যুক্তিযুক্ত এ প্রশ্নের সমাধান না করার ফলে সেক্ষেত্রে East ♠Q-এ trick নিয়ে তৎক্ষণাৎ contract পরাস্ত করবেন কারণ E—W-এর হাত নিম্নরূপ :

♠974
♡Q9865
◇Q1073
♣3




♠Q1083
♡J107
◇J64
♣654

East-এর হাতের ♠Q সম্বন্ধে ধারণা করার পর South কীভাবে তাঁর contract পূর্ণ করতে পারেন ?

12-টি নিশ্চিৎ tricks রয়েছে। একটি বাড়তি trick একমাত্র squeeze এর মাধ্যমে হওয়া সম্ভব, কিন্তু কোন squeeze ? নিঃসন্দেহে ♣-suit-এ squeeze card হবে কারণ dummy-র কোন suit-এ squeeze card হ'তে হ'লে উল্টোহাতে, অর্থাৎ South-এর হাতে, কোন suit-এ looser না থাকার ফলে two-card minace হওয়া সম্ভব নয় (♠-suit-এর looser টির সাথে কোন winner না থাকার জন্য এই suit-এ two-card minace হওয়ার প্রশ্নই নেই)। সুতরাং automatic squeeze সার্থক হ'তে হ'লে ♠J-টিকে single minace-এর কাজ করতে হবে অর্থাৎ squeeze card এবং single minace একহাতে থাকার শর্তটি পূরণ হ'তে হবে। এমত অবস্থায় dummy-তে ♡-suit-এ two-card minace হওয়া অসম্ভব কারণ সেক্ষেত্রে West-এর হাতে ৫-তাস ♡ (অর্থাৎ East এর হাতে 6-তাস ♡) হওয়া দরকার এবং East-এর হাতে কমপক্ষে 4-তাস ♠ ধরলেও (opening ♠9 lead থেকে সিদ্ধান্ত) ♣AKQ ও ◇K খেলার পর সহজেই বলা সম্ভব তাঁর হাতে 6-তাস ♡ থাকতে পারে না যেহেতু তাঁকে এই চারটি trick-এ যথাক্রমে তিনটি ♣ এবং একটি ◇ খেলতে হ'য়েছে। তা'হলে ◇-suit-এ two-card minace হওয়া সম্ভব কি ? এই suit-এ two-card minace হ'তে হ'লে West-এর হাতে দুতাসের বেশি ◇ (অর্থাৎ East-এর হাতে 5-তাসের কম ◇) থাকলে চলবে না। East-এর হাতে কমপক্ষে 5-তাস ◇ হওয়া সম্ভব কি ? তাঁর হাতে 4-তাস ♠ এবং তিন তাস ♣-এর খবর পূর্বেই সংগ্রহ করা গেছে। সেক্ষেত্রে 5-তাস ◇-থাকতে হ'লে একতাস ♡ হ'তে হয় যাঁর সম্ভাবনা খুবই সামান্য। সুতরাং এই আলোচনার থেকে সিদ্ধান্ত করা সম্ভব যে, ♣-suit-এ squeeze card

এবং ♠J-এর single minace-টি একহাতে থাকলেও উল্টোহাতে two-card minace-এর অবর্তমানে East-কে automatic squeeze এর মধ্যে ফেলা সম্ভব হবে না।

সুতরাং opening ♠9 lead টি A-তে ধরে ♣AKQ এবং ◇K খেলার পর এই হাতে Classical simulteneous Double Squeeze-এর পরিকল্পনা করা উচিৎ। Simple squeeze নয় কেন? কারণ West-কে এই squeeze-এর আওতায় আনতে হ'লে তাঁর হাতে কমপক্ষে 6-তাস ♡ এবং 4-তাস ◇ থাকতে হবে ( minace দুটির control ♣-suit-এ squeeze card এর বাঁ হাতে থাকার শর্তটি পূরণ হওয়ার জন্য ) এবং সেক্ষেত্রে double squeeze-ও সমানভাবে কার্য্যকরী হতে বাধ্য।

Double squeeze সার্থক হওয়ার জন্য কী কী শর্ত পূরণ হওয়া দরকার? Squeeze card-এর হাতে ♠J single minace-টি থাকার ফলে opening lead-এর থেকে প্রাপ্য সিদ্ধান্ত অনুসারে ( East-এর হাতে ♠Q ) একটি শর্ত যথাযথ পূরণ হ'য়েছে। এখন দেখতে হবে অপর minace কোনটি এবং কোন suit-টিকে pivot suit হ'তে হবে? অপর minace-টি ♡-suit-এ হওয়া সম্ভব নয় যেহেতু এই suit-টি দুজন defender-ই control করতে সক্ষম অপরপক্ষে ◇A খেলার পর তৃতীয় একটি ◇-ruff করলে এই suit-টি মাত্র একজন defender-ই control করতে সক্ষম হবেন। সুতরাং ♡-কে pivot suit এবং ◇-suit-এ অপর single minace-টি ধরলে Classical double squeeze-এর শর্তানুসারে West-এর হাতে 4-তাস ◇ থাকতে হবে; অর্থাৎ East-এর হাতে 4-তাস ◇, 4 তাস ♠ এবং তিন তাস ♣ হ'লে মাত্র দুতাস ♡ হবে। সেক্ষেত্রে তিনি ♠ এবং ◇ suit-কে control করবেন এবং West শুধু ♡-( pivot-suit ) suit-এর control ধরে রাখতে সক্ষম হবেন। ফলে এমত অবস্থায় double squeeze সার্থক হবে না।

সুতরাং পরবর্তী পাঁচটি tricks-এ ♡A, ◇A, ♠K, একটি ◇-ruff, এবং ♣9 খেলার পর নিম্নরূপ অবস্থা হতে বাধ্য:




পরিস্থিতিটি আমরা classical double squeeze আলোচনার সময় দেখেছি। ♣10 খেললে West কে একটি ♡পাশাতে হবে। North থেকে ◇9 পাশাতে হবে, কারণ চতুর্থ ◇টি East-এর হাতে থাকলে squeeze সার্থক হওয়ার কোন সম্ভাবনা নেই একথা বলা হয়েছে। এবার East ও একটি ♡-পাশাতে বাধ্য এবং ♡K3 এর trick-এ contract পূর্ণ হবে।

Deal-টি থেকে অনেক কিছু শিক্ষনীয় আছে ; যেমন :

- Simple squeeze সার্থক হ'তে হ'লে West-এর হাতে 6-তাস ♡ এবং কমপক্ষে 4-তাস ◇ থাকা দরকার কেন ? কারণ তা না হ'লে দুবার ♡ এবং তিনবার ◇ খেলে East এর তাস ধরা যাবে না এবং dummy-র ♡ এবং ◇-suit-এ minace হওয়া সম্ভব নয়, যে minace মাত্র একজন defender-কে control করতে হবে। এই পরিস্থিতি সার্থক হওয়ার সম্ভাবনাকে যাচাই করা হয়নি কারণ এরকম তাস থাকলে doubie squeeze সমানভাবে কার্য্যকরী হতে বাধ্য।
- Automatic squeeze হওয়ার একটি শর্তকে ( East-এর হাতে 6 তাস ♡ সহ ♠Q থাকা ) বাতিল করা হয়েছে তাঁর হাতে কমপক্ষে 4-তাস ♠ ধরে এবং অপর শর্ত ( 5 তাস ◇-সহ ♠ Q-থাকা ) বাতিল করা হয়েছে সম্ভাব্যতার উপর নির্ভর করে।
- সুতরাং West-এর হাতে 4-তাস ◇ ধরে double squeeze-এর পরিকল্পনা করা যুক্তিযুক্ত হয়েছে।

♠ AK2
♡ AK32
◇ K3
♣ 9876

21.

| West | | East |
|---|---|---|
| ♠ 9743 | N | ♠ Q108 |
| ♡ Q986 | W E | ♡ J1074 |
| ◇ Q1098 | S | ◇ J64 |
| ♣ 3 | | ♣ 1042 |

♠ J65
♡ 5
◇ A752
♣ AKQJ5

7♣-contract-এ West-এর ♠9 lead A-তে ধরে South লক্ষ্য করলেন trump-suit-টি প্রতিপক্ষের হাতে 2—3 ভাবে বিভক্ত হ'লে contract পূর্ণ করতে কোন অসুবিধা হবে না, কারণ দু'টি ছোট ◇ dummy-তে ruff করা যাবে। কিন্তু ♣ AK খেলার সময় West-এর একটি ♠ পাশানর ফলে কীভাবে contract পূর্ণ হওয়া সম্ভব ?

একটু অভিজ্ঞ এবং ভাল declarer এমত অবস্থায় East-এর হাতে 4 তাস ◇ ধরে দুটি ◇-ruff-এর মাধ্যমে contract পূর্ণ হওয়ার চেষ্টা করবেন। তিনি যে ভুল খেলবেন একথা বলা যায় না কারণ তাঁর হাতে 4-তাস ◇-সহ তিনতাস ♣ থাকলে এই পরিকল্পনায় সহজেই contract পূর্ণ হবে ; কিন্তু squeeze সম্পর্কে অভিজ্ঞ একজন South এমত অবস্থায় লক্ষ্য করবেন ◇-suit-এ তাঁর কাছে তিনতাসের বেশি না ( দুতাসের কম নয় ) হ'য়ে ♡-suit-টি দুজন defender-ই control করতে বাধ্য হ'লেও সব trump তুলে নিয়ে ঝুঁকিহীনভাবে contract পূর্ণ করা সম্ভব ; কারণ ♣-suit-এর squeeze card সহ ♠J এবং ◇-suit-এর single minace দুটি এক হাতে থেকে উল্টোহাতে pivot suit ♡-এ extended minace থাকার ফলে automatic double squeeze সার্থক হবে।

সুতরাং তাঁর উচিৎ ◇K, ◇A এবং একটি ছোট ◇ ruff ক'রে ♠K-টি খেলে vienna coup সহ minace তৈরীর কাজ সমাপ্ত করা। এবার North-এর শেষ trump-টি খেলে নিজের হাতে এসে চতুর্থ trump খেলা হ'লে নিম্নরূপ অবস্থা হবে :




এখন ♣5 খেললে West এবং East-কে একটি করে ♡ পাশাতে হবে ফলে তিনটি ♡-tricks নিয়ে contract পূর্ণ হবে।

Deal-টির প্রসঙ্গে আরও দুটি কথা বলা দরকার। West-এর হাতে 4-তাস ◇-সহ কমপক্ষে তিনতাসে ♠Q থাকলে ( ♣-টি একতাসে ) এই squeeze সার্থক হবে না কারণ সেক্ষেত্রে নয়টি tricks নেওয়ার পর নিম্নরূপ অবস্থা হবে :




এবং ♣5 খেলার সময় তিনি সহজেই ♡ পাশাতে পারবেন ( যেহেতু suit-টি East-এর হাতে controlled হচ্ছে ) এবং contract পরাস্ত হবে।

এই squeeze সমানভাবে অকেজো হবে যদি East-এর হাতে ♠Q সহ 4-তাস ◇-থাকে, কারণ সেক্ষেত্রে 10নং trick-এ ♣5 খেলার সময় তিনি

♡-পাশাতে সক্ষম হবেন এবং West-এর হাতে suit-টি controlled হবে। কিন্তু এক্ষেত্রে দুবার trump খেলার পর দুটি ◇-ruff-এর মাধ্যমে contract পূর্ণ করা সম্ভব।

অর্থাৎ ◇ এবং ♠-suit-এ minace-এর control দুটি দুজন defender-এর হাতে বিভক্ত হ'লে এই squeeze সার্থক হবে বা অন্যভাবে বলা যায় ♠Q এবং 4 তাস ◇ একহাতে থাকবে না।

উপরোক্ত আলোচনার ভিত্তিতে একটি প্রশ্ন হওয়া খুবই স্বাভাবিক যে, opening lead ♠9-এর ফলে East এর হাতে ♠Q থাকার যৌক্তিকতা স্বীকার করা হয়েছে। সেক্ষেত্রে তাঁর হাতে 4-তাস ◇-থাকলে ( বা বেশি ) squeeze সার্থক হবে না কিন্তু দুটি ◇-ruff-এর মাধ্যমে contract পূর্ণ হবে। তাহলে কোন পদ্ধতিতে খেলা সঠিক ? এ প্রশ্নের সঠিক উত্তর পাওয়া বোধহয় সম্ভব নয়, কারণ কোন পদ্ধতিতে খেলা হ'বে তা নির্ভর করে খেলোয়াড়ের মানসিকতা, দক্ষতা এবং খেলার ধরনের ( style ) উপর। তবে squeeze সার্থক হওয়ার পক্ষে শতকরা হিসাব একটু বেশি হওয়ার সম্ভাবনা।

আমাদের পরবর্তী উদাহরণটি Automatic simulteneous double squeeze-এর দ্বিতীয় ধরণটি প্রকাশ করে :

| | | North | | |
|---|---|---|---|---|
| | | ♠J65<br>♡J643<br>◇K52<br>♣987 | | |
| 22. | ♠9872<br>♡Q982<br>◇Q1043<br>♣5 | N<br>W E<br>S | ♠Q1043<br>♡1075<br>◇J98<br>♣1043 | |
| | | ♠AK<br>♡AK<br>◇A76<br>♣AKQJ62 | | |

7♣-contract-এ আমরা আবার West-এর ♠9 lead লক্ষ্য করছি। Double squeeze ছাড়া বাড়তি একটি trick পাওয়ার কোন পথ নেই, কিন্তু দেখে মনে হচ্ছে ♠Q-টি East-এর হাতে হওয়ার ফলে ( opening lead থেকে

সিদ্ধান্ত) ♠J minace-টি South-এর হাতে থাকার শর্তের পরিবর্তে উল্টোহাতে রয়েছে এবং squeeze সার্থক হবে না। কিন্তু West-এর হাতে ♡Q-টি থাকলে pivot suit ◇-এ South-এ extended minace থাকার জন্য double squeeze হওয়া সম্ভব। সুতরাং ♠A-তে trick ধরে 5-টি ♣, দুটি ♡ এবং ♠K খেলার পর নিম্নরূপ অবস্থা হল :




♣2-খেলা হ'লে West একটি ◇-পাশাতে বাধ্য। Dummy থেকে কী পাশান হবে? সবহাত দেখে বলা যাচ্ছে ♡Jটি পাশালে East ও squeezed হয়ে একটি ◇-পাশাতে বাধ্য হবেন। কিন্তু ভুলবশতঃ ♠J পাশান হ'লে East ♠Q পাশাবেন এবং contract পরাস্ত হবে।

এক্ষেত্রে ♡J পাশানই যুক্তিযুক্ত-এ সিদ্ধান্ত কীভাবে করা সম্ভব? লক্ষ্য করার বিষয় East-এর হাতে ♠Q-এর সাথে ♡Q-টি থাকলে squeeze সার্থক হ'তে পারে না কারণ সেক্ষেত্রে West-এর হাতে 4-তাস ◇ থাকতে বাধ্য। যেমন :




এবং ♣ 2 খেললে West-এর ◇ 4 পাশানর পর dummy থেকেযে তাস পাশান হবে, East-ও সেই তাস পাশাবেন। সুতরাং opening lead থেকে East-এর হাতে ♠Q রয়েছে এই সিদ্ধান্ত করার পর ♡Q-টি West-এর হাতে ধরে ♡J-টি পাশান ছাড়া অন্য কোন পথ নেই। Opening lead-এর মাধ্যমে West-এর হাতে ♠Q আছে মনে হ'লে (যেমন ধরা যাক opening lead হয়েছিল ♠2) East-এর হাতে ♡Q-টি আছে ধরে নিয়ে dummy-থেকে ♠J-পাশাতে হ'ত, কারণ সেক্ষেত্রে West-এর হাতে ♠Q-এর সাথে ♡Q-টিও থাকলে East-এর হাতে 4-তাস ◇ থাকবে এবং squeeze সার্থক হবে না।

Double squeeze-এর শেষ উদাহরণটি Non-simulteneous :



South-এর 6♠ contract-এ West ♡Q lead করলেন। 11-টি সহজ tricks রয়েছে এবং প্রয়োজনীয় একটি বাড়তি trick একমাত্র squeeze-এর মাধ্যমে হওয়া সম্ভব (◇K সহ West-এর হাতে দুতাস ♣ এবং ♡QJ10 বা ♣QJ10 সহ তিনতাস ♡ থাকলে তাঁকে end play করে contract পূর্ণ হ'তে পারে কিন্তু তাঁর হাতে কিরকম তাস রয়েছে জানা সম্ভব নয়।) একজন সাধারণ খেলোয়াড় হয়ত ♡A-তে trick ধরে ◇4 খেলবেন—এই আশায় যে East-এর হাতে K থাকলে Q-এর trick-এ contract পূর্ণ হবে। কিন্তু একটু লক্ষ্য করলে দেখা যায় তাঁর হাতে ◇K থাকলেও কোন লাভ নেই। কারণ K-এ trick-ধরে তিনি একটি ♡-খেলে K-এর একমাত্র entry-টি নষ্ট করবেন, ফলে ◇A এবং Q-এর আলাদাভাবে দুটি tricks সংগ্রহ করা সম্ভব নয়। সুতরাং contract পূর্ণ করার একমাত্র আশা double squeeze.

Squeeze card নিশ্চয়ই ♠-suit-এ হ'বে। Pivot suit হবে ♣, কারণ অন্য কোন suit দুজন defender-এর পক্ষে control করা সম্ভব নয়। ♡ এবং ◇-suit-এ অন্য দুটি minace তৈরী হবে। এই অবস্থায় dealটি দেখে আপাতঃ দৃষ্টিতে মনে হ'তে পারে double squeeze সার্থক হওয়া সম্ভব নয়, যেহেতু squeeze card এবং pivot suit একই হাতে রয়েছে। কিন্তু অন্য একটি suit-এ উল্টোহাতে two-card minace থাকার ফলে (◇A3) Non-simulteneous-এর শর্ত পূরণ হচ্ছে।

সুতরাং R. O. C. করার জন্য South প্রথম trick-টি West-কে ছেড়ে দিলেন এবং দ্বিতীয় ♡J-lead A-তে ধরে ♡K-এর উপর একটি ◇ পাশিয়ে 5-বার ♠ এবং ♣A খেলার পর নিম্নরূপ অবস্থা হ'ল (♡-suit-টি defender-দের হাতে 5-2 ভাবে বিভক্ত হ'লে এই খেলায় ঝুঁকি থাকছে, কিন্তু প্রথমে ♡AK-এর trick-নিয়ে ছোট ♡-এর উপর ◇পাশিয়ে R. O. C. করার পরিকল্পনা ঠিক নয়। কারণ East হয়ত trick-টি ধরে একটি ◇-lead করতে সক্ষম হবেন। সেক্ষেত্রে dummy-র entry নষ্ট হওয়ার জন্য squeeze সার্থক হওয়ার কোন সম্ভাবনা থাকবে না। সুতরাং ♡-suit-এর 4-3 বিন্যাস করে প্রথম ♡Q এর trick-টি duck করা ছাড়া অন্য পথ নেই):




◇K-টি নিশ্চই West-এর হাতে রয়েছে ( ♡Q-এ trick পেয়ে তিনি নিশ্চই ◇-খেলতেন যদি নিজের হাতে K-টি না থাকত )। সেক্ষেত্রে চতুর্থ ♡-টি East-এর হাতে থাকা দরকার। এমত অবস্থায় ♠9 খেলাতে squeezed হ'য়ে West-কে একটি ♣-পাশাতে হ'ল। Dummy-থেকে ◇9 পাশানর পর East-এর একটি ♣-পাশাতে কোন অসুবিধা নেই। অর্থাৎ এই trick-টির উপর তিনি squeezed হচ্ছেন না। কিন্তু ◇A খেলার সময় তাঁকে আরও একটি ♣ পাশাতে হবে ( ♡7-পাশালে ♡3-এ trick হবে ) এবং শেষ দুটি tricks ♣K 5-এ হ'তে কোন অসুবিধা হবে না।

**Progressive Squeeze :**

Squeeze card খেলার সময় কোন defender দুটি minace-এর control ধরে রাখতে না পারলে আমরা defender-এর সেই অবস্থাকে Squeezed হিসাবে ব্যাখ্যা করেছি। অনেক সময় কোন একজন defender-কে তিনটি suit-এ squeeze করা সম্ভব যাকে বলা হয় progressive squeeze যেমন :

24.




♣A-খেললে West কী পাশাবেন? ♠-পাশান সম্ভব নয়, সুতরাং যে কোন একটি A-পাশানর পর সেই suit-এর K-টি তাঁকে আবার squeeze করবে। এই ভাবে 4-টি tricks-ই South সংগ্রহ করতে সক্ষম হবেন।

এই উদাহরণটি লক্ষ্য করলে দেখা যায় South-এর নিশ্চিৎ tricks ছিল দুটি এবং মোট তাস রয়েছে চারটি। অর্থাৎ R. O. C. করা হয়নি ( R. O. C. করা হ'লে মোট তাসের সংখ্যা থেকে একটি কম নিশ্চিৎ trick থাকত বা 4—1 =3-টি নিশ্চিৎ tricks থাকা দরকার ছিল )। সুতরাং সিদ্ধান্ত করা যায়, progressive squeeze-এ R. O. C. নিশ্চিৎ tricks-এর সংখ্যার উপর নির্ভরশীল নয়। এক্ষেত্রে R. O. C. নির্ভর করে contract-এর উপর। যেমন ধরা যাক 4♠ contract-এ 7-টি নিশ্চিৎ tricks রয়েছে। 10-টি tricks পাওয়া দরকার এবং আমরা জানি অন্যান্য squeeze-এর মাধ্যমে মাত্র একটি বাড়তি trick পাওয়া সম্ভব। সুতরাং এক্ষেত্রে R. O. C কখনই নিশ্চিৎ tricks-এর সংখ্যার উপর নির্ভরশীল হ'তে পারে না। এক্ষেত্রে contract পূর্ণ করার জন্য 10-টি tricks অবশিষ্ট রেখে প্রতিপক্ষকে প্রথমে তিনটি tricks ছেড়ে দিয়ে R O. C. করতে হবে। অর্থাৎ এই squeeze এর বিশেষত্ব হ'ল একটির বেশি বাড়তি tricks তৈরী করা সম্ভব। এমন উদাহরণ তৈরী করাও অসম্ভব নয় যাতে 7-টি নিশ্চিৎ tricks থাকলেও 12-টি tricks সংগ্রহ করে contract পূর্ণ করা যায়। তবে এ রকম উদাহরণের সাথে বাস্তবতার বিশেষ সম্পর্ক নেই কারণ 7-টি নিশ্চিৎ tricks হাতে নিয়ে L. S. contract হওয়া নিশ্চই কোন System অনুযায়ীই সম্ভব নয়। সুতরাং আমরা সে আলোচনায় না গিয়ে স্বাভাবিক progressive squeeze-এর কিছু উদাহরণ আলোচনা করব:

25.




North-এর হাতে কোন entry না থাকার ফলে আপাত-দৃষ্টিতে মাত্র একটি trick পাওয়া যাবে মনে হ'লেও ♠K-এর উপর West squeezed-হ'য়ে ♣A-পাশাতে বাধ্য হবেন এবং A-তে trick-টি ধরে ♣K-এ আর একটি trick হবে।

26.




♣A-র trick-এ East-এর পক্ষে ♠ পাশান সম্ভব নয় এবং যে কোন একটি A পাশানর পর সেই suit-এর K তাঁকে আবার squeeze করবে। ফলে 4-টি tricks-ই South সংগ্রহ করবেন, যদিও নিশ্চিৎ tricks আছে দুটি।

Progressive squeeze-এর এই ধারণাকে পরিষ্কার করার জন্য দুটি সম্পূর্ণ deal আলোচনা করা হ'চ্ছে:

♠AQ32
♡654
◇A105
♣J97

27.

| West | | East |
|---|---|---|
| ♠J1098 | N | ♠765 |
| ♡QJ2 | W E | ♡9873 |
| ◇KQJ98 | S | ◇76 |
| ♣2 | | ♣8543 |

♠K4
♡AK10
◇432
♣AKQ106

South-এর 1♣ opening bid-এর পর West 1◇ overcall করলেন এবং শেষ পর্য্যন্ত N—S-এর 7♣ contract-এ ◇K lead হ'ল। 1◇ over call বা 7♣-contract-এর যৌক্তিকতার প্রশ্নে না গিয়ে দেখা যাক South তাঁর contract পূর্ণ করতে পারেন কিনা।

11-টি নিশ্চিৎ tricks আছে। প্রয়োজনীয় বাড়তি tricks দুটি একমাত্র progressive squeeze ছাড়া হওয়া সম্ভব নয়। West-এর 1◇ overcall-এর জন্য তাঁর হাতে যুক্তিযুক্তভাবে ♠J109x, ♡QJx এবং ◇KQJxx ধরা যেতে পারে। অর্থাৎ তাঁর হাতে একতাসের বেশি ♣-থাকা সম্ভব নয়। সেক্ষেত্রে 5-টি ♣-tricks নেওয়ার সময় তিনি কী পাশাবেন?

এই পরিকল্পনায় ◇A তে trick ধরে 4-টি ♣ এবং ♡A-র tricks নেওয়ার পর নিম্নরূপ অবস্থা হ'ল :

♠AQ32
♡65
◇10
♣—

| West | | East |
|---|---|---|
| ♠J1098 | N | ♠765 |
| ♡QJ | W E | ♡987 |
| ◇Q | S | ◇6 |
| ♣— | | ♣— |

♠K4
♡K10
◇43
♣6

এখন ♣6 খেললে West-কে একটি ♠ পাশাতে হবে। Dummy থেকে ♡5 পাশিয়ে ♠-suit-এ 4-টি tricks নেওয়ার সময় ( South থেকে দুটি ◇ পাশিয়ে ) চতুর্থ ♠-trick-এ West-এর পক্ষে ◇Q পাশান সম্ভব নয়। সুতরাং একটি ♡ পাশানর পর South-এর ♡K10-এ trick হ'য়ে contract পূর্ণ করতে কোন অসুবিধা হবে না।

আমাদের দ্বিতীয় উদাহরণটিকে progressive squeeze-এর একটি চমকপ্রদ ঘটনা বলা যেতে পারে :

28.

| West | North | East |
|---|---|---|
| | ♠Q42<br>♡765<br>◇A76<br>♣A654 | |
| ♠AK1087<br>♡10432<br>◇32<br>♣Q7 | N<br>W E<br>S | ♠96<br>♡K98<br>◇QJ1098<br>♣J109 |
| | ♠J53<br>♡AQJ<br>◇K54<br>♣K832 | |

3NT contract-এ West-এর ♠8 lead-এ dummy-থেকে 2 দেওয়ার পর East-এর 9-কে J-এ ধরে South লক্ষ্য করলেন মাত্র 6-টি tricks সহজভাবে পাওয়া যাচ্ছে। East-এর হাতে ♡K না থাকলে contract পূর্ণ করার কোন আশা নেই, কিন্তু সমস্যা হ'ল ♡K-টি তাঁর হাতে থাকলেও সার্থক finesse-এর মাধ্যমে আটটি tricks হ'তে পারে। নয়টি tricks কীভাবে হওয়া সম্ভব? মনে রাখতে হবে এক্ষেত্রে অন্য কোন squeeze-ই সম্ভব হ'বে না কারণ R. O. C. করা সম্ভব নয় ( Defender-দের হাতে একাধিক idle card থেকে যাবে )। সুতরাং একমাত্র ভরসা হ'ল progressive squeeze.

কিন্তু R. O. C করা হবে কী ভাবে? একমাত্র ♠-suit-এ trick-ছেড়ে দেওয়া ছাড়া অন্য কোন পথ নেই, কারণ ♣ বা ◇-এ tricks ছাড়তে গেলে defender-রা 4-টি ♠-tricks তুলে নেবেন। একটু চিন্তা করলে দেখা যাবে West-এর হাতে ♣ এবং ◇-suit-এ দুতাসের বেশি না থাকলে ( অর্থাৎ East-এর হাতে 5-তাস ◇ এবং 3-তাস ♣-হ'লে ) তাঁর ♠-suit-এর সাহায্যে East-কে squeeze করা সম্ভব।

সুতরাং ♠J-এ trick-ধরে দ্বিতীয় trick-এ South একটি ♠-খেললেন। West-কে এমত অবস্থায় চারটি ♠-tricks তুলতেই হবে ( না হ'লে ♣-suit-এ A এবং K-খেলে সহজেই একটি বাড়তি trick তৈরী করা সম্ভব )। কিন্তু তিনটি ♠-tricks নেওয়ার পর নিম্নরূপ অবস্থা হ'তে বাধ্য ( assumption অনুসারে West-এর হাতে দুতাস ♣ এবং দুতাস ◇ থাকলে ):




এই নয়টি tricks-এর মধ্যে South-কে আটটি tricks পেতে হবে। West ♠7 খেলার পর North থেকে ◇6 এবং South থেকে ♣3 দেওয়া হ'ল। East একটি ♡ পাশাতে বাধ্য। এবার ধরা যাক West ◇3 খেললেন। A-তে ধরে ♡J-টি সার্থক finesse করার পর ♡A-র উপর East-এর K-টি ধরা পড়বে। এখন অবস্থা নিম্নরূপ:



♡Q-খেলে ◇7 পাশালে East কী করবেন ? তাঁর পক্ষে ♣-পাশান সম্ভব নয় এবং একটি ◇ পাশানর পর ◇K5-এ দুটি tricks হ'য়ে contract পূর্ণ হবে।

একথা সত্যি, উপরোক্ত খেলায় contract পরাস্ত হওয়ার সম্ভাবনা রয়েছে, কারণ West-এর হাতে ছ-তাস ♠ থাকতে পারে (East-এর হাতে একতাস)। সেক্ষেত্রে East-এর হাতে তিনতাস ♣ হ'লে ♣AK-খেলে তাঁকে তৃতীয় ♣-এ একটি trick দিয়ে contract পূর্ণ করা সম্ভব হ'ত, যেহেতু তাঁর পক্ষে ♠-খেলা সম্ভব হ'ত না। কিন্তু সম্ভাব্যতা অনুসারে West-এর হাতে 5-তাস ♠-ধরে উপরোক্ত খেলা-ই বেশি যুক্তিযুক্ত।

## Squeeze Variations :

Squeeze মূলতঃ চারপ্রকার যথা : Simple, Automatic, Double এবং Progressive. এই চারটি মূল squeeze-এর উপর ভিত্তি ক'রে অনেক রকম squeeze variation হওয়া সম্ভব। এখানে এই রকম কিছু variation-এর আলোচনা করা হবে। এই variation-গুলি বিস্তারিতভাবে জানার বাস্তব প্রয়োজনীয়তা খুব কম, কারণ এ ধরনের হাত খুব কম পাওয়া যায় এবং পাওয়া গেলেও স্বাভাবিক পদ্ধতি অনুযায়ী bid-এর মাধ্যমে হয়ত এমন contract হবে যা পূর্ণ করার জন্য এই সব সূক্ষ্ম squeeze জানার দরকার হবে না। সুতরাং এই আলোচনার উদ্দেশ্য হ'ল পরিস্থিতি সম্পর্কে কিছু জ্ঞান অর্জন করা অর্থাৎ এধরনের ঘটনা অসম্ভব নয় সে সম্বন্ধে ধারণা রাখা। আর একটি কারণ হল : এই আলোচনা না করলে মনে হয় squeeze সম্পর্কে এই পরিচ্ছেদ অসম্পূর্ণ থেকে যাবে।

### No-1 : Compound Squeeze :

Double squeeze-এর এই বিশেষ variation-টিতে দুটি pivot-suit থাকে। Squeeze-card-এর উপর একজন defender তিনটি suit-এ squeezed হ'য়ে যে কোন একটি pivot suit থেকে পাশাতে বাধ্য হওয়ার পর অন্য pivot suit-এ double squeeze-এর অবস্থা সৃষ্টি হয়। যেমন :




♠A-খেলা হ'লে West-এর কোন অসুবিধা নেই, কিন্তু East-কে একটি ◇ বা ♡ পাশাতে হ'বে যেহেতু ♣A পাশান সম্ভব নয় এবং তাঁর পাশানর উপর নির্ভর ক'রে দুটি ভিন্ন পরিস্থিতির উদ্ভব হবে। প্রথমে ধরা যাক একটি ♡ পাশান হ'ল। সেক্ষেত্রে ♡A এবং ◇A খেলার পর নিম্নরূপ অবস্থা হ'তে বাধ্য :




ঠিক এই অবস্থাটি আমরা classical simulteneous double squeeze-এর আলোচনায় দেখেছি। ♠2 খেলার পর West এবং East-কে একটি ক'রে ◇ পাশাতে হ'বে (অন্য minace-টিকে control করার জন্য) এবং ◇K4-এ tricks হচ্ছে।

এবার ধরা যাক ♠A-র উপর East একটি ◇-পাশালেন সেক্ষেত্রে ◇K এবং ◇A খেলার পর নিম্নরূপ অবস্থা হবে :




♠2-খেলার পর classical simulteneous-এর সমস্ত শর্ত পূরণ হওয়ার ফলে তিনটি tricks-ই South পাবেন।

Compound squeeze-এর আর একটি উদাহরণ নিম্নরূপ :




♣-suit-টি trump হ'লে ♣A-র উপর West যে major suit থেকে পাশাবেন (◇-পাশালে ruff-এর মাধ্যমে এই suit-এ দুটি tricks হবে) dummy থেকে সেই suit পাশান হবে। যেমন, ধরা যাক West ♠J পাশালেন। সেক্ষেত্রে ♠6 পাশিয়ে ♠A, ◇A এবং একটি ◇-ruff-এর পর নিম্নরূপ অবস্থা হ'তে বাধ্য :




অবস্থাটি ঠিক একটি classical simulteneous-এর মত এবং ♣J খেললে দুজন defender-ই পর্য্যায়ক্রমে squeezed হবেন।

♣A-র উপর West ♠J-এর পরিবর্তে ♡J পাশালে dummy থেকে ♡6 পাশিয়ে ♡A, ◇A এবং একটি ◇ ruff-এর পর minace এবং pivot suit-ছাড়া আর কোন পরিবর্তন হবে না। সেক্ষেত্রে ♣J-খেললে একই ফল হবে।

**No-2. Jettison Squeeze :**

এই Squeeze-এ একটি বড় তাস unblock করতে হয়। Simple squeeze-এ unblocking ছাড়া এই squeeze-এর আর কোন বৈশিষ্ট নেই। যেমন :




♡-suit-টি blocked হওয়ার জন্য মনে হচ্ছে তিনটি tricks পাওয়া যাবে

না, কিন্তু ◇A খেলার পর West কী পাশাবেন? ♣A পাশালে dummy-র ♡A এবং ♣K-এ দুটি tricks হ'বে, অপরপক্ষে একটি ♡ পাশানর পর dummy-র ♡A-টি unblock করলে ♡K9-এ দুটি tricks পেতে কোন অসুবিধা হবে না।

**No-3. R. O. C. ছাড়া squeeze:**

Rectification of Count (R. O. C.)-এর মাধ্যমে squeeze খেলার প্রস্তুতিপর্বে defender-দের হাতের idle card-কে তুলে নেওয়ার প্রয়োজনীয়তা আমরা দেখেছি। তবে R. O. C. সমস্ত সময় প্রয়োজনীয় শর্ত নয় একথা বলা হয়েছে। এ ধরনের একটি উদাহরণ (11 No.) পূর্বে আলোচনা করা হয়েছে। এখানে আর একটি দৃষ্টান্ত দেওয়া হ'ল:




মোট তাসের সংখ্যা (M) = 4, সহজ tricks-এর সংখ্যা (N) = 2. এই উদাহরণে M – N = 4 – 2 = 2 হ'য়েছে। R. O. C. করা হ'লে M – N = 1 হওয়া উচিৎ ছিল, অর্থাৎ এক্ষেত্রে R. O. C. করা হয় নি। কিন্তু ♣A squeeze card টি খেললে West-এর উপর সমভাবে simple squeeze সার্থক হবে। তাঁর পক্ষে ♠ পাশান সম্ভব নয় এবং একটি ♡ পাশান হ'লে North থেকে ♠J পাশিয়ে একটি ♡-খেলা হবে। ♡A (বা ♡K)-এ trick ধরে West একটি ♠ খেলতে বাধ্য হবেন এবং 4-টির মধ্যে তিনটি tricks-ই South সংগ্রহ করতে সক্ষম হবেন।

**No-4. Criss-Cross Squeeze:**

এই squeeze-টিও minace suit-এ blocked পরিস্থিতির উপর নির্ভর ক'রে হ'য়ে থাকে, কিন্তু jettison squeeze-এর সাথে পার্থক্য হ'ল এক্ষেত্রে কোন বড় তাস পাশাতে (jettison) হয় না। যেমন:




◇A-তে East যে কোন একটি major থেকে পাশাতে বাধ্য, ধরা যাক ♡5. সেক্ষেত্রে ♡A-র উপর K-টি ধরা পড়ার পর ♠A-তে entry নিয়ে ♡Q-এ trick হবে। অপরপক্ষে ♠5 পাশান হ'লে ♠A খেলার পর ♡A-র entry-তে ♠Q-এর trick হ'তে বাধ্য।

এই squeeze-টিতে কোন trump ছিল না। অনেক সময় ruff-এর সাহায্যে এই ধরনের squeeze হ'য়ে থাকে যাকে ruffing criss-cross squeeze বলে। যেমন :




♡7 ( trump ) খেলে North থেকে ♠4 পাশান হ'ল। ধরা যাক East ♠J পাশালেন। সেক্ষেত্রে ♣A-তে ঢুকে একটি ♠-ruff-এর মাধ্যমে ♠Q-এর trick তৈরী হবে এবং ♣K এ entry আছে। অপরপক্ষে একটি ♣ পাশান হ'লে ♣AK খেলার পর একটি ♠-ruff-এ entry নিয়ে ♣J-এ trick পেতে কোন অসুবিধা হবে না।

**No. 5। See-saw Squeeze :**

Squeeze-এর মাধ্যমে বাড়তি trick সাধারণতঃ যে কোন একটি হাতে তৈরী হ'য়ে থাকে ( হয় dummy বা declarer-এর হাতে )। See-saw squeeze-এ defender-দের squeezed হ'য়ে পাশানর উপর নির্ভর করে যে কোন হাতে trick তৈরী হওয়া সম্ভব। এই squeeze তিন প্রকার হ'তে পারে যথা : Ruffing see-saw ; No-trump see-saw এবং Criss-Cross See-Saw.

**Ruffing See-Saw :**




♠J (trump) খেলার পর ধরা যাক West ♡9 পাশালেন। ♠Q-এ trick-টি ধরে ♡2টি ruff করলে তাঁর K ধরা পড়বে এবং ◇ ruff-এ dummy-তে ঢুকে ♡Q-এ trick নেওয়া সম্ভব। অপর পক্ষে ◇9 পাশান হ'লে dummy থেকে ♠2 দেওয়ার পর ◇2-টি ruff করলে K-টি ধরা পড়ছে এবং ♡-ruff-এ entry পেতে কোন অসুবিধা নেই।

**No-trump See-Saw :**




No-trump contract-এ 7-টি trick খেলার পর এই অবস্থা হ'য়েছে। 6-টি tricks-এর মধ্যে South-কে 5-টি tricks পেতে হবে। Lead এখন তাঁর হাতে।

◇5 খেলার পর West একটি ♠ পাশালে 10-এ trick ধরে ♠K এবং ♠5 খেলার পর ◇K-এ entry নিয়ে তৃতীয় ♠-এ পঞ্চম trick হবে। অপরপক্ষে একটি ♣ পাশানর পর ◇K-এ trick ধরে ♣2 খেলা হ'লে তাঁকে একটি ♣ trick দিয়ে ◇J-এ entry-র সাহায্যে তিনটি ♣-tricks পেতে কোন অসুবিধা নেই।

**Criss-cross See-Saw :**

No-trump See-Saw-র প্রয়োজনমাফিক overtaking চিন্তাধারার সাথে Criss-Cross-এর চিন্তাধারার সমন্বয় এই squeeze-এ দেখা যাচ্ছে :



South থেকে ♠2 খেলা হ'ল। West একটি ◇-পাশালে A-তে trick-টি ধরে ◇Q-খেলার পর ♠K-এ entry নিয়ে একটি ◇ খেললে 5-টি tricks পেতে কোন অসুবিধা নেই। অপরপক্ষে ♣ পাশান হ'লে ♠ Q-এ trick ধরে একটি ♣ খেলার পর ♠A-তে entry নিয়ে একটি ♣-trick তৈরী করতে কোন অসুবিধা হবে না এবং ◇Q-এ entry রয়েছে।

**No. 6. Guard Squeeze :**

এই squeeze-এ একজন defender দুটি minace-এর control ধরে রাখতে বাধ্য হ'য়ে তৃতীয় একটি suit-এর control ছেড়ে দিতে বাধ্য হন। ফলে অপর defender-এর হাতের এই তৃতীয় suit-এর বড় তাস finesse-এর মাধ্যমে ধরা পড়ে যেমন :




♣10 খেলা হ'লে West একটি ◇ পাশাতে বাধ্য, অর্থাৎ তৃতীয় suit-টির control ছেড়ে দিতে বাধ্য। ফলে ◇A-র উপর Q-টি ধরা পড়বে এবং ◇10-এর সার্থক finesse-এর মাধ্যমে সবকটি tricks সংগ্রহ করতে South-এর কোন অসুবিধা হবে না।

**No. 7. Clash Squeeze :**

এই পরিস্থিতিটি একটি তিন-suit-এর progressive squeeze যাতে বিশেষ ধরনের minace থাকে। নামটি দিয়েছিলেন Mr. Chien Hwa Wang :




♠2-র উপর West-এর পক্ষে ♣Q বা ♡Q পাশান সম্ভব নয়, কারণ তাহ'লে ♣10 বা ♡J-এ আলাদাভাবে trick নেওয়া সম্ভব হবে। এই ♣10 এবং ♡J-কে West-এর বিরুদ্ধে clash minace বলে।




♠K-এর উপর West একটি ♣ পাশাতে বাধ্য কারণ ♡Q-টি তাঁর বিরুদ্ধে clash minace এবং ◇2-টি সাধারণ minace হিসাবে কাজ করছে। Dummy-থেকে ◇2 পাশাবার পর ◇A-তে East ♡ এবং ♣-suit-এ squeezed হচ্ছেন এবং South সমস্ত tricks সংগ্রহ করতে সক্ষম হবেন।

**No. 8. Progressive Unbalanced Squeeze :**

একজন defender-এর তিনটি suit-এ এবং অপর defender-এর দুটি suit-এ squeezed হওয়ার এই ঘটনাকে Mr. Hugh Darwen নাম দিয়েছেন

**Progressive Unbalnced Squeeze.** Clash এবং Guard squeeze-এর সমন্বয়ে এই squeeze-এর উৎপত্তি হয়। যেমন :

| | | | |
|---|---|---|---|
| | | ♠A2<br>♡92<br>◇AJ<br>♣— | |
| 42. | ♠KQ<br>♡KQ<br>◇KQ<br>♣— | N<br>W E<br>S | ♠109<br>♡107<br>◇—<br>♣32 |
| | | ♠J<br>♡A8<br>◇2<br>♣AK | |

♣AK খেললে West-এর পক্ষে একটিও ◇ পাশান সম্ভব নয় ( dummy-র ◇AJ-এ সেক্ষেত্রে দুটি tricks হ'বে )। সুতরাং তাঁকে major suit-এর তাস পাশাতে হবে। ধরা যাক ♠KQ পাশান হ'ল। সেক্ষেত্রে ♠J-টি Clash minace থাকার ফলে এই suit-এ দুটি tricks আলাদাভাবে সংগ্রহ করা সম্ভব। অপরপক্ষে ♡KQ পাশান হ'লে dummy থেকে ♡9 এবং ◇J বা ♠2 পাশানর পর East-এর ♡10-টি finesse-এর মাধ্যমে ধরা পড়বে ( Guard squeeze ), সুতরাং West-কে এই দুটি tricks-এ একটি ♠ এবং একটি ♡-পাশাতে হবে।

এই tricks দুটিতে dummy-থেকে ♡9 এবং ◇J পাশানর পর ◇A-র trick-এ East ♠ এবং ♡-suit-এ squeezed হচ্ছেন, ফলে South সবকটি tricks সংগ্রহ করবেন।



♣AK খেলে dummy-থেকে ♠2 এবং ♡2 পাশানর পর ঠিক 42 নং-এর মত East একটি ♠ এবং ♡ পাশাতে বাধ্য। এবার ◇A-র trick-এ West যে major থেকে পাশাবেন, dummy-থেকে অপর major-এ পাশানর পর সবকটি tricks-ই South সংগ্রহ করবেন।

**No. 9. Hexagonal Squeeze :**

Guard এবং clash squeeze-এর সমন্বয়ে প্রত্যেক defender-এর পর্য্যায়ক্রমে তিনটি suit-এ squeezed হওয়ার এই বিশেষ দুষ্প্রাপ্য পরিস্থিতিটিকে Mr. George Coffin নাম দিয়েছেন Hexagonal Squeeze. জ্যামিতিতে hexagon অর্থে ছয়টি বাহুযুক্ত যে কোন আবদ্ধ জায়গা বা ষড়ভূজ বোঝায়। দু'জন defender-এর আলাদাভাবে তিনটি suit-এ squeezed হওয়াকে মোট ছয়টি suit-এ squeezed হওয়ার সাথে মিলিয়ে নাম করা হয়েছে hexagonal squeeze. যেমন :



♣A খেলার পর ♠Q clash minace-টির জন্য West-কে একটি ◇-পাশাতে হবে। এখন ♡Q-টি East-এর বিরুদ্ধে clash minace থাকার ফলে তাঁকেও একটি ◇-পাশাতে হবে। ফলে চারটি A এবং ◇2-এ মোট পাঁচটি tricks পেতে কোন অসুবিধা নেই।

**No. 10. Vice Squeeze :**




আপাত দৃষ্টিতে South-এর মাত্র একটি trick রয়েছে। কিন্তু ♠J খেলার পর West একটি ♡পাশাতে বাধ্য হওয়াতে ♡-suit-এ আর একটি trick হবে কারণ dummy-থেকে ◇10 পাশানর পর ♡5-টি খেললে East A-তে trick--টি ধরতে বাধ্য হবেন।

**No. 11. Stepping-stone Squeeze :**

Terence Reese-এর এই squeeze-এ বাড়তি trick তৈরী হওয়ার পর declarer নিজের তাসের সাহায্যে সেই বাড়তি তৈরী trick-টি সংগ্রহ করতে সক্ষম হন না, কারণ entry-র অভাব। কিন্তু defender-দের সাহায্যে তাঁর উদ্দেশ্য সফল হ'য়ে থাকে। যেমন :

♠A10
♡3
◇ –
♣2




♠QJ
♡AK
◇—
♣—

♣A-র উপর East একটি ♡ পাশাতে বাধ্য হওয়ার পর ♠K-এর trick নিয়ে একটি ♡-খেলা হ'লে trick-টি তিনি ধরতে বাধ্য হবেন এবং তাঁর ♠Q-টি North-এর ♠A-র দিকে stepping stone হিসাবে চলে যাবে।

**No. 12. The winkle :**

♠2
♡73
◇—
♣2

47.

♠KJ
♡KQ
◇—
♣—

N
W E
S

♠—
♡A654
◇—
♣—

♠AQ
♡2
◇—
♣A

♣A-র trick-এ West-কে একটি ♡ পাশাতে হবে। এবার ♡2 খেলার পর তিনি K-এ trick ধরলে ♠AQ-তে দুটি tricks হ'তে বাধ্য, অপরপক্ষে ♡K-কে A-তে overtake করলে East ♡7-এ একটি trick পেতে সাহায্য করবেন। অর্থাৎ দ্বিতীয় trick-টি যে কোন defender-ই ধরুন না কেন South-এর পক্ষে মোট তিনটি tricks সংগ্রহ করতে কোন অসুবিধা হবে না।

## No. 13. One-suit squeeze :

এ যাবৎ আলোচনায় আমরা দেখলাম squeeze সার্থক হ'তে হ'লে squeezed defender-কে কমপক্ষে দুটি Suit-এ control করতে হয়। অর্থাৎ দুটি suit-কে control করতে না হ'লে squeeze সার্থক হয় না। তাহলে নিচের অবস্থাকে কী বলা উচিৎ ?




♡J খেললে East কী পাশাবেন ? ♣2 পাশালে South ♣4 খেলে dummy থেকে 6 দেওয়ার পর 10 বা J-এ trick ধরে তিনি end played হবেন অপরপক্ষে ♣10 ( বা J ) পাশানর পর South থেকে Q খেলা হবে। K-এ trick ধরে তিনি একই রকম end played হচ্ছেন। অর্থাৎ একটি মাত্র suit-এ তিনি squeezed হচ্ছেন। সুতরাং এই পরিস্থিতিকে আমরা One-suit squeeze বলতে পারি।

## No. 14. Sydney Squeeze :

Trump-suit সহ তিনটি suit-এ squeezed হওয়ার এই অভূতপূর্ব পরিস্থিতিটি প্রথম আবিষ্কৃত হয় Sydney-তে, কোন এক খেলার সময় :

♠ 32<br>
♡ —<br>
◇ —<br>
♣ A




♠ A<br>
♡ Q<br>
◇ Q<br>
♣ —

♠ —<br>
♡ K<br>
◇ K<br>
♣ K

♣-suit-টি trump এবং খেলা এখন dummy-তে ( North-এ )। ♠2 খেলে ♣K দিয়ে ruff করার পর West কী পাশাবেন ? যে কোন একটি A পাশালে সেই suit-এর 'K' তাঁকে আবার squeeze করবে এবং ♣Q-এ under-ruff করলে dummy-র ♠3-এর trick পেতে কোন অসুবিধা নেই।

—: ♠ : ♡ : ◇ : ♣ :—

## —পরিশিষ্ট—

## আচরণবিধি ও আইন

শুধুমাত্র নিজেদের ক্লাবের ছোট পরিচিত মহলে ব্রীজ্ খেলার জন্য এই আলোচনার কোন দরকার ছিল না। কিন্তু যেহেতু আমাদের বিভিন্ন পরিবেশে ভিন্ন ভিন্ন মানবিকতার খেলোয়াড়দের বিরুদ্ধে খেলতে হবে; সুতরাং সুষ্ঠ পরিবেশ বজায় রাখার স্বার্থে সম্ভাব্য মতানৈক্য এবং দ্বন্দ্ব বা friction-কে এড়াতে হ'লে সর্বজনগ্রাহ্য কিছু আচরণবিধি এবং আইন মেনে চলা দরকার। এই আন্তর্জাতিক খেলাটির সমস্ত আইন 1975 সালে পুনর্বিন্যাস (revision) করা হয়। এই আইন কানুন মুখস্থ করার বিশেষ প্রয়োজন হয় না কারণ যে কোন প্রতি-যোগিতামূলক খেলার পরিচালকদের কাছে আইনের বই থাকে এবং প্রয়োজনে তাঁরাই সিদ্ধান্ত গ্রহণ করে থাকেন। যদি কখন তাঁদের সিদ্ধান্তকে সন্দেহজনক মনে হয় তাহ'লে বই দেখে নিজের সন্দেহভঞ্জন করলেই চলে। সুতরাং আমরা এখানে আইন সম্বন্ধে কোন আলোচনা না করে কিছু ঘটনার কথা আলোচনা করব—যে সব ঘটনা প্রতিটি খেলোয়াড়ের আচরণবিধির উপর নির্ভরশীল কিন্তু আইনের মাধ্যমে বিচার করা হয় না বা করা সম্ভবও নয়।

যে কোন খেলায় সুষ্ঠ পরিবেশ বজায় রাখতে হ'লে প্রত্যেক খেলোয়াড়ের উচিৎ সঠিক নিতীবোধে উদ্বুদ্ধ হয়ে সঠিক আচরণবিধি পালন করা—বিশেষতঃ যে সমস্ত খেলা মূলতঃ চিন্তাশক্তি, সুক্ষ্ম বিচার বিশ্লেষণ এবং মনস্তত্বের উপর নির্ভরশীল, যেমন ব্রীজ্, এমনভাবে খেলা উচিৎ যেন প্রতিটি খেলোয়াড় মনে করতে পারেন তিনি বিপক্ষদলের দ্বারা প্রতারিত হচ্ছেন না। একটি উদাহরণের সাহায্যে বলা যাক: ধরা যাক ◇Q-টিকে finesse-এর মাধ্যমে ধরার জন্য South নিজের হাত থেকে dummy-র ◇AJx-এর দিকে ◇10টি খেললেন। West একবার একটি তাস তুললেন। কিন্তু পরমুহূর্তে তাসটি হাতে যথাস্থানে রেখে দিয়ে একটু ইতস্ততঃর পর একটি ছোট ◇ খেললেন। স্বাভাবিক ভাবেই South মনে করতে পারেন Q-টি West-এর হাতে রয়েছে এবং তিনি dummy থেকে ছোট তাসটি খেলার পর লক্ষ্য করলেন East Q-এ trick-টি ধরলেন। এমত অবস্থায় তাঁর অসন্তুষ্ট হওয়ার যথেষ্ট কারণ রয়েছে। West-এর এই আচরণ (ভুয়া ইতস্ততঃর মাধ্যমে South-কে প্রতারিত বা cheat করার চেষ্টা) অন্যায় হ'লেও (কারণ তিনি নিশ্চই বলতে পারবেন না ◇Q-টি হাতে রয়েছে কি না খুঁজে দেখার জন্য ইতস্ততঃ করতে হয়েছে) তাঁর বিরুদ্ধে আইন অনুসারে কোন ব্যবস্থা গ্রহণ করা সম্ভব নয় অথচ মেনে নেওয়াও চলে

না। সুতরাং যে কোন প্রতিযোগিতামূলক খেলায় অংশ গ্রহণ করতে হ'লে প্রত্যেক খেলোয়াড়কে কিছু সর্বজনগ্রাহ্য ভদ্রতা বা Etiquette এবং শালিনতা বা Ethics মেনে চলতে হবে। বেশিরভাগ সাধারণ খেলোয়াড় এই নিয়ম না জানার ফলে ইচ্ছাকৃত বা অনিচ্ছাকৃতভাবে অনেক সময় এমন কিছু আচরণ ক'রে থাকেন যাঁর ফলে নিজেদেরকে খুব অসুবিধাজনক পরিস্থিতির মধ্যে পড়তে হয়, যদিও তাঁর সেই আচরণের মধ্যে কোন অসৎ উদ্দেশ্য নাও থাকতে পারে। বস্তুতঃ সৎ উদ্দেশ্যে কোন যুক্তিযুক্ত আচরণ করলে কোন ভাল যুক্তিমানা খেলোয়াড়ই অন্যায় বলতে পারেন না। তবে বলা যায় না কোন খেলোয়াড় কোন সময় অযৌক্তিক ব্যাবহার করতেও পারেন। এই কারণে নিচের বক্তব্য মনে রাখলে অনেক অপ্রীতিকর পরিস্থিতি থেকে অব্যাহতি পাওয়া যেতে পারে।

ব্রীজ্ টেবিলের কিছু আচরণকে খেলার প্রথম দিন থেকেই খেলোয়াড়রা পছন্দ করে এসেছেন যেমন :

Dealer-এর সমস্ত তাস বাঁটা না হ'লে ( যতক্ষণ না তিনি নিজের তাস তুলবার সুযোগ পাচ্ছেন ) কোন খেলোয়াড়েরই উচিৎ নয় নিজের তাস তুলতে শুরু করা কারণ নিজের হাত সম্বন্ধেবিচার বিশ্লেষণের জন্য অন্যান্য খেলোয়াড়দের সমান সময় dealer-এরও পাওয়া উচিৎ। এর জন্য কোন সময় নষ্ট হওয়ার সম্ভাবনা নেই কারণ dealer তাঁর হাত তুলে যতক্ষণ না কিছু বলছেন pass বা bid ) অন্য কোন খেলোয়াড়েরই কিছু বলার অধিকার থাকে না।

অনেক সময় দেখা যায় opening lead হওয়ার পূর্বেই dummy তাঁর trump-suit টি টেবিলের উপর face-up করে রাখেন—বিশেষতঃ suit-টি খুব ভাল হ'লে। এই খারাপ অভ্যাসটি থাকলে যত তড়াতাড়ি সম্ভব বর্জনের চেষ্টা করা উচিৎ কারণ মনে রাখতে হবে opening lead-এর পূর্বে trump বা অন্য কোন তাস face-up করে রাখলে opening leader বাড়তি সুবিধা পেতে বাধ্য।

Dummy-র উচিৎ opening lead হওয়ার পর নিজের 13-টি তাস suit অনুযায়ী ভাগ করে টেবিলের উপর face-up করে সাজিয়ে রেখে ( trump-suit-টি ডাঁনদিকে বা NT-contract-এ ডাঁনদিক থেকে বাঁদিকে যথাক্রমে ♠, ♡, ◇ এবং ♣-suit রেখে নিজের চেয়ারে চুপ করে বসে partner-এর নির্দেশিত তাস দিতে থাকা। অর্থাৎ, এদিক ওদিক মুখ ঘুরিয়ে প্রতিপক্ষীয় কোন খেলোয়াড়ের হাতের দিকে দৃষ্টিপাত করা ( বা চেষ্টা করা ) উচিৎ নয়। এমনকি partner-এর হাতটি দেখতে চাওয়ার অনুরোধ ( তাঁর পরিকল্পনা লক্ষ্য করার জন্য ) করাও উচিৎ নয়। তবে চেয়ার ছেড়ে উঠে

খেলোয়াড়দের জন্য কিছু খাবার সংগ্রহের উদ্দেশ্যে যাওয়ার পথে partner-এর হাতের উপর ক্ষণিক দৃষ্টিপাত করলে অবশ্য কোন খেলোয়াড়ের কিছু মনে করার থাকবে না। আসল কথা dummy খেলোয়াড়ের সব সময় উচিৎ নিশ্চিন্ত নির্ভাবনায় অবসর বিনোদন করা ( সম্ভবতঃ একটি সিগারেট ধরিয়ে বা একটিপ নস্যি হাতে )।

পাশে বসা দর্শকদের ক্ষেত্রেও এ-ধরণের কিছু আচরণবিধি সমানভাবে প্রযোজ্য। যেমন, যে কোন একজন খেলোয়াড়ের হাত দেখা উচিৎ; অর্থাৎ একজনের হাত দেখে অন্য একজনের হাতের দিকে দৃষ্টিপাত করলে ধারণা হ'তে পারে প্রথম হাতটি সেই দর্শকের মনমত হয়নি বা বেশি points নেই। খেলাচলাকালীন পাশে বসে কোন কথা বলা উচিৎ নয় ( বলার মত যথেষ্ট কারণ থাকলেও )। একবার এক জাতিয়স্তরের প্রতিযোগিতায় কোন এক দর্শককে একপক্ষের কোন এক খারাপ contract-কে double করতে শোনা গিয়েছিল। ঘটনাটি প্রচণ্ড আকস্মিক এবং অদ্ভূত হওয়ার জন্য নজির হ'য়ে রয়েছে।

এমনকি দুটি deal-এর মাঝখানেও কোন কথা বলা উচিৎ নয় ( সদ্য সমাপ্ত deal-এর কোন সমালোচনা )। এতে খেলোয়াড়দের মানষিক ভারসাম্য নষ্ট হওয়ার সম্ভাবনা থাকে। তবে নিজেদের ক্লাবের পরিচিত মহলে একজন দর্শক হিসাবে কী ধরণের ব্যাবহার করা যায় তা সেই দর্শকই ঠিক করতে পারেন। এ ব্যাপারে অন্য কোন পণ্ডিত ব্যক্তির পরামর্শ অপ্রয়োজনীয় মনে হয়।

সদ্যসমাপ্ত কোন deal সম্বন্ধে partner-এর কতটুকু সমালোচনা করা উচিৎ তা নির্ভর করে পরিবেশ. দুই partner-এর তুলনামূলক দক্ষতা এবং উদ্দেশ্যের উপর। ঘড়োয়া পরিবেশে প্রশিক্ষণের উদ্দেশ্যে অভিজ্ঞ ভাল খেলোয়াড় গঠনমূলক সমালোচনা করতে পারেন, কিন্তু কোন গুরুত্বপূর্ণ প্রতিযোগিতামূলক খেলায় এমন কোন সমালোচনা করা উচিৎ নয় যাতে partner কিছু মনে করতে পারেন। কারণ মনে রাখতে হবে, ব্রীজ খেলাতে ভুল হওয়ার যথেষ্ট যায়গা রয়েছে এবং এমন কোন খেলোয়াড় আজ পর্যন্ত দেখা যায়নি যাঁর খেলায় কখনই ভুল হয় না। সুতরাং partner-এর কোন একটি ভুলের সমালোচনা করতে গিয়ে রূঢ় ভাষা বা কোন অভদ্র ব্যাবহার করলে তিনি হয়ত ভবিষ্যতের জন্য ঘটনাটিকে স্মৃতিপটে রেখে দিতে পারেন। একবার এক পরিচিত পরিবেশে একটি deal-এর পর দুই partner-এর উত্তপ্ত সমালোচনার মাঝখানে এক partner-কে deck-এর সমস্ত তাস টুকরো টুকরো করে জানলা দিয়ে বাইরে ফেলে দিতে দেখেছি এবং খেলার শেষ সেখানেই

হয়েছিল। সুতরাং কোন প্রতিযোগিতামূলক খেলায় partner তাঁর হাতে খুব খারাপ bid করার পর hand-play যদি আরও বেশি খারাপ করেন তাহলেও শুধু "Bad luck" বলে চুপ করে থাকা উচিৎ। এর ফলে পরবর্তী deal গুলিতে ভুলের সংখ্যা কমতে পারে এবং partner একজন অভিজ্ঞ ভাল খেলোয়াড় হ'লে এই ব্যাবহারের জন্য সন্তুষ্টচিত্তে আত্মসমালোচনার মাধ্যমে নিজেকে সংশোধন করতে পারবেন। কিন্তু তিনি একজন অনভিজ্ঞ সাধারণ খেলোয়াড় হ'লে তাকে এই বইটি পড়তে দেওয়া ছাড়া আর তো কোন পথ পাওয়া যায় না।

Bid করার সময় কিছু নিয়ম কঠোরভাবে মেনে চলা দরকার। পরিষ্কারভাবে মনে রাখা দরকার ব্রীজের ভাষা মাত্র 15-টি শব্দের মধ্যে সীমাবদ্ধ, যেমন :

**One ; two ; three ; four ; five ; six ; seven ;**

**Clubs ; Diamonds ; Hearts ; Spades ; No-trump ;**

**Pass ; Double এবং Redouble.**

এই 15-টি কথা ছাড়া ব্রীজ্ টেবিলে অন্য কোন ভাষা ব্যাবহার করা চলে না। একটি ব্যতিক্রম হ'তে পারে। যাঁদের Pass বলাকে Hearts বলার মত শোনায় তাঁরা Pass না বলে No-bid বলতে পারেন। তবে মনে রাখতে হবে প্রতি deal-এই যেন No-bid বলা হয়, অর্থাৎ একবার Pass আর একবার No-bid বলা কোনমতেই উচিৎ নয়। এই ধরনের ঘটনাকে দণ্ডনীয় অপরাধের মধ্যে গণ্য করা হয়। অনেক খেলোয়াড়কে শুধু "No" বা মুখে কিছু না বলে পরবর্তী খেলোয়াড়কে bid করতে ইশারা করে চুপ করে বসে থাকতে দেখা যায়। এই ধরণের ঘটনা কখনই হওয়া উচিৎ নয়। অর্থাৎ Pass বা No-bid যে কোন একটি বলতেই হবে। Double বা Redouble করার সময়ও অনেক খেলোয়াড় ব'লে থাকেন "double করলাম" বা "একটি double রইল" ইত্যাদি। এধরনের অভ্যাস খুব খারাপ। শুধুমাত্র "double" বা "re-double" কথাটি বললেই যথেষ্ট এবং সঠিক হয়।

কোন bid করার সময় ( pass, double এবং re double-কে bid বলা হয় না। এদেরকে call বলে। Bid এবং call কথাটির সমান অর্থে বহুল ব্যাবহার প্রচলিত থাকলেও আন্তর্জাতিক নিয়মানুসারে সমস্ত bid-ই call-এর পর্য্যায়ে পড়ে কিন্তু সমস্ত call-ই bid নয়। অর্থাৎ pass, double এবং redouble ছাড়া অন্য সমস্ত ( 12 টি ) কথাকে Bid বা Call বলা হয় কিন্তু এই তিনটি কথাকে bid বলা হয় না। এ সম্বন্ধে 1971 সালে গঠিত World Bridge

Federation ( W. B. F)-এর Commission-এর সুপারিশ মত 1975 সালে প্রকাশিত Laws of duplicate Contract Bridge বইটি লক্ষণীয়। ) সংখ্যাটি প্রথমে বলে পরে suit বা no-trump বলতে হবে, যেমন one spade বা seven no-trump ইত্যাদি কিন্তু কথনই spade one বা no-trump-five এরকমভাবে বলা চলে না। অনেকে আবার one-spades বা one-no trump না বলে শুধু spades বা no-trump ব'লে থাকেন। পরে তাঁকে জিজ্ঞাসা করা হ'লে হেসে উত্তর দেন, spades মানে one-spades আবার কী ? এ ধরনের অভ্যাস থাকলে যতশিগ্র সম্ভব বর্জন করা উচিৎ।

এই নিয়মে bid ( বা call ) করার সময়ও লক্ষ্য রাখতে হবে স্বর (Voice) এবং সুরের (tone) যেন কোন বিশেষ তারতম্য না হয়। এমন অনেক খেলোয়াড় দেখা যায় যাঁরা ভাল তাস পেলে সোজা হয়ে বসেন, হাসিখুশিপূর্ণ উজ্জ্বল মুখে bid বা প্রতিপক্ষের contract-কে বজ্রগম্ভীর স্বরে double করেন। এই সমস্ত ঘটনাই কিন্তু বিপরিত রকম দেখা যায় যখন তিনি খুব খারাপ হাত পান। অর্থাৎ খারাপ হাত পেলে এই খেলোয়াড়কে এলিয়ে পড়ে বিমর্ষচিত্তে মিনমিনে স্বরে bid করতে দেখা যায়। ফলে এই খেলোয়াড় bid করুক বা না করুক, এর হাত সম্বন্ধে partner সহজেই কিছু ধারণা করতে সক্ষম হন। সুতরাং কোন bid-ই tone বা voice-এর দ্বারা প্রভাবিত হওয়া উচিৎ নয়। একথা ঠিক, কোন মানুষের পক্ষেই সমস্ত deal-এর সমস্ত bid সমান tone এবং voice-এর মাধ্যমে করা সম্ভব হয় না, কারণ মানুষ যন্ত্র নয়। তবে মনে রাখতে হবে, অনিচ্ছাকৃতভাবে কোন খেলোয়াড়ের bid-এ tone বা voice-এর অস্বাভাবিক তারতম্য হ'লেও তাঁর partner-এর উচিৎ নয় সেই অস্বাভাবিক তারতম্যের সুযোগ গ্রহণ করা। যেমন দুই পক্ষ bidding-এ অংশ গ্রহন করার পর কোন একসময় partner প্রতিপক্ষের contract-কে double করলেন। কিন্তু তাঁর double-টি সন্দেহজনক মনে হ'ল অর্থাৎ short হওয়া সম্বন্ধে তিনি নিশ্চিৎ নন একথা তাঁর সন্দেহজনক নিচুস্বরের double-এর মাধ্যমে প্রকাশ পেলেও তাঁর partner-এর উচিৎ নয় কোন সন্দেহজনক ( borderline ) হাতে সেই double-কে তুলে নেওয়া ( পরিষ্কার যুক্তি ছাড়া ) অথবা কোন খেলোয়াড় কিছুক্ষন চিন্তা বা ইতস্ততঃর পর pass করতে পারেন, কিন্তু তাঁর partner-এর উচিৎ নয় এই চিন্তা বা ইতস্ততঃর উপর নির্ভর করে কিছু অযৌক্তিক সুবিধা গ্রহণ করা। ব্রীজ হচ্ছে বিচার বিশ্লেষণের উপর ভিত্তি করে দক্ষতার খেলা। যে কোন বিচার বিশ্লেষণ bid-এর নির্ধারিত অর্থের উপর নির্ভরশীল হওয়া

উচিৎ, কিন্তু কীভাবে bid-টি করা হ'ল তাঁর উপর কখনই নির্ভরশীল হওয়া উচিৎ নয় বা কোন একটি তাস lead থেকে যে সিদ্ধান্ত করা হবে তা কখনই সেই lead-টি টেবিলের উপর কীভাবে করা হ'ল তাঁর উপর নির্ভরশীল না হয়ে শুধুমাত্র তাসটির উপর নির্ভরশীল হবে। ব্রীজ্ ভদ্রলোকের খেলা। নিজে ভদ্র এবং যুক্তিযুক্ত আচরণ না করলে কীভাবে অপরপক্ষের কাছ থেকে সমান ব্যাবহার প্রত্যাশা করা যায়?

আমরা বুঝলাম partner-এর কোন রকম ইঙ্গিতের (ইচ্ছাকৃত বা অনিচ্ছাকৃত) সুবিধা গ্রহণ করা উচিৎ নয়। তাহলে প্রশ্ন হ'ল প্রতিপক্ষীয় কোন খেলোয়াড়ের ইচ্ছাকৃত বা অনিচ্ছাকৃত ইতস্ততঃর উপর নির্ভর করে declarer কোন তথ্য সংগ্রহ বা সিদ্ধান্ত গ্রহণ করলে তিনি কোন অন্যায় করবেন কিনা? এক্ষেত্রে তাঁর কোন অন্যায় হবে না। প্রতিপক্ষের অসাবধানতার সুযোগ declarer সম্পূর্ণরূপে গ্রহণ করতে পারেন। যেমন শুরুতেই যে উদাহরণটি দেওয়া হয়েছে তাতে West-এর ইতস্ততঃর উপর নির্ভর করে তাঁর হাতে ◇ Qটি ধরে নেওয়া South-এর পক্ষে যুক্তিযুক্ত ছিল। কিন্তু ◇ Q-টি হাতে না থাকা সত্ত্বেও declarer-কে ইচ্ছাকৃতভাবে বিভ্রান্ত করার জন্য West-এর ভুয়া ইতস্ততঃ (false hesitation) করা অন্যায় হয়েছে। মূল কথা হ'ল, declarer-কে বিভ্রান্ত বা decieve করা সম্পূর্ণ ন্যায়সংগত হ'লেও এই deception কখনই manners বা আচরণবিধির উপর নির্ভরশীল হবে না। সুতরাং false hesitation বা ভুয়া ইতস্ততঃর মাধ্যমে declarer-কে বিভ্রান্ত করার চেষ্টা অন্যায় এবং সঠিক আচরণবিধি বহির্ভূত। এই ধরনের অভ্যাস থাকলে বর্জনের চেষ্টা করতে হবে। অর্থাৎ যাঁর তাড়াতাড়ি খেলার অভ্যাস তাঁকে একটু ধীরে খেলার অভ্যাস করতে হবে, অপরপক্ষে খুব ধীরে খেলার অভ্যাসকে ত্বরান্বিত করে স্বাভাবিক গতি বজায় রাখতে পারলে কোন খেলোয়াড়ই আচরণের মাধ্যমে কিছু তথ্য সংগ্রহ করতে পারবেন না।

ব্রীজ্ টেবিলে এ ধরনের অনেক আচরণবিধি আছে, কিন্তু সমস্ত রকম পরিস্থিতির বিস্তারিত আলোচনা অপ্রয়োজনীয়। প্রত্যেক খেলোয়াড়কে শুধু একটি কথা মনে রাখলেই যথেষ্ট হবে যে, আমি নিজে কোন অন্যায় বা অযৌক্তিক কাজ করব না এবং partner-কেও করতে সাহায্য করব না। তাহলেই অন্য কোন খেলোয়াড় আমাদের জুটির (partnership) কোন আচরণকে অন্যায় বলতে সক্ষম হবেন না।

—: ♠ : ♡ : ◇ : ♣ :—

# REFERENCES


| | বই-এর নাম | লেখক |
|---|---|---|
| 1. | Contract Bridge Complete | Ely. Culbertson |
| 2. | Point Count Bidding | ,, |
| 3. | Bidding and Play at duplicate contract Bridge | ,, |
| 4. | Contract Bridge for eyery one. | ,, |
| 5. | Contract Bridge complete. | C. H. Goren |
| 6. | Point count bidding in Contract Bridge. | ,, |
| 7. | 100 Challenging Bridge Hands. | ,, |
| 8. | Goren on play and defence. | ,, |
| 9. | Goren settles the Bridge arguments. | ,, |
| 10. | Precision system of bidding. | ,, |
| 11. | Bridge course complete. | Victor Mollo |
| 12. | The finer arts of Bridge. | ,, |
| 13. | Victor Mollo's wining double. | ,, |
| 14. | The complete book of Bridge. | Terence Reese |
| 15. | Bridge at the top. | ,, |
| 16. | The expert game. | ,, |
| 17. | Blocking and unblocking plays. | ,, |
| 18. | Safety plays. | ,, |
| 19. | Precision system of bidding. | ,, |
| 20. | Complete Bridge Course | Alfred Sheinwold |
| 21. | Five week's to wining bridge. | ,, |
| 22. | Bridge play. | ,, |
| 23. | Pre-emptive bidding. | Robert B. Ewen |
| 24. | Contract Bridge—how to improve your technique. | ,, |
| 25. | Opening leads. | ,, |

| | | |
|---|---|---|
| 26. | Competitive bidding | Edgar Kaplan. |
| 27. | Precision bidding | Eric Crowhurst |
| 28. | Slam bidding | H. W. Kelsey |
| 29. | Killing defence at Bridge | ,, |
| 30. | Advanced Play at Bridge | ,, |
| 31. | Blackwood on slam | Easley Blackwood |
| 32. | Play of the hand with Blackood. | ,, |
| 33. | Suit preference signal | Hy. Levinthal |
| 34. | Do you play stayman ? | Sammuel M. Stayman |
| 35. | Master Bridge by questions and answers | Alan Transcott. |
| 36. | Watson's classic book on the play of the hand at Bridge. | Louis H. Watson. |
| 37. | Bridge Magic | Hugh Darwen. |
| 38. | The art of card reading | Fred L. Karpin. |
| 39. | The finesse. | |
| 40. | Precision and super precision | Giorgio Belladonna and Benito Garozzo. |

* * * *